থেকে এরা পুরুষ ছাড়া আর কিছুই নয়। মেয়েদের "কটেস্ক গ্লাণ্ডের" বৃদ্ধি ও "মেডুলার" হ্রাস ঘটিয়ে যে কোনও মেয়ের মধ্যে পুরুষের ন্যায় ভাব আনা যায়। ১৪ বৎসরের নিম্নবয়স্কা ও ৪৫ বৎসরের উর্দ্ধবয়স্কা নারীদের মধ্যে পুরুষের ন্যায় ভাব বর্ত্তমান থাকে। এই কারণে উহাদের মধ্যেই কিয়ৎ পরিমাণে অপরাধ-স্পৃহা স্থান পায়। প্রকৃত নারীরা সাধারণত স্বভাব-অপরাধী বা অভ্যাস-অপরাধী হয় না। সেই স্থলে তারা হয় স্বভাব-বেশ্যা বা অভ্যাস-বেশ্যা। হয় তাদের মধ্যে অপরাধ স্পৃহা সমধিক পরিমাণে বর্ত্তায় না, না হয় তাদের দেহ মধ্যে বিশেষ বিশেষ রস-পিণ্ডের অবস্থান হেতু স্নায়বিক কারণে উহা সুপ্তাবস্থা প্রাপ্ত হয়। প্রায়ই দেখা যায়, ভাই স্বভাব-চোর হলে বোন হয় স্বভাব-বেশ্যা। অভ্যাস-চোর বা অভ্যাস-বেশ্যা অবস্থা গতিকে হয়। তাই ভাই অভ্যাস-চোর হলেও বোন সব সময় অভ্যাস-বেশ্যা হয় না। মেয়েরা অপরাধীদের অপরাধ করতে প্ররোচিত করে বটে, কিন্তু নিজেরা অপরাধ করে খুব কম। মেয়ে-চোরদের মধ্যে অপরাধ-রোগীর সংখ্যাই বেশী দেখা যায়। অনেক সময় তারা উত্তেজনাবশতঃ অপরাধ করে এবং তাদের সেই সকল অপরাধ বৈজ্ঞানিক মতে সঠিক বা প্রকৃত অপরাধের মধ্যে পড়ে না।

গর্ভ, রজঃস্বলা ও রুগ্ন অবস্থায় নারীরা এই উত্তেজনা রোগে ভোগে। ফরাসী পণ্ডিত লেগব্যাণ্ড ডু ১৫৫টী স্ত্রী অপরাধীকে কোনও এক ফরাসী কারাগারে পরীক্ষা করেন। পরীক্ষান্তে তিনি নিম্নোক্তরূপ ফল পান।

| | | |
|---|---|---|
| উন্মাদ | ... | ৪৯ |
| অপরাধ-রোগী | ... | ৫৬ |
| রজঃস্বলা | ... | ৩৫ |
| গর্ভবতী | ... | ৫ |
| রোগী | ... | ১০ |
| | | ১৫৫ |

বিষ প্রয়োগাদি কার্য্যে কখনও কখনও মেয়েদের অংশ গ্রহণ করতে দেখা যায় বটে কিন্তু তারা এইরূপ অপরাধ করে প্রায়ই প্রতিহিংসা চরিতার্থ বা আত্মরক্ষার জন্য। যৌন কারণেও তারা এই সব কাজে হাত দেয় বটে, কিন্তু বিত্ত লাভের জন্য অপরাধ করে তারা কদাচিৎ। এবিষয়ে পুরুষের উপরই তারা নির্ভরশীল থাকে। দৈব চোর ছেলে ও মেয়ে উভয়ই হতে পারে এবং হয়ও। কোনও কোনও বৈজ্ঞানিকের মতে মেয়েরা স্বভাব চোর না হলেও কোনও কোনও ক্ষেত্রে তাদের অভ্যাস চোর হতে দেখা যায়। বোধ হয় তাঁরা কারাগার সমূহে কিছু কিছু মেয়ে চোরের সংখ্যা দেখে এইরূপ ধারণায় উপনীত হয়েছেন। তাঁদের মতে প্রয়োজন ও সুযোগের অভাবের জন্যই মেয়েরা চৌর্য্য অভ্যাসে অপারক হয়। পর্দ্দাপ্রথা গৃহস্থালী কার্য্য এবং সন্তান পালন ও ধারণ প্রভৃতির জন্য তাদের চোর হওয়া সম্ভব হয় না। আমি কিন্তু এ কথা স্বীকার করি না। কারণ, এই সব পণ্ডিতেরা মেয়ে চোরদের মধ্যে পুরুষালি ভাব কতটা আছে এবং তাদের মধ্যে প্রকৃত মেয়েলী ভাব ও নারীত্বই বা কতটুকু আছে এবং তারা অপরাধ রোগী বা দৈব অপরাধী কিনা সে সম্বন্ধে কোনও রূপ অনুসন্ধান না ক'রেই উক্তরূপ সিদ্ধান্তে এসেছেন। পৃথিবীতে কোটী কোটী বেশ্যা নারী আছে যারা না মানে পর্দ্দাপ্রথা, না করে সন্তান পালন বা ধারণ কিন্তু তাদের শতকরা ৯৯ ভাগই কখনও কোনও চৌর্য্য কার্য্যে হাত দেয় না বা দেয় নি। তবে এ সম্বন্ধে যে আরও অনুসন্ধানের প্রয়োজন তা আমি স্বীকার করি। আমার মতে মেয়েরা দৈব অপরাধী হয় বটে কিন্তু দৈব অপরাধী থেকে অভ্যাস অপরাধীতে পরিণত হওয়ার জন্য প্রয়োজনীয় অপরাধ স্পৃহা তাদের মধ্যে থাকে না। অবস্থাক্রমে তারা হঠাৎ কোনও অপরাধ করলেও অবস্থাভেদে তারা উক্ত অপরাধ আর

করে না। কোনও কোনও স্বভাব দুর্ব্বৃত্ত জাতীর মেয়েদের মধ্যে বহু চোর মেয়ে দেখা যায় বটে কিন্তু সেই সব মেয়েদের মধ্যে পুরুষালী ভাবই দেখা যায় বেশী।

এইবার মানুষের মধ্যে যে সুপ্ত অপরাধ স্পৃহা সর্ব্বদাই বর্ত্তমান থাকে এবং এই অপরাধ স্পৃহা যে আধুনিক সুসভ্য মানুষ তাদের পূর্ব্বপুরুষ আদিম মানুষের কাছ থেকে প্রাপ্ত হয়েছে—তার প্রমাণ সম্বন্ধে কিছুটা আলোচনা করা যাক। আমার মতে আধুনিক যুগের মানব শিশুদের মধ্যে সুস্পষ্ট অপরাধ স্পৃহার অবস্থিতি এর সব চেয়ে বড় প্রমাণ। শিশু ও বালকদের আমরা প্রায়ই নিষ্ঠুর, মিথ্যাবাদী ও অপরাধী হতে দেখি। এর ওর জিনিস কেড়ে নেওয়া বা লুকিয়ে রাখা বা সরিয়ে ফেলা বালকদের কাছে একটা খেলা মাত্র। অযথা লোককে মারধর করা, বিড়াল প্রভৃতি দুর্ব্বল জীবের উপর অত্যাচার করা তাদের কাছে একটা দৈনন্দিন ব্যাপার। নানাভাবে ও নানারূপে প্রতিদিন তারা বহু অত্যাচার ও অপরাধমূলক কার্য্য করে, কিন্তু বড় হওয়ার সঙ্গে এবং শিক্ষা ও পরিবেশের মধ্যে পড়ে তারা নিজেদের শুধ্রে নেয় এবং সাধু হয়ে উঠে। কিন্তু মূল অপরাধ স্পৃহা তাদের অন্তঃস্থল কখনও পরিত্যাগ করে না, উহা তাদের মধ্যে সুপ্ত অবস্থা প্রাপ্ত হয় মাত্র। যে সকল বালক আয়ার কোলে মানুষ হয় বা সংস্কৃতিগত আওতার বাইরে সহজভাবে বাড়ে তাদের মধ্যে এই অপরাধ-মুখী ভাব প্রকটতর ভাবেই দেখা যায়। নিম্ন সমাজের বালকগণের মধ্যে এই অপরাধ স্পৃহা আমরা অধিকতর ও সুস্পষ্টরূপে দেখে থাকি। অপরদিকে পরিবার বিশেষ যত কালচার্ড বা শিক্ষিত হয় তাদের বালকেরাও তত কম অপরাধ-মুখী থাকে। এই থেকে বেশ বোঝা যায় যে, মানুষ সভ্যতার সঙ্গে সঙ্গে ধীরে ধীরে তাদের এই আদিম অপরাধ স্পৃহা পরিত্যাগ করেছিল। তা ছাড়া আধুনিক অপরাধীদের প্রকৃতি

ও স্বভাব বিচার করলে তাদের "বড় বালক" (বৃহদাকার বালক) বা "বিগ্ বয়" বলেই মনে হয়। তাদের অন্তঃস্বভাব প্রায় বালকোচিতই হয়ে থাকে। বালকদেরই ন্যায় তারা অব্যবস্থচিত্ত, বোকা অথচ ধূর্ত্ত (cunning), মিথ্যাপ্রিয়, কখনও কখনও বা কর্ম্মবিমুখ, অলস এবং সরলপ্রকৃতিরও হয়ে থাকে। বালকদেরই ন্যায় তাদের যা কিছু কর্ম্মতৎপরতা ও ধূর্ত্ততা তা অসৎ এবং অপকার্য্যেই ব্যয়িত হয়। এ কথা আসল বা প্রকৃত অপরাধীদের (দৈব অপরাধী বাদে) সম্বন্ধে বিশেষ-রূপে বলা চলে। বিবর্ত্তনবাদবিদ্ পণ্ডিত মাত্রেই জানেন লক্ষ বৎসরের ক্রমিক পরিবর্ত্তনের মধ্য দিয়ে কোনও এক নীরস্থিক জীব থেকে অস্থিক মৎস্য জীবের সৃষ্টি হয়। এর বহু পরে নানারূপ নৈসর্গিক ও বায়বিক কারণে লক্ষ লক্ষ বৎসরের ক্রমিক পরিবর্ত্তনের মধ্য দিয়ে মৎস্য হতে ভেকাদি উভচর জীব ও এই উভচর জীব হতে সরীসৃপ জীব ও সরীসৃপ জীব হতে স্তন্যপায়ী জীবের সৃষ্টি হয়। এরও বহু যুগ পরে অনুরূপ কারণে কোনও এক স্তন্যপায়ী জীব হতে বানরাকৃতি জীবের এবং সেই জীব বিশেষ হতে আদিম মানুষের সৃষ্টি হয়। এই বিশেষ মতবাদের প্রমাণ স্বরূপ পণ্ডিতেরা অন্যান্য বহু বিধ বিষয়ের সহিত ভ্রূণ-শাস্ত্রের উল্লেখ করেন। মৎস্যাকৃতি জীব হতে যে ভেকাদি জীবের উৎপত্তি হয়েছে তার প্রমাণ স্বরূপ তাঁরা বেঙাচির নজির দেখান। বেঙাচি প্রথমে ঠিক মাছের মতই জলে বেড়িয়ে বেড়ায়, পরে বড় হওয়ার সঙ্গে সঙ্গে ডাঙ্গায় উঠে লেজ খসিয়ে বেঙ হয়ে বসে। যে পরিবর্ত্তনটী সমাধিত হতে লক্ষ লক্ষ বৎসর লেগেছিল তা এখন মাত্র দু চার দিনে সম্পাদিত হয়। অনুরূপ ভাবে মানব-শিশুও মাতৃগর্ভে প্রথমে মাছের আকারে জন্মে। কয়েক মাস পরে সেটাকে অনেকটা সরীসৃপ জাতীয় এবং আরও কিছু পরে গরু-বাছুর ও বাঁদরের

মাঝামাঝি একটা জানোয়ারের মত দেখায়। তার তখন একটা ছোট লেজও থাকে। পরে কতকটা মানুষের আকৃতি পেয়ে উহা একেবারে মানুষ হয়ে বার হয়। এইভাবে সহস্র কোটী বৎসরের পরিবর্ত্তন মাত্র দশ মাসে শেষ হয়। শৈশবে মনুষ্য-শিশুর পায়ের চেটোও হাতের ন্যায় flexible দেখা যায়। হাতের ন্যায় পা দিয়েও তখন সে দ্রব্যাদি ধরতে সক্ষম হয়। বানরাকৃতি কোনও এক জীব থেকে যে মনুষ্যের উদ্ভব হয়েছে মনুষ্যশিশুর উক্তরূপ ব্যবহার উহার একটী বিশেষ প্রমাণ। বড় হওয়ার সঙ্গে সঙ্গে কিন্তু মনুষ্য-শিশুর পা আর flexible থাকে না। ঠিক অনুরূপ কারণেই আধুনিক সভ্য মানুষের শিশুদের, শৈশব অবস্থায় আমরা অপরাধ-মুখী হতে দেখি। কারণ আধুনিক সভ্য মানুষ আদিম অসভ্য মানুষের সন্ততি মাত্র। ক্রমিক সভ্যতার মধ্য দিয়ে তারা তাদের আদিম অভ্যাস ধীরে ধীরে পরিত্যাগ করেছিল, সেইজন্য তাদের শৈশব অবস্থায় তাদের পূর্ব্বপুরুষদের সেই অপরাধ-স্পৃহা কিছু কিছু বর্ত্তিয়ে থাকে। পরে বয়ঃপ্রাপ্তির সঙ্গে সঙ্গে ঠিক বেঙাচির লেজ খসানর ন্যায়ই তারা তাদের সেই আদিম প্রকৃতি ত্যাগ করে।

[ তবে দেহের সহিত মনের বা মনোজগতের কিছু প্রভেদ আছে, দেহ পরিবর্ত্তিত হলে তা আর সহজে পূর্ব্ব অবস্থায় ফিরে না, কিন্তু মনকে তার পূর্ব্ব অবস্থায় বিশেষ বিশেষ ক্ষেত্রে ফিরান সম্ভব। অতি বৃদ্ধদের দেহ বালকের মত হয় না, কিন্তু সময় বিশেষে মন তাদের বালকের মত হয় বা হতে পারে এ সম্বন্ধে আমরা পরে আলোচনা করব। তবে জেনে রাখা উচিৎ মন সব সময়ই জলবৎ তরলম্। উহা যেমন আগাইতে পারে, তেমনি পিছাইতেও পারে। ]

অপরাধ স্পৃহা সম্বন্ধে বলা হ'ল, এইবার অপরাধ বিভাগ সম্বন্ধে কিছু বলা যাক্। অপরাধীদের এইরূপ শ্রেণীবিভাগ, কেবলমাত্র প্রকৃত

অপরাধীদের উপরই প্রযোজ্য। যে সকল নীরোগ অপরাধী অপরাধকে তাদের একমাত্র জীবিকা বা পেশা হিসাবে গ্রহণ করেছে এবং যে সকল অপরাধীদের অপরাধ একাধারে আদর্শহীন ও পূর্ব্বকল্পিত এবং যে সকল অপরাধীরা তাদের অপরাধের জন্য কোনও অবস্থাতেই অনুতপ্ত হয় না, সঠিক ভাবে তাদেরই আমরা প্রকৃত অপরাধী বলে থাকি। আমরা সাধারণতঃ তিন প্রকার অপরাধী দেখতে পাই, যথা—অভ্যাস, মধ্যম স্বভাব এবং দৈব (?) এইবার যথাক্রমে আমরা উহাদের সম্বন্ধে আলোচনা করব।

## অভ্যাস-অপরাধী

প্রথমে অভ্যাস-অপরাধী সম্বন্ধে কিছু বলা যাক্। দেহকোষের ⅓ অংশ অপরাধ স্পৃহার বহিঃপ্রকাশ দ্বারা যে সকল অপরাধী অপরাধীতে পরিণত হয়, তাদেরই আমরা অভ্যাস-অপরাধী বলি। ইহাদের এই অপরাধ স্পৃহার বহিঃপ্রকাশ অভ্যাসজনিত হয়ে থাকে, এই জন্যেই ইহাদের অভ্যাস-অপরাধী বলা হয়। পূর্ব্বেই বলেছি মানুষের আদিম অপরাধ স্পৃহা বাহ্যতঃ পরিত্যক্ত হলেও মানব মনের অন্তর্প্রদেশ হতে উহা আজও সম্পূর্ণরূপে বিদূরিত হয় নি। পূর্ব্ববর্ত্তী পরিচ্ছেদে পাপ ও অন্যায়রূপ দুইটী ধর্ম্ম সম্বন্ধে বলা হয়েছে। মনুষ্য সমাজে এই পাপ ও অন্যায়েরপ্রাবল্য মানুষের অন্তর্নিহিত অপরাধ স্পৃহার একটী বিশেষ প্রমাণ। জল পাত্র থেকে উপচে পড়া জলের সঙ্গে এর তুলনা করা চলে। কোনও ভূমিখণ্ডের উপর ইতস্ততঃ বিক্ষিপ্ত প্রস্তরখণ্ড দেখে ভূতত্ত্ববিদ্ পণ্ডিতগণ যেমন বলে দিতে পারেন যে সেই ভূমিখণ্ডের তলায় খনি আছে, তেমনি মনুষ্য সমাজে এই অন্যায় ও

পাপের প্রাবল্য দেখে আমরাও জানতে পারি যে মানুষ মাত্রেরই মন অপরাধপ্রবণ। প্রত্যেক মানুষেরই মনে অপরাধ স্পৃহা অল্পবিস্তর বিদ্যমান। আদিম যুগের মনোবৃত্তি সকল মানুষের মধ্যেই কিছু না কিছু রয়ে গেছে। কারও মধ্যে কম, কারও মধ্যে বা বেশী। শিষ্টতার প্রাচুর্য্য ও সাহসের অভাব সহজ মানুষকে এইরূপ ইচ্ছা থেকে রক্ষা করে মাত্র। কখন যে কোন দুর্ব্বল মুহূর্ত্তে কার মধ্যে এই ইচ্ছা প্রকাশ পাবে তা কেউ বলতে পারে না। নীচের স্বীকার উক্তি থেকে উক্তরূপ সত্য প্রতীয়মান হবে।

"আমি বিনা ধূমপানে বহু দূর চলে এলাম। হঠাৎ এক জায়গায় দেখলাম, লেখা আছে ধূমপান নিষিদ্ধ। হঠাৎ জেগে উঠল আমার আদিম অপরাধ স্পৃহা; বহু চেষ্টায়ও আমি ঠিক থাকতে পারি নি। কেন জানি না ঐ জায়গায় দাঁড়িয়েই ধূমপান করবার একটি দুর্দ্দমনীয় ইচ্ছা আমাকে পেয়ে বসল।"

উপরিউক্ত কাহিনী থেকে আমরা বুঝতে পারি কোন মানুষই আদিম-বৃত্তি একেবারে ভুলে নি। সকলের মধ্যেই অপরাধ-সুলভ মনোবৃত্তি সুপ্ত অবস্থায় আছে। যে কোনও দুর্ব্বল মুহূর্ত্তে তা আত্মপ্রকাশ করতে পারে। কুসঙ্গ, লোভ, ক্রোধ, হিংসা, উচ্চাকাঙ্ক্ষা পারিপার্শ্বিক বা সামাজিক অসমতা, দুর্ব্বলতা প্রভৃতি দোষ মানুষের এই মনোবৃত্তির আত্ম-প্রকাশের সহায়ক হয়। যে কোনও সৎলোক মনের দুর্ব্বলতাজনিত বা কুসঙ্গে পড়ে অপরাধী পর্য্যায়ভুক্ত হতে পারে। কি ভাবে তা সম্ভব হয়, তা নীচের একটি স্বীকারোক্তি থেকে বুঝা যাবে।

"একটা দোকানে জিনিস কিনতে এসে দোকানীর অজ্ঞাতেই কিছু সূতা তুলে দ্রব্যটা আমি বেঁধে নি। তুচ্ছ দ্রব্য বিশ্বাসে দোকানীর অনুমতি নেওয়া প্রয়োজন মনে করে নি। কিন্তু সূতা লওয়ার ব্যাপার

দোকানী লক্ষ্য করতে পারে নি দেখে, আমি কি জানি কেন বেশ একটু আত্মতৃপ্তি লাভ করলাম। আমার মধ্যকার সুপ্ত অপরাধ-বৃত্তি যেন জাগ্রত হয়ে উঠেছে। পরদিন দোকানে আসামাত্র আমার মন আবার অপরাধ-মুখী হয়ে উঠে। দোকান থেকে একটা জিনিস উঠিয়ে নিয়ে দাম দেবার জন্য দাঁড়িয়ে থাকি। অন্যান্য খরিদ্দারদের নিয়ে ব্যস্ত থাকায় দোকানী আমায় লক্ষ্য করে নি। হঠাৎ কি মনে হ'ল জানি না, আমি দাম না দিয়েই সরে পড়ি। এমনি ভাবে লোভ বেড়ে যায়। পরে অন্য দোকানেও গিয়েছি। কুসঙ্গও জোটে, পরামর্শেরও অভাব নেই। কোকেন খেতে শিখি। শেষে একদিন ধরা পড়ি! একবার, দুবার, তিনবার বহুবার জেল খেটেছি। কয়েক বৎসরের ব্যবধান। আমি একজন দাগী চোর।"

এই হচ্ছে মানব মনের সত্যকার অবস্থা। আইনের ভয়, শিক্ষা ও পুরুষানুক্রম সংস্কার প্রভৃতি মানুষের এই স্বভাব-সুলভ অপরাধ স্পৃহাকে সংযত রাখে মাত্র। ভয় বলতে এখানে আইনের ভয়ের ন্যায় ধর্ম্মের ভয়ও বুঝায়। কেহ ভয় করে ইহলোকের শাস্তিকে, কাহারও বা সংস্কারবদ্ধ মন ভয় করে পরলোকের শাস্তিকে। এই উভয়বিধ ভয়ই ইচ্ছা সত্ত্বেও মানুষকে অনেক দুষ্কার্য্য থেকে বিরত রাখে। এই ভয় ও সংস্কার মানব মনের চেতন এবং অবচেতন উভয় স্তরেই বিদ্যমান। ভয়, সংস্কার ও শিক্ষাকে আমরা খনির উপরকার শক্ত মাটির সহিত তুলনা করতে পারি। উপরকার এই কঠিন ভূস্তরের জন্য যেমন আমরা নিম্নের খনির অস্তিত্ব সম্বন্ধে জানতে পারি না, তেমনি শিক্ষা সংস্কার ও ভয়ের জন্য আমরা আমাদের অন্তর্নিহিত অপরাধ প্রবণতা সকল সময় অনুভব করি না। এই শিক্ষা সংস্কার ও ভয়ের গভীরতা স্বল্প হলে, মানুষের মন কম বেশী অপরাধ-প্রবণ হয়। এক কথায়, শিক্ষা, সংস্কার ও ভয় বেশী থাকলে,

অপরাধ স্পৃহা অন্তর্মুখী হয় অর্থাৎ সুপ্ত অবস্থা প্রাপ্ত হয়। অপর দিকে শিক্ষা সংস্কার ও ভয় কম থাকলে বা বিপরীত শিক্ষা ও সংস্কার প্রবল হলে বা ভয় অপসারিত হলে, এই অপরাধ বা অপরাধ স্পৃহা বহির্মুখী হয় অর্থাৎ জাগ্রত হয়। এই অপরাধ স্পৃহার বহির্মুখী হওয়ার প্রথম বাধা হচ্ছে মানুষের জন্মগত সংস্কার; পুরুষানুক্রমে সৎ থাকার পর, হঠাৎ অসৎ হওয়ার পথে ইহা একটা মস্ত বাধা, দ্বিতীয় বাধা হচ্ছে শিক্ষা ও দীক্ষা। সৎ বংশের ছেলেদের পক্ষে এই দ্বিতীয় বাধা প্রথম বাধাকে আরও শক্ত করে। ভয় হচ্ছে তৃতীয় বাধা, এই ভয় প্রথম ও দ্বিতীয় বাধাকে আরও শক্ত করে। আইনের সার্থকতা এইখানেই। এই ভয়, * শিক্ষা ও সংস্কার স্ব স্ব উপস্থিতি ও ক্ষমতা অনুযায়ী মানুষের এই স্বভাব সুলভ অপরাধ স্পৃহাকে সংযত করে বলেই আমার বিশ্বাস। মানুষের এই "সংযত" করার ক্ষমতাকেই বলা হয় প্রতিরোধ শক্তি বা পাওয়ার অব্ রেজিস্‌টেন্স্। মানুষের এই অপরাধ-প্রবণতা 'ভলকানিক' পদার্থের ন্যায় মানুষের শিক্ষা ও সংস্কারের পাথর ফুঁড়ে বাইরে আসতে চায় কিন্তু শিক্ষা ও সংস্কারের প্রাবল্য তখন তাদের এই অপরাধ স্পৃহাকে দাবিয়ে রাখে। খনির উপরকার মৃত্তিকা স্তর না সরালে যেমন খনিজ দ্রব্যের অস্তিত্ব উপলব্ধি হয় না। তেমনি শিক্ষা ও সংস্কারের বাঁধ না ভাঙ্গলে অপরাধ-প্রবণতার

---

* শিক্ষা বলতে এখানে আমরা নৈতিক শিক্ষাই বুঝব। শিক্ষা তিন প্রকারের হয়ে থাকে :—দৈহিক, নৈতিক ও বুদ্ধিগত ( intellectuel )। দৈহিক ও বুদ্ধিগত শিক্ষা বরং অনেক সময় অপরাধীদের অপরাধ প্রণালীর সহায়ক হয়। একমাত্র নৈতিক শিক্ষাই মানুষের অপরাধ স্পৃহার হ্রাস করণে সক্ষম হয়। দৈহিক বা বুদ্ধিগত শিক্ষা এই বিষয়ে একেবারেই কার্য্যকরী হয় না। যে ব্যক্তির টপকা ঠগী হবার কথা তাকে যদি নৈতিক শিক্ষা না দিয়ে কেবলমাত্র বুদ্ধিগত শিক্ষা দেওয়া হয় ত সে হবে ব্যাঙ্ক-সুইণ্ডলার কিন্তু সাধু হবে না।

স্বরূপ বুঝা যায় না। খনিজ দ্রব্য উত্তোলনের জন্য প্রচুর সময় ও যন্ত্রপাতিরও প্রয়োজন হয়। ঠিক এইরূপেই সৎ বংশের ধর্ম্মভীরু কোনও ব্যক্তির ভিতরকার অপরাধ স্পৃহা জাগ্রত করতে হলেও কিছু সময় ও কার্য্যকারণের প্রয়োজন হয়। মানুষের লোভ ও অভাব বা প্রয়োজনকে উক্তরূপ যন্ত্রপাতির সঙ্গে, মানুষের সংস্কার শিক্ষা ও ভয়কে খনির




উপরকার মৃত্তিকা স্তরের সঙ্গে এবং খনিগর্ভস্থ খনিজ দ্রব্যের সঙ্গে অপরাধ স্পৃহার তুলনা করা চলে। যন্ত্রপাতি সাহায্যে যেমন ধীরে ধীরে, মৃত্তিকা স্তর অপসরণ করে খনিজ দ্রব্যাদি উত্তোলন করা হয়, ঠিক তেমনি লোভ ও অভাবের সংস্পর্শে এসে ধীরে ধীরে মানুষের শিক্ষা সংস্কার ও ভয় দূরীভূত হয় এবং অপরাধ স্পৃহার আবির্ভাব ঘটে। এই লোভ অভাব

ও কুসঙ্গ তাদের স্ব স্ব ক্ষমতানুযায়ী আঘাত হেনে মানুষের শিক্ষা সংস্কার ও ভয়কে অপসারিত করে, তার অন্তর্নিহিত অপরাধ স্পৃহাকে যে কোনও মুহূর্ত্তে বহির্মুখী করতে পারে। এই অপরাধ স্পৃহার বহিঃপ্রকাশ মানুষের শিক্ষা, সংস্কার ও ভয়রূপ প্রস্তরের কাঠিন্য বা প্রাবল্যের উপর নির্ভর করে।

পূর্ব্বেই বলেছি, এইরূপ বিপর্য্যয় একদিনে সাধিত হয় না। আমরা এমন অনেক বিশ্বাসী দরোয়ান দেখেছি, যে লাখ দুই তিন টাকা নিরাপদে গত বিশ ত্রিশ বছর ধরে ব্যাঙ্কে পৌছে দিয়েছে, কখনও বিশ্বাস ভঙ্গ করে নি। কিন্তু যখন সে পালাল মাত্র হাজার দুই টাকা নিয়েই পালাল। ব্যাঙ্কের বিশ্বাসী ট্রেজারার ব্যাঙ্কের উন্নতির জন্য চেষ্টার তার ক্রুটী নেই। হঠাৎ একদিন শোনা গেল সে বিশ হাজার টাকার তহবিল তছরূপ করেছে। সাধারণতঃ আমরা এই সব বিশ্বাসী বন্ধুদের কাণ্ড-কারখানা দেখে অবাক হই। এইরূপ ঘটনা কিরূপ অবস্থায় ঘটে, তা নিম্নের বিবৃতি-মূলক দৃষ্টান্তটী থেকে কিছুটা বুঝা যায়।

"তোমার কাছে ভাই কোনও কথাই গোপন করব না। তোমরা জানতে আমি একজন নামজাদা সওদাগরী অফিসের বড় সাহেবের পেটোয়া ও মোটা মাইনের হেডক্লার্ক। কিন্তু আমার সংসারের জন্য প্রতি মাসে কত খরচ হ'ত, তার হিসাব তোমরা রাখ নি। চাঁদার খাতা নিয়ে যখনই এসেছ, নিয়ে গেছ একটা মোটা অঙ্ক। বন্ধু বান্ধবকে ধার দিয়ে ও দান করে আমি ফতুর হয়েছি, কিন্তু কাউকে কখনও বিমুখ করি নি। পরিচিতদের কাছে মান ও প্রতিপত্তি বজায় রাখবার জন্যে দেনাও করেছি অনেক। তাগাদার জ্বালায় অস্থির হয়ে একদিন ভাবলাম আফিসের ক্যাস থেকে কিছু নিয়ে দেনার টাকাটা মিটিয়ে দি। কথাটা কিন্তু মনে আসার সঙ্গে সঙ্গেই আমি চমকে উঠি। ভাবি, তাও কি কখনও হয়, এর

চেয়ে আত্মহত্যা করা ভাল। এই রকম একটা কুকাজ করা উচিত কিনা, ধরা না পড়ে কাজ হাসিল করা সম্ভব কিনা, অভাবের তাড়নায় প্রায়ই আমি জল্পনা কল্পনা করতাম নিজের মনেই। পরক্ষণেই কিন্তু আমার মনে এইরূপ চিন্তার জন্য ধিক্কার আসত। মানুষের নাম মহাশয়, যা সওয়ান যায় তাই সয়। কিছুদিন পরে দেখলাম এইরূপ কল্পনা আমার কাছে বেশ সহজ হয়ে উঠেছে, এইরূপ চিন্তার মধ্যে যেন আর গ্লানি নেই প্রায় শুনি ও পড়ি, অমুক ব্যক্তি অমুক জায়গা থেকে লাখ দুলাখ মেরে বেশ আছে। আইন আদালত তার কিছুই করতে পারে নি। এমনি ভাবে এমনি করে, এই এই করলে ধরা নাও পড়তে পারি। কোম্পানীর অনেক টাকা আছে, কি আর এমন তাদের ক্ষতি হবে। দুত্, শালারা গরীব মেরে পয়সা করে। আমিও ত গরীব, দিন রাত খাটিয়ে নেয়। কতই বা মাইনে দেয় আমাকে। এইরূপ পরামর্শ পূর্ব্বে কেউ আমাকে দিলে তাকে আমি মেরে বসতাম। পরে কিন্তু এইরূপ পরামর্শের জন্যই আমার মন পাগল হয়ে থাকে। একদিন এক ধনী ও সুখী পরিবার সম্বন্ধে আলোচনা চলছিল। তাঁদের পূর্ব্বপুরুষ নাকি তহবিল তছরূপ করে বড়লোক হন। হাজার হাজার লোক তাঁকে সম্মান করত। দান ধ্যান ছিলও তাঁর বিস্তর। পূর্ব্ব থেকেই জমী প্রস্তুত ছিল। বহুদিন ধরে যা আমি কল্পনা করেছি, আমার মন তাকে সেদিন রূপ দিতে চাইল। এদিকে আর্থিক অবস্থা আমার মন্দ থেকে আরও মন্দ হয়ে উঠছে। একদিন চাপও পড়ল খুব বেশী। কিছু টাকা সেদিনই চাই। কপালগুণে সুযোগ হ'ল, সেইদিনই সব চেয়ে বেশী। কি ভাবে কাজ হাসিল করতে হবে পূর্ব্ব হতেই তা আমার ভাবা ছিল। কিছু মাত্র অসুবিধে হ'ল না। স্তূপীকৃত বারুদ যেন একটা দেশলাইয়ের কাঠির অপেক্ষায় ছিল। আমি তহবিল তছরুপ করে বসলাম। নিশ্চয়ই শুনেছ আমার আট মাস জেল

হয়েছে। বউ ও বাচ্ছা ছেলেটাকে গাঁয়ে পাঠিয়েছি। একটু দেখ তাদের ভাই। তারা যেন কষ্ট না পায়।".

ধর্ম্মঘটজনিত অপরাধসমূহও এইরূপ চিত্ত-প্রস্তুতির প্রত্যক্ষ ফল। শান্তিপূর্ণ ভাবে শ্রমিকেরা কাজ করে চলেছে। হঠাৎ তারা একজোটে কর্ম্মত্যাগ করে ম্যানেজারকে নিহত করল। ঘটনাটী বাহ্যতঃ একদিনে সংঘটিত হলেও অপরাধীদের গণ-চিত্ত এর জন্য বহুদিন ধরে প্রস্তুত হয়েছে। অভাব ও অত্যাচার জনিত আক্রোশ বহুদিন ধরে তাদের চিত্ত মধ্যে সঞ্চিত হচ্ছিল। বারুদের স্তূপ চাইছে অগ্নি-সংযোগ। এই সময় কোনও নেতা এসে তাদের উত্তেজিত করলে তারা একদিনেই অপরাধ-মুখী হয়ে উঠবে।

অনেকের বিশ্বাস যারা পুনঃ পুনঃ অপরাধ করে তাদেরই অভ্যাস-অপরাধী বলা হয়। কিন্তু তা সত্য নয়। যারা একবার অপরাধ করে, কিন্তু এই অপরাধটীর জন্য চিত্তকে বহুদিন থেকে প্রস্তুত করে, তাদেরও অভ্যাস-অপরাধী বলা হয়।

উচ্চাকাঙ্ক্ষা, সামাজিক ও অর্থনৈতিক অসমতা প্রভৃতিও অনেক সময় অপরাধ স্পৃহার বহির্বিকাশের সহায়ক হয়। কোনও কোনও ব্যক্তি অফুরন্ত কর্ম্মশক্তি ও প্রতিভা নিয়ে বেঁচে থাকে, কিন্তু তার সেই কর্ম্মশক্তি ও প্রতিভার বিকাশের কোনও উপযুক্ত ক্ষেত্র সে পায় না। সামাজিক ও অর্থনৈতিক কারণে সৎ উপায়ে সে বড় হতে বা নাম অর্জ্জন করতে না পেরে সে তখন অসৎ উপায়ের সাহায্য নেয়। অনেককে আবার একটা সস্তা ও সাময়িক নামের আকাঙ্ক্ষাও পেয়ে বসে। তারা তখন সুবিধামত রাজনৈতিক, সাম্প্রদায়িক বা অর্থনৈতিক দাঙ্গাহাঙ্গামায় লিপ্ত হয়। এদের ভিতর কোনও বিশেষ আদর্শ থাকে না, থাকে শুধু নামের আকাঙ্ক্ষা, এমন অনেক ভাল লোককেও আমি জানি যারা এই সব অপকার্য্যে লিপ্ত হয়েছে

কেবলমাত্র খবরের কাগজে তাদের নাম বার হওয়ার জন্যে। অনেককে আবার সৎ উপায়ে কার্য্য আরম্ভ করে, পরে অকৃতকার্য্য হওয়ার জন্যে, অসৎ উপায় গ্রহণ করতেও দেখা গেছে। এই একই কারণে দেশের অনেক বরেণ্য ব্যক্তিও রাজনৈতিক মতবাদের "আন্‌এক্সপ্লয়টেড্" ক্ষেত্রগুলি বিবেকের বিরুদ্ধেও বেছে নেন্ কেবলমাত্র সহজ উপায়ে নাম অর্জ্জনের জন্য, কিন্তু সুবিখ্যাত বা কুবিখ্যাত হওয়ার পর সুবিধামত এঁরাই আবার পরে নিজেদের আকাঙ্ক্ষিত মতবাদে ফিরে আসেন। এই উচ্চাকাঙ্ক্ষার ন্যায় অর্থ-নৈতিক অসমতাও মানুষকে অপরাধী করে তুলে। যুদ্ধের সময় দেশে অর্থ-নৈতিক অসমতা প্রকটরূপে দেখা দেয়। পূর্ব্বেকার ধনী লোক হয়ে যায় দীন দরিদ্র এবং পূর্ব্বেকার দীন দরিদ্রেরা হয়ে উঠে ধনি। সকলেই লক্ষ্য করে টাকা উড়ছে ধরে নিলেই হয়। একজন তার অনেষ্টি বা সাধুতার বোঝা নিয়ে অনাহারে মরেন, অপরজন তারই পাশের টেবিলে উৎকোচ গ্রহণ দ্বারা লাভ করেন আর্থিক স্বচ্ছলতা। যুদ্ধকালীন সুযোগ, সুবিধা ও অর্থ-নৈতিক অসমতা, মানুষের সুপ্ত অপরাধ স্পৃহাকে বহির্ম্মুখী বা জাগ্রত করে, অনেক সাধুলোককেও অপরাধীতে পরিণত করে, এই বিশেষ মনোবৃত্তিকে বলা হয় যুদ্ধকালীন মনোবৃত্তি। এই জন্য যুদ্ধের সময় অনেক নূতন নূতন আইনের প্রয়োজন হয়, এই সব গণ-অপরাধ দমন করার জন্যে।

কুসঙ্গ, লোভ, অভাব, প্রতিশোধ-স্পৃহা, পারিপার্শ্বিক অবস্থা ও ব্যবস্থা, উচ্চাকাঙ্ক্ষা প্রভৃতির ন্যায় ঔষধাদি দ্বারাও মানুষের অন্তর্নিহিত অপরাধ স্পৃহার বিকাশ সাধন হয়। কোকেন একপ্রকার ঔষধ। নিয়মিত কোকেন প্রয়োগ দ্বারা যে কোনও সহজ মানুষকে অপরাধীতে পরিণত করা যায়। মানুষের অপরাধ-স্পৃহা স্নায়ু দ্বারা নিয়ন্ত্রিত হয়। কোকেন প্রভৃতি ঔষধ স্নায়ুর উপর ক্রিয়া করে। কাহারও কাহারও মতে কোকেন

দেহাভ্যন্তরস্থ রসপিণ্ডগুলিকে উত্তেজিত করে। ফলে রস-পিণ্ডগুলি হতে রস নির্গত হয়। এই রস স্নায়ুগুলিকে প্রভাবান্বিত করে। কারণ যাই হোক কোকেন প্রভৃতি ঔষধ মানুষকে অপরাধ-প্রবণ করে। এ সম্বন্ধে আমি নিঃসন্দেহ। প্রায় দেখা যায়, পুরান চোরেরা ছোট ছোট ছেলেদের পানের সঙ্গে কোকেন খাওয়ায়। এই ভাবে তারা তাদের অপরাধ-স্পৃহা জাগ্রত করে, দলের জন্য ছেলে সংগ্রহ করে। বে-আইনি কোকেন চালুর সঙ্গে স্থান বিশেষে চৌর্য্য আদি অপরাধের সংখ্যা বৃদ্ধি ইহার একটি বিশেষ প্রমাণ। এই কোকেন ছেলেদের চোর এবং মেয়েদের বেশ্যায় পরিণত করে। কলকাতায় এমন অনেক সংগ্রাহিকা ( Procuresess ) আছে, যারা নানা অছিলায় ভদ্রপরিবারে মেলামেশা করে এবং সুন্দরী কন্যা বিশেষকে বেছে নিয়ে পানের সঙ্গে তাকে কোকেন খাওয়ায়। এই ভাবে ধীরে ধীরে মেয়েটির মধ্যে নির্ব্বিচার যৌন স্পৃহার আবির্ভাব ঘটিয়ে সংগ্রাহিকা আপন উদ্দেশ্য হাসিল করে। হঠাৎ মেয়েটিকে সংগ্রাহিকার অনুরক্ত হতে দেখে বাটীর সকলে অবাক হয়, কিন্তু সময়ে সাবধান হয় না। কোকেন আদি ঔষধ যেমন সরল-চৌর্য্য আদি অপরাধের সহায়ক হয়, তেমনি মাদক আদি ঔষধ সহায়ক হয়, খুন, জখম আদি অপরাধসমূহের। প্রথম উক্ত অপরাধ সমূহকে বলা হয় নিক্রীয় ( without violence ) অপরাধ ও শেষোক্ত অপরাধসমূহকে বলা হয় সক্রীয় ( with violence ) অপরাধ। মাদক দ্রব্যের সমধিক প্রচলনের সঙ্গে শেষোক্ত অপরাধের সংখ্যা বর্দ্ধিত হয় বলে মনে হয়। তবে কোকেন আদির ন্যায় মাদক আদি সম্বন্ধে জোর করে কোনও কথা বলতে আমি অক্ষম। কারণ এ সম্বন্ধে বিশেষ কোনও অনুসন্ধান হয় নি। অনেকের মতে মাদক দ্রব্য মানুষের সহজাত অপরাধ স্পৃহার দমনেচ্ছার বিলোপ ঘটায় এবং এইজন্য অনেকে অপরাধ করবার পূর্ব্বে মদ খায়।

ঔষধাদির ন্থায় suggestion বা বাক-প্রয়োগ দ্বারাও মানুষ মানুষকে অপরাধী করে তুলতে পারে। পূর্ব্বেই বলেছি প্রত্যেক মানুষের মধ্যেই কম বেশী সুপ্ত অপরাধ স্পৃহা বর্ত্তমান। যার মধ্যে যত বেশী পরিমাণ অপরাধ স্পৃহা আছে তাকে তত শীঘ্র ও তত সহজে অপরাধী করা যায়। এ সম্বন্ধে নিম্নের বিবৃতিটী প্রাণিধান যোগ্য—

"আমি একটী নামজাদা আফিসের ষ্টোর কিপার ( ভাণ্ডার রক্ষক )। ওপর ওয়ালাদের আমার উপর অগাধ বিশ্বাস ছিল। সব কিছুই তারা আমার উপর ছেড়ে দিয়েছিলেন। হঠাৎ একদিন এক ভদ্রলোক একটা তাসের মজলিসে আমার সঙ্গে আলাপ জমাল। ধীরে ধীরে সে আমার বন্ধু হয়ে উঠল। ভদ্রলোক বাজারে দালালি করত, সে প্রায়ই ব্ল্যাক-মার্কেট বা বাজার সম্বন্ধে আমার সঙ্গে আলাপ করত, এই সব চোরা কারবার থেকে কত গরীব কি ভাবে কত কম সময়ের মধ্যে ধনী হতে পেরেছে, সে সম্বন্ধে অনেক চমকপ্রদ গল্প তিনি আমায় শোনাতেন। প্রথম প্রথম এই সব ভদ্র-বেশী গৃহস্থ চোরদের উপর আমার ঘৃণাই আসত। একদিন কথায় কথায় আমি জিজ্ঞাসা করি—'আচ্ছা এই সব মূল্যবান দুষ্প্রাপ্য জিনিষ চোরা-হাটায় আসে কি করে?" উত্তরে ভদ্রলোক জানান—"কেন? আপনার মতই কর্ম্মচারীরা বড় বড় কোম্পানীর গুদাম থেকে মাল পাচার করে আমাদের দেয়। এর পর তিনি আমায় প্রায়ই বড়লোক হবার লোভ দেখাতেন। কিন্তু আমি সব সময়ই তাঁর এই সব কু-প্রস্তাব সকল প্রত্যাখ্যান করতাম, বেশ মনে পড়ে এগার বার তার এই কু-প্রস্তাব-সকল প্রত্যাখ্যান করেছিলাম। কিন্তু বারো বারের বার আমার মনটা যেন কেমন উতলা হলে উঠল। ঠিক এই সময় ভদ্রলোক আমায় নানারূপ প্রলোভন দেখাতে লাগলেন। তিনি আমায় বোঝালেন, বড়লোকদের সামান্ত কয়েকটা জিনিষ অপহরণ

করলে তাদের কোনও ক্ষতি ত হয়ই না, এমন কি এতে কোনও দোষও বর্ত্তায় না। ধীরে ধীরে আমি তাঁর বাক্য সকল বিশ্বাস করতে সুরু করলাম। একদিন তাঁর কথায় রাজীও হয়ে গেলাম। তখনও পর্য্যন্ত জানতাম না ভদ্রলোক কোম্পানীরই নিযুক্ত একজন গোয়েন্দা বা গুপ্তচর। কোম্পানী তাঁকে চুরি বন্ধ করবার জন্য নিযুক্ত করেছিলেন। পয়সার লোভে তিনি আমাকে দিয়েই জিনিস বার করিয়ে কোম্পানির নিযুক্ত জাল ক্রেতাকে সেই জিনিসগুলি আমাকে দিয়েই বিক্রী করান। বড় সাহেব দূরে অপেক্ষা করছিলেন। তা ছাড়া নোটে মার্কা দেওয়াও ছিল। হাঁ, বলি শুনুন। এরপর আমি ধরা পড়ি এবং আমার জেল হয়, এই ভাবে Agent Propagator বা প্রলুব্ধকারী চর দ্বারা, অসুস্থমনা অপরাধমুখী মানুষকে ত অপরাধী করা যায়ই, এমন কি, সুস্থ সহজ সাধুপ্রকৃতির মানুষকেও এইভাবে অপরাধীতে পরিণত করা সম্ভব। বাক্-প্রয়োগ বা suggestion এর ক্ষমতা যে কত অসীম তা মনোবিজ্ঞানবিদ পণ্ডিত মাত্রেরই জানা আছে। পুনঃ পুনঃ সাজেস্‌ন্ দ্বারা সাধুকেও চোর করা যায়। মানুষের অন্তর্নিহিত সুপ্ত অপরাধ-স্পৃহাই মানুষের এইরূপ অবস্থার জন্য দায়ী। উক্তরূপ পরীক্ষা দ্বারা মানুষের অন্তর্নিহিত অপরাধ স্পৃহার অবস্থিতি প্রমাণিত হয়।

এই সাজেসস্‌ন বা বাক-প্রয়োগ দেশের সাহিত্য ও আলোক চিত্রের মধ্য দিয়েও প্রকাশ পায় এবং উহারা স্ব স্ব ক্ষমতা অনুযায়ী মানুষের অন্তর্নিহিত স্বাভাবিক অপঃস্পৃহার বহি-র্বিকাশের সহায়ক হয়। এই জন্য সৎ-সাহিত্য পাঠে মানুষ সৎ এবং অসৎ-সাহিত্য পাঠে মানুষ অসৎ হয়ে থাকে। আলোক-চিত্র ( Cenema ) হতে অনুপ্রেরিত হয়ে চিত্র-প্রদর্শিত পন্থা অনুযায়ী বহু বালক ও যুবককে অপরাধীতে পরিণত হওয়ার দৃষ্টান্ত কোনও দেশেই বিরল নয়। এ সম্বন্ধে এ দেশের আধুনিক সাহিত্যের

নমুনা স্বরূপ কয়েকটী চোখা চোখা বাক্য নিম্নে উদ্ধৃত করলাম, যথা—(১) আচ্ছা ভাই, নারী কি চায়? আমার মতে নারী চায় পুরুষ তার দেহ ও মনের উপর ডাকাতি করুক। (২) সতীত্ব একটা কুসংস্কার ছাড়া আর কিছুই নয়; তা ছাড়া জানতে পারলেই দোষ, না জানলেই দোষ নেই। (৩) পাপ পুণ্য মনের বিকার, দেয়ার ইজ্ নাথিং গুড্ অর ব্যাড্ ইন্ দিস্ ওয়ার্লড বাট্ থিংকিং মেকস্ ইট্ সো। (৪) লাইফ ইজ্ এ মেকানিকেল স্টপেজ অফ হার্ট। এ পারেও কিছু নেই, ওপারেও না। পরলোক বা পাপের ভয় জুজুর ভয়েরই নামান্তর মাত্র। খাও দাও ফূর্ত্তি করো, আত্মাকে কষ্ট দিও না। মন যা চায় তাই তাকে দেওয়া উচিৎ। (৫) মেয়েদের বুক ফাটে ত মুখ ফুটে না। তুই যেমন বোকা, ও সবই কৃত্রিম ক্রোধ। সাহস করে, এগো, কোনও আপত্তিই করবে না, চেঁচাবে ত না-ই। (৬) আমি ভাই লাইফের ইঞ্চি বাই ইঞ্চি ভোগ করেছি, মন যা চেয়েছে, তাই তাকে দিয়েছি। মরতে আমি ভয় করি না, কারণ আমার মনে কোনও ক্ষোভ নেই, কিন্তু তুই যখন মরবি, তখন তুই গুমরে গুমরে মরবি, মনে হবে কি'না করতে পারতাম, কিন্তু কিছুই করলাম না। (৭) যে ঘুষ নেয় না সে বোকা, কারণ সে জানে না, কি করে ধরা না পড়ে ঘুষ নিতে হয়। ইত্যাদি।

উপরিউক্ত বাক্য সকল সাজেসস্ন বা বাক-প্রয়োগের দ্বারা একদিক থেকে যেমন মানুষের শিষ্টতার প্রাচুর্য্য নষ্ট করে, অপরদিক থেকে তেমনি তায় স্বাভাবিক ভয় ও ভাবনাকে অপসারিত করে তার অপঃ-স্পৃহার বহির্বিকাশের সহায়ক হয়।

এ সম্বন্ধে কিছুদিন পূর্ব্বেকার একটী বিশেষ ঘটনার কথা উল্লেখ করা যেতে পারে। কোনও এক শিক্ষিত অবাঙ্গালী ভদ্রলোক কোনও এক বাঙ্গলী বধূকে একা পাইয়া, হঠাৎ তাঁর উপর একটী নীতি-বিগর্হিত কার্য্য

করে বসেন, কিন্তু বাধাপ্রাপ্ত হওয়ার সঙ্গে সঙ্গেই তিনি লজ্জিত ও অনুতপ্ত হন। এদিকে বধূটীও মানা সত্ত্বেও চেঁচিয়ে উঠেন এবং আত্মীয়দের কাছে নালিশ জানান। এ সম্বন্ধে আমি সেই অবাঙ্গালী ভদ্রলোককে জিজ্ঞেস করি—"আচ্ছা, আপনি কি সাহসে, এরূপ কার্য্যে অগ্রসর হলেন?" উত্তরে ভদ্রলোক জানান—"দেখুন, আমি আমার প্রদেশের বকা ছেলেদের কাছ থেকে ছোটবেলা থেকেই শুনে এসেছি, বাঙ্গলী মেয়েদের উপর সুবিধামত অসৎ ব্যবহার করলে, ভয়ে ও লজ্জায় সেই কথা, ইচ্ছা সত্ত্বেও, তারা কাউকে বলে না। আজ জেনেছি আমার এ ধারণা একেবারে ভুল।"

এই বিশেষ স্থলে আশৈশব সাজেস্‌ন দ্বারা ভদ্রলোকের স্বাভাবিক ভয় অপসারণের জন্যই, ভদ্রলোক উক্তরূপ অপকার্য্যে অগ্রসর হয়ে ছিলেন। এই সব বাক-প্রয়োগের ক্ষমতা যে কত অধিক তা আমরা জনসভা বিশেষে গমন করলেই বুঝতে পারি। আমরা প্রায়ই দেখি, সাম্প্রদায়িক বক্তৃতা সকল শ্রোতৃগণকে সাম্প্রদায়িক ভাবাপন্ন এবং অসাম্প্রদায়িক বক্তৃতা মানুষকে অসাম্প্রদায়িক করে থাকে। দেশের সংবাদপত্র সকল ও দেশের সাহিত্য দেশবাসীর চরিত্র গঠন সম্বন্ধে যে বহুলাংশে দায়ী তাতে আর কোনও সন্দেহ নেই। এই সব সংবাদপত্র সাহিত্য ও আলোক-চিত্র (Cenema)গণ বাক-প্রয়োগের কায করে, এইজন্য রাষ্ট্র বা ষ্টেট্ দেশের সংবাদপত্র, সাহিত্য ও আলোক-চিত্র প্রয়োজন বোধে নিয়ন্ত্রণ করে থাকেন।

গণ-বাক্ প্রয়োগ বা mass suggestion মানুষের অন্তর্নিহিত আদিম স্পৃহার অপর এক প্রমাণ। মানুষের মন সর্ব্বদাই বিশ্বাসী, অবিশ্বাসী নয়, মানুষ যা কিছু শোনে মানুষের মন তা সব সময়ই বিশ্বাস করতে চায়, কিন্তু তা তার অবচেতন মন বিশ্বাস করলেও তার চেতন মন বিচার বুদ্ধি বা যুক্তি তর্ক দ্বারা কোনওটা করে বিশ্বাস কোনওটা বা করে অবিশ্বাস,

জন-সভায় বহুলোক একত্রিত হয়ে যখন আলোচনা করে, তখন তারা প্রায়ই একজন অপর জনের কথা শোনা মাত্রই বিশ্বাস করে এবং তাদের মনও তখন সেই ভাবে কাজ করতে চায়। তারা পরস্পর পরস্পরকে গণ-বাক-প্রয়োগ বা mass suggestion দ্বারা ক্ষিপ্ত করে তুলে এবং তারা তখন পশুর মতই বিচার বুদ্ধিহীন ও নিষ্ঠুর হয়ে অভাবনীয় ভাবে অপরাধ মূলক কার্য্য করে। এই কারণে সাম্প্রদায়িক ও রাজনৈতিক উত্তেজনার সময় জনসভা আহ্বান নিষিদ্ধ হয়ে থাকে। গণ-বাক-প্রয়োগ দ্বারা মানুষের অন্তর্নিহিত অপরাধ স্পৃহার উন্মেষ যে অতি সহজে ঘটে তা শান্তিরক্ষক মাত্রেই অবগত আছে, যে অকায মানুষ একা বা দশজনে মিলে করে না, সেই কায তারা শত জন মিলে সহজেই করে ফেলে, কারণ তখন তারা বিবেক-বিবর্জ্জিত ও পশুসুলভ প্রবৃত্তি প্রাপ্ত হয়। অর্থাৎ তখন মানুষ আর মানুষ থাকে না, মানুষ তখন হয়ে উঠে পশুরও অধম। মানুষের অন্তর্নিহিত পশু-প্রবৃত্তির ইহা একটী বিশেষ প্রমাণ।

এমন অনেক ঔষধ আছে যা মানুষের মধ্যে জাগৃ-ঘুম বা ইনসম্‌বোলিসম্ এর ন্যায় রোগেরও আবির্ভাব ঘটাতে পারে। কাহারও কাহারও মতে এই সব ঔষধ বা আরক সোজাসুজি স্নায়ুর শক্তি হ্রাস ঘটিয়ে বা মানুষের সুপ্ত অপরাধ স্পৃহাকে জাগ্রত করে মানুষকে অপরাধী করে। কাহারও কাহারও মতে আবার এই সব ঔষধ দেহাভ্যন্তরের বিশেষ বিশেষ রস-পিণ্ড ( বা gland ) কে উত্তেজিত করে, ফলে রসপিণ্ডগুলি থেকে একপ্রকার রস নির্গত হয় এবং সেই রস মানুষের প্রতিরোধশক্তির বিনাশ ঘটায় বা তাদের সুপ্ত অপরাধ স্পৃহাকে জাগ্রত করে। যে ভাবেই হোক, এই সব ঔষধ যে মানুষকে অপরাধমুখী করে তুলে তা নিঃসন্দেহে বলা যেতে পারে। এই জন্য অভ্যাস অপরাধীদের জীবন-বৃত্তান্ত আলোচনা করলে দেখা যায় তাদের অনেকেই প্রথমে নেশাভাঙ করে অলস ভাবে

ঘোরা ফেরা করেছে এবং পরে কুসংস্পর্শে মিশে তারা চোর হয়েছে। ঔষধাদি দ্বারা মানুষের স্নায়ু দুর্ব্বল করা যায়, উপরন্তু, পরে বাক-প্রয়োগ বা suggestion দিলে মানুষকে আরও সহজে অপরাধী করা যায় বলে আমি বিশ্বাস করি।

প্রাথমিক অবস্থায় অভ্যাস-অপরাধীরা অপরাধকে অপরাধ বলে বুঝতে পারে। মাঝে মাঝে তাদের অনুতাপও আসে, কিন্তু তবুও তারা অপরাধ করে। তারা তখন অভ্যাসের দাস হয়ে পড়েছে। অভ্যাস বেশ্যাদের ন্যায়ই তখন তারা নিরুপায়। এই জন্য প্রাথমিক অবস্থায় অপরাধীদের প্রকৃত অভ্যাস-অপরাধী বলা উচিত নয়। বরং তাদের দৈব অপরাধীর পর্য্যায়ভুক্ত করলেও করা যেতে পারে। শেষের দিকে কিন্তু তারা অনেকটা স্বভাব অপরাধীর মত হয়ে উঠে। তখন আর তাদের অনুতাপ আসে না। তারা হয়ে উঠে মানব-দানব। কিন্তু তা সত্বেও মাঝে মাঝে তাদের মধ্যে "অপরাধ-বিরাম" বা lucid interval দেখা যায়। অল্প সময়ের জন্য তারা তখন সহজ মানুষ হয়, তাদের জ্ঞান ফিরে আসে, তারা অনুতপ্তও হয়। এই lucid interval স্বভাব অপরাধীদের মধ্যে থাকে না বা কম থাকে। অভ্যাস-অপরাধীদের মধ্যে কিন্তু এই "অপরাধ-বিরাম" প্রায়ই দেখা যায়। এই অপরাধ বিরাম কোনও কোনও অপরাধীদের মধ্যে বহুক্ষণ, কাহারও কাহারও বা কয়েক ঘণ্টা, কাহারও কাহারও মধ্যে মধ্যে আবার কিছু দিবস পর্য্যন্ত দেখা যায়। পাগল ও অপরাধীদের নিকট সম্পর্ক এই lucid intereval থেকে প্রমাণিত হয়। এ সম্বন্ধে নিম্নের বিবৃতিটুকু প্রণিধান যোগ্য।

"সালে আ'কে বোলা, চলো চলো আজ একটা জরুরী কাম হ্যায়। লেকেন উস্-রোজ মেরা কামকো লায়েক দিল্ নেহি থে। মে বোলা, নেহি ভাই মে নেহি যায়গা মেরি দিল কাম নেহি মাংতা। হাঁ হুজুর;

মাহিনামেঁ দো চার রোজ কভি সপ্তাহ ভর মেরা দিল কেইসেন হো যাতা, মেরি দুঃখ ভি বহুত আতা, ডর ভি। লেকেন পিছু এক রোজ হাম ঠিক হাম বান্ যাতা, দিল ভি মেরা হো যাতা কামকো লায়েক। লেকেন শালে মোকে বিলকুল ভুল সমজা। আঙিনামে একটো লেকড়ি থা। উ উঠায়কে শালে মেরা শির পর ডাল দিয়া—গোঁসা করকে। চোট ভি লাগা খুন ভি নিকলা, লেকেন ই আপষকা লড়াই হুজুর। আপষ্—নেহি নেহি হুজুর উনকেপর ফরিয়াদি মে নেহি বানেগা।"

কোনও কোনও অপরাধীদের মধ্যে আবার এই "অপরাধ-বিরাম" ছয় মাস বা পুরা এক বছর পর্য্যন্তও দৃষ্ট হয়।

এদেশের প্রত্যেক প্রদেশেই সরকার বাহাদুর একটী করিয়া টিপ্ঘর বা "ফিঙ্গার প্রিণ্ট বুরো" মেইনটেন্ করেন এই সব টিপ্ঘরে হাজার হাজার অপরাধীর টিপ্-পত্র ( অঙ্গুলীর টিপ্ ) রক্ষিত আছে। এই সব টিপ্-পত্র থেকে অপরাধী-বিশেষ কতবারের দাগী এবং কোন কোন তারিখে ও কি জন্য তার জেল হয়েছিল তা জানা যায়। কোনও কোনও টিপের কাগজ থেকে জানা যায় যে অপরাধী-বিশেষ ৩০ বারের অধিক বারও জেল খেটেছে। এই ধরণের অপরাধীদের টিপের কাগজ পরীক্ষা করে আমি দেখেছি অপরাধী বিশেষ প্রথম বছর হয়ত দুই মাস, দেড় মাস করে তিন বার জেল খেটেছে, দ্বিতীয় ও তৃতীয় বৎসরেও অনুরূপ ভাবেই তার দিন কেটেছে, কিন্তু চতুর্থ বৎসরে ও পঞ্চম বৎসরের প্রথম ভাগে সে জেল খাটে নি। কিন্তু, পঞ্চম বৎসরের শেষার্দ্ধে ও ষষ্ঠ, সপ্তম ও অষ্টম বৎসরে সে পুনঃ পুনঃ জেল খাটে। এর পর নবম বর্ষে তার আর কোনও সাজা দেখা যায় না, কিন্তু দশম বৎসর থেকে পুনরায় তাকে অপরাধী দেখা যায়। মধ্যকার এই ব্যবধান সকলকে বলা হয় অপরাধ-বিরাম বা অপরাধের ফাঁক। এই সকল অপরাধীদের জিজ্ঞাসাবাদ করে আমি

জেনেছি যে তাদের অপরাধী জীবনের উক্তরূপ "ফাঁকের" সময়ে সত্য সত্যই তারা কোনওরূপ অপরাধমূলক কার্য্য করে নি। অপরাধ-বিরামের উপস্থিতির জন্যই এইরূপ ঘটে থাকে বলে আমি মনে করি। তবে এ সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে। অভ্যাস-অপরাধীদের টিপ্-পত্রগুলি বিশেষরূপে বেছে নিয়ে এ সম্বন্ধে আমাদের আরও পরীক্ষা করা উচিত, কারণ অপরাধ-বিরামের আধিক্য অভ্যাস-অপরাধীদের মধ্যেই অধিক দৃষ্ট হয়।*

অনেকের মতে এই অভ্যাস-অপরাধীরা আত্ম-বিস্মৃত হয় না। মাঝে মাঝে অর্থাৎ "অপরাধ-বিরামের" সময় তাদের অনুতাপও আসে। অন্য-সময় কিন্তু উৎকট অভ্যাস অপরাধীদের অনুতাপ আসে না। স্বভাব অপরাধীদের মতই তারা তখন অনুতাপ-বিহীন হয়ে উঠে। এরা টাকা চেনে ও বোঝে, এরা চালিত হয় বুদ্ধির ( intelligence ) দ্বারা, প্রেরণা ( বা instinct ) দ্বারা নয়। বিশেষ চিন্তা করে এরা কায করে, কথনও বেপরোয়া হয় না। কুসঙ্গে পড়ে এরা যেমন অপরাধী হয়, সৎসঙ্গে পড়ে আবার এরা ভালও হয়ে উঠে। প্রাথমিক অবস্থায় অভ্যাস অপরাধীর ন্যায়, অভ্যাস বেশ্যারাও তাদের কার্য্যের জন্য লজ্জিত থাকে। বিপরীত অবস্থায় পড়লে এরা চোর বা বেশ্যা না হয়ে সৎ বা সতী হতে পারত। তাদের বর্ত্তমান অবস্থার জন্য দায়ী তাদের ভাগ্য।

* এই সকল টিপ্-পত্রগুলি হতে আরও জানা যায় যে অপরাধীরা পঞ্চাশ ও ষাইট বৎসর বয়ঃক্রমের পর প্রায়ই আর অপরাধ করে না। দৈহিক ও মানসিক শক্তিহীনতাই এ জন্য দায়ী বলে আমি মনে করি। এই বয়সে কথনও কথনও তারা অপরকে দূর হতে পরামর্শ দেয়, কিন্তু পারতপক্ষে সাক্ষাৎভাবে অপকার্য্যে লিপ্ত থাকে না। এখানেও অনুসন্ধানের একটী বিশেষ ক্ষেত্র আছে বলে আমি মনে করি।

বিপরীত ঔষধাদি বা বাক প্রয়োগ দ্বারা বা নূতন পরিবেশের মধ্যে ফেলে, অভ্যাস অপরাধীদের আবার সাধুতে পরিণত করা সম্ভব। আমি একজন বিশিষ্ট ভদ্রচোরকে জানতাম যে কি না স্ব-বাক-প্রয়োগ বা anto suggestion দ্বারা নিজেকে পরবর্ত্তীকালে সাধুতে পরিণত করেছিল। নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

"আমি কোনও এক বড় কোম্পানীর হেড্ক্লার্ক ছিলাম। কর্ম্মরত অবস্থায় আমি প্রচুর ঘুষ নিতাম। এই ভাবে উৎকোচ গ্রহণ দ্বারা আমি প্রভূত সম্পত্তি লাভ করি। নানারূপ প্ররোচনা ও লোভের বশবর্ত্তী হয়েই আমি এইরূপ করতাম। শেষের দিকে আমার ভয় বা অনুতাপ কিছুই আসত না। অবসর গ্রহণের অব্যবহিত পূর্ব্বে কিন্তু আমার মধ্যে এক বিশেষ পরিবর্ত্তন আসে। আমি নিজেকে বোঝাই, সারা জীবন আমি কি করলাম। সকলেই ত আমাকে চোর মনে করে, আমি ত সকলেরই ঘৃণ্য। কতদিনই বা আমি বাঁচব, টাকা হবেই বা কি আমার। জীবনটা ত আমি পুরাপুরি ভাবেই ভোগ করেছি। এই দিক থেকে ত আমার কোনও ক্ষোভ বা আত্মগ্লানির কারণ নেই। এমনি সব ভাবনার মধ্যে, আমার টাকার উপর ঘৃণা আসে। আমি ঘুষ নেওয়া বন্ধ করি, সুধু তাই নয়, অবসর গ্রহণের পর আমি দান ধ্যানও আরম্ভ করি। আমি ধীরে ধীরে সাধু, নির্লোভী ও দাতা হয়ে উঠি।"

এঁমনি ভাবে কেহ কেহ স্ববাক প্রয়োগেই ( anto suggestion ) সাধু হয়ে উঠে, কাহারও কাহারও আবার পর-বাক-প্রয়োগের ( out-side suggestion ) প্রয়োজন হয়। আমার মতে স্ববাক প্রয়োগের সহিত পর-বাক-প্রয়োগ মিলিত হলে ফল অধিকতর শুভ হয়। কর্ম্মরত-কালীন যারা ঘুষ নেন, অবসর প্রাপ্তির পর যেমন তাদের কাউকে কাউকে সাধু ও দাতা হতে দেখা যায়, তেমনি এমন ব্যক্তিও দেখা গেছে যারা

কর্ম্মরতকালীন অত্যধিক সাধু জীবন যাপন করেছেন, কিন্তু অবসর প্রাপ্তির পর তাঁরাই আবার লোকের সর্ব্বনাশ সাধন করেছেন ও লোক ঠকিয়েছেন। এইরূপ অবস্থার বৈজ্ঞানিক নাম reaction বা অপফল বা অনুফল। সারা কর্ম্মজীবন তাঁরা ভয়ে ও সম্মানহানির আশঙ্কায় জোর করে লোভ দমন করে সাধু-জীবন যাপন করেছেন, কিন্তু কোনও দিন তাঁরা অসাধু হবার ইচ্ছা দমন করতে পারেন নি। আশে পাশের, দশজনের অসাধুতা তাঁদের অন্তরের অপ-স্পৃহাকে জাগিয়ে রেখেছিল;—কিন্তু তারা তা'কে রূপ দিতে পারেনি। ফলে তাঁরা অপরাধী না হলেও অপরাধমুখী হয়ে দিন কাটিয়েছেন, তাই অবসর প্রাপ্তির সঙ্গে সঙ্গেই তাঁদের প্রথম প্রয়াস হয়, ভাইকে ও আত্মীয়দের বা বিধবা ভ্রাতৃবধূকে ফাঁকি দিয়ে কিছু টাকা করা। জোর করে চেপে রাখা অপরাধ-স্পৃহা বা অতৃপ্ত বাসনা ফাঁক পেয়ে ভলকানিক পদার্থের ন্যায়ই তখন বেরিয়ে আসে, পেনসনের পর অর্থের ঘাটতি এবং বাড়তি পরিবারও এই সময় তাঁদের উক্তরূপ মনোবৃত্তির সহায়ক হয়ে দাঁড়ায়। এই সব সাধু ব্যক্তি যদি কর্ম্মজীবনে কেবলমাত্র সাধু ব্যক্তিরই সন্ধান পেত, অসাধু ব্যক্তির সন্ধান একেবারেই না পেত, তা হলে অবশ্য এই সব ব্যক্তি আজীবন সাধুই থেকে যেত। সাধারণতঃ আমরা শিশুদের এইরূপ উপদেশ দিই—"খোকা মিথ্যা কথা বলো না, কখনও চুরিও করো না—এই সবের মধ্যে পাপ আছে।" খোকা বড় হয়ে দেখে আশে পাশের সকলেই এর বিপরীত কার্য্য করে কেবল সেই করে না। ফলে তার আশৈশব "বাকপ্রয়োগ" (অভিভাবকের উক্তরূপ Suggestion) কার্য্যকরী হয় না। আমার মতে অবিভাবকদের বাক্-প্রয়োগ হওয়া উচিত এইরূপ—"খোকা বড় হয়ে দেখবে অনেকেই চুরি করছে, মিথ্যা কথাও বলছে, কিন্তু তুমি যেন তাদের দলে ভিড় না।" বাকপ্রয়োগ এইরূপ হলে কার্য্যকরী হলেও হতে পারে, কারণ

ইহা মনকে পূর্ব্ব হতেই প্রস্তুত রাখে—তবে এ সম্বন্ধেও জোর করে কিছু বলা যায় না। এই সব কারণে পৃথিবীতে বিশ্বাস কাউকে করা উচিত নয়, সাধুকেও নয়, অসাধুকেও নয়। আজ যে ভাল আছে, অবস্থাগতিকে কালই সে মন্দ হয়ে যেতে পারে। বাপ ভাইও এই সাধারণ নিয়মের বহির্ভূত হয় না, অন্য ত পরের কথা। তবে এমন লোকও পৃথিবীতে দেখা যায় যাদের কাছে সাধুতা বা হনেষ্টি একটা রোগ বা ডিসইজ। তাদের সাধুতা বা হনেষ্টি ফ্যানাটিজিমের নামান্তর মাত্র। এই সব রোগীরা সাধারণতঃ একটু বোকা ধরণের ও রাগী হয়, বুদ্ধিমত্তাও থাকে এদের কম। এরা কাউকে না ঠকালেও এদের অপরে ঠকিয়ে যেতে পারে। তবে কঠিন রোগেরও কখনও কখনও উপশমও হয়, এ কথা ভুলা উচিত নয়। এজন্যে যারা ঠকে, তাদেরই আমি বেশী দোষী মনে করি—কারণ ঠগীদের ঠগ হবার তারা সুযোগ করে দেয়।

এই সম্বন্ধে আরও একটী কথা বলে আমি বর্ত্তমান পরিচ্ছেদ শেষ করব। এই বিশেষ দিকটী আমি প্রত্যেক ব্যক্তিকেই ভেবে দেখতে বলি। প্রত্যেক বিভাগেই কতকগুলি লোক অপরাধী ও কতকগুলি অপরাধমুখী থাকে, কতকগুলি আবার অপরের দৃষ্টান্তে অনুপ্রেরিত হয়ে অপরাধী হয়। কেবলমাত্র ভয়ে ও ইজ্জৎহানির আশঙ্কাতেই এদের কেহ কোনও অপরাধ করে না।* এই কারণে প্রায়ই দেখা যায় যে ওপরওয়ালা বা বস্ ষ্ট্রিক্ট্ ও সাধু হলে নিম্নস্থ সকলেই সাধু থাকে এবং ওপরওয়ালা ব

* অনেক সময় দৃষ্টান্তও বাক-প্রয়োগের স্থল অধিকার করে। এই জন্য আমরা যেমন একই পরিবারে বহু অসৎ ব্যক্তির সন্ধান পাই তেমনি একই পরিবারে বহু স ব্যক্তিরও সন্ধান পেয়ে থাকি।

বস্ লিনিয়েণ্ট্ বা অসাধু হলে ডিপার্টমেণ্ট শুদ্ধ অসাধু হয়ে উঠে। এই কারণে একের অপরাধে বা দোষে আমরা প্রায়ই বহুকে অপরাধী হতে দেখি।

এই অভ্যাস-অপরাধীদের সম্বন্ধে আরও একটী কথা বলে, বর্ত্তমান পরিচ্ছদ শেষ করব, এই অভ্যাস-অপরাধীদের সংখ্যা সভ্যতা বেড়ে যাওয়ার সঙ্গে সঙ্গে বর্দ্ধিত হচ্ছে। মানুষের ক্রমবর্দ্ধমান অভাব ও অভিযোগই এর কারণ। মধ্য-যুগে যে মানুষ একজোড়া খড়ম একখানা ধুতি ও একখানা চাদরে সন্তুষ্ট থাকত, তারই এখন নানাবিধ পরিচ্ছদ, আসবাব, টোয়ালেট, ও যানের প্রয়োজন হয়। মানুষ পারিপার্শ্বিক অবস্থার মধ্যে পড়ে নানারূপ আদর্শ-জনিত ও অসমতার কারণে আর স্বল্পে সন্তুষ্ট থাকতে পারে না, তাই সদ্-উপায়ে অপরাক হলে অসদ্ উপায়ের সাহায্যে নিতে তাদের বাধ্য হতে হয়। কোলকাতা সহরের বহু বালক যে কেবলমাত্র সিনেমা দেখার প্রয়োজনেই চোর হয়েছে এ কথা সহরবাসী মাত্রই পরিজ্ঞাত আছেন, তা ছাড়া পূর্ব্বে মানুষ প্রায় চাষ-বাসে নিযুক্ত থাকত, ও পারিবারিক আদর্শের মধ্যে মানুষ হত, কিন্তু আজিকার যুগ উদ্যোগ-শিল্পের যুগ ( Industry ), কুটির-শিল্পের যুগ নয়। ক্রমবর্দ্ধমান উদ্যোগ-শিল্প মানুষকে তার মা বোন স্ত্রী ও অন্যান্য পরিবারবর্গ থেকে দূরে টেনে এনে তাকে পারিবারিক আদর্শ থেকে বঞ্চিত করে তাকে অপরাধী-মুখী হতে প্রতিদিনই সাহায্য করছে। এই জন্য প্রতিদিনই নূতন নূতন আইন কানুনেরও প্রয়োজন হচ্ছে এই সব অভ্যাস-অপরাধীদের দমন করার জন্যে। আজকালকার শহুরে সমাজ অপরাধীদের দ্বারা তৈরী না হলেও উহা অপরাধ-মুখী মানুষের দ্বারা তৈরী, এই কারণে কঠোর রাষ্ট্রিয় শাসনে না থাকলে মানুষ বহু পূর্ব্বেই আবার তার আদিম বর্ব্বর যুগে ফিরে যেত বলে আমি মনে করি। সামাজিক শাসনের, ধর্ম্মের ও নীতির ভয় আজকাল স্বল্প লোককেই অভিভূত করে, তাই একমাত্র রাষ্ট্রের ভয় ছাড়া

লোকের আর কোনও ভয় নেই,এইজন্য যে সকল অত্যল্প পাপ ও অন্যায়ের জন্য পূর্ব্বে সমাজ, ধর্ম্মযাজকেরা ও মাননীয় বৃদ্ধেরা শাস্তি-বিধান করত, সেই সব পাপ ও অন্যায়ের জন্য শাস্তি দেওয়ার ভারও আজ রাষ্ট্রের হাতে তুলে দেওয়ারও প্রয়োজন হয়েছে বলে আমি মনে করি, যদিও এই পাপ ও অন্যায়কে বিজ্ঞান সম্মত ভাবে প্রকৃত অপরাধ পর্য্যায়ভুক্ত করা যায় না বা করা উচিত না। এ সম্বন্ধে দেশবাসীকে সবিশেষ অবিহিত হয়ে ভেবে দেখবার জন্য আমি অনুরোধ করি।

## স্বভাব-অপরাধী

গোত্রগত অপরাধীদেরই আমরা স্বভাব-অপরাধী বলি। একটা দুর্দ্দমনীয় অপরাধ স্পৃহা নিয়েই এরা জন্মগ্রহণ করে। এই স্পৃহা তাদের মৃত্যুর দিন পর্য্যন্তও অবিচলিত থাকে। এই দুর্দ্দমনীয় অপরাধ স্পৃহা তাদের মধ্যে কিরূপে আসে এবং আসেই বা কেন, সেই সম্বন্ধে কিছু বলা যাক। প্রায়ই দেখা যায়, সাধুর ছেলে চোর হয় এবং চোরের ছেলে সাধু হয়ে উঠে। সুতরাং এই অপরাধ স্পৃহা যে জন্মগত তা ঠিক বলা যায় না। ইহা ঠিক জন্মগত নয় তবে ইহা গোত্রগত। ইংরাজীতে ইহাকে গোত্রানুক্রম বা Atavism বলে। গোত্রানুক্রম দুই প্রকারের, মানসিক ও দৈহিক। পূর্ব্বেই বলেছি, মানুষের বীজকোষস্থিত ½ অংশ অপরাধ-স্পৃহার সহিত তার দেহ কোষস্থিত ½ অংশের অপরাধ-স্পৃহার সংযোগ সাধনের দ্বারাই স্বভাব-অপরাধীর জন্ম হয়। এইরূপ সংযোগ মানসিক গোত্রানুক্রম দ্বারাই স্থাপিত হয়। মানসিক গোত্রানুক্রম সম্বন্ধে বুঝতে গেলে, প্রথমে বোঝা দরকার দৈহিক গোত্রানুক্রম কাকে বলে। অনেক সময় আমরা দেখেছি, কি মাতা, কি পিতার দিক হতে দুই তিন পুরুষ

কৃষ্ণকায় হলেও দম্পতি বিশেষের শ্বেতকায় পুত্র হয়েছে। কি রূপে উহা সম্ভব হয় তা ভেবে আমরা বিস্মিত হই। কিন্তু বিস্মিত হবার কিছুই নেই! এইরূপ হলে বুঝতে হবে, তার কয়েক পুরুষ পূর্ব্বেকার কোনও ব্যক্তি শ্বেতকায় ছিল।

এই শ্বেতবর্ণ কয়েক পুরুষ সুপ্ত অবস্থায় থেকে সহসা শিশুটীর মধ্যে বিকাশ পেয়েছে। এইরূপ আকস্মিক বিকাশকে বলা হয় গোত্রানুক্রম। ইহা একটী বংশ-গোত্রানুক্রমের দৃষ্টান্ত। এই বংশ-গোত্রানুক্রমের ন্যায় জাতি-গোত্রানুক্রমও দেখা যায়। আমাদের বাঙ্গালী জাতির মধ্যে কাহারও কাহারও মুখাবয়ব হুবহু চীনা বা জাপানীদের মত হতে দেখি। একে বলে জাতি গোত্রানুক্রম। প্রমাণ-স্বরূপ নিম্নে একজন উচ্চবংশীয় সাধু প্রকৃতির বাঙালী বালকের ছবি দেওয়া হল। এ থেকে বুঝতে হবে, কোনও এক বিস্মৃত যুগে আমাদের মধ্যে কিছু মঙ্গোলীয় রক্ত মিশেছে। এ ছাড়া আমাদের পূর্ব্বপুরুষ যে বানরের ন্যায় কোনও লোমশ জীব ছিল তারও প্রমাণস্বরূপ কদাচিৎ কোনও কোনও মানুষের মুখেও লোম দেখা যায়। প্রমাণস্বরূপ পর পৃষ্ঠায় একটী বানর ও একটী আদিম মানুষের প্রতিকৃতি দেওয়া হল। রুশদেশীয় কুকুর-মানুষ এর অপর এক দৃষ্টান্ত। ইনি একজন বিশিষ্ট ভদ্র লোক। পর পৃষ্ঠায় চিত্র দেখুন। এই ভাবে গোত্রানুক্রম কখনও লক্ষ পুরুষ, কখনও সহস্র পুরুষ, কখনও বা বিশ পঁচিশ পুরুষ সুপ্ত অবস্থায় থেকে হঠাৎ কোনও এক বংশধরের



মধ্যে আবির্ভাব হয়। এই দৈহিক গোত্রানুক্রমের ন্যায় মানসিক গোত্রানুক্রমও দৃষ্ট হয়।







এই মানসিক গোত্রানুক্রমের জন্যই অনেক সৎবংশে স্বভাব-অপরাধীর জন্ম দেখি। সৎবংশে জন্মে, সৎভাবে বর্দ্ধিত হয়েও তারা অপরাধ-মুখী হয়ে উঠে। আদিম যুগে মানুষ যখন বর্ব্বর ছিল, তখন মনুষ্য সমাজে অনেক অপরাধকে অপরাধ বলেই ধরা হ'ত না। এ যুগে যা ঘৃণ্য অপরাধ, সে যুগে তা বীরত্বের আখ্যায় ভূষিত হয়েছে। **পরদ্রব্য ও পর-স্ত্রী হরণ**

প্রভৃতি তখনকার এক সহজ সামাজিক ব্যাপার। পরে মানুষ যতই সভ্য হতে থাকে, তাহার স্বভাবও সেই পরিমাণে বদলায়। পূর্ব্বের অনেক স্বভাব ও অভ্যাস মানুষ ত্যাগ করেছে। কিন্তু ত্যাগ করলে কি হয় তাদের বীজ-কোষে আদিম-অপরাধ-স্পৃহার ⅓ অংশ থেকে গেছে। সাধারণতঃ পুরুষানুক্রমে উহা সুপ্ত অবস্থায় থাকে। বীজ-কোষে নিহিত থাকায় উহা বাহিরে প্রকাশ পায় না। কিন্তু গোত্রানুক্রম দ্বারা যদি পরবর্ত্তী কোনও এক পুরুষে দৈবক্রমে উহা স্পষ্ট হয়ে উঠে, তা হলে সেই প্রাপ্ত স্বভাব শিশুটীর আর রক্ষা নেই। দেহকোষের আদিম অপরাধ স্পৃহার ⅓ অংশের অবস্থান হেতু মানুষের মন স্বভাবতঃই অপরাধ-প্রবণ থাকে। ইহার সহিত গোত্রানুক্রম দ্বারা বীজ-কোষস্থিত অপরাধ-স্পৃহার ⅓ অংশের সংযোগ হলে শিশুটী স্বভাবতঃই হয়ে উঠে একজন উৎকট স্বভাব-অপরাধী। তার স্বভাব চরিত্র হয় ঠিক আদিম যুগের মানুষের মত। অপরাধকে অপরাধ বলে সে কিছুতেই বুঝতে চায় না। পরস্বাপহরণ হয় তার কাছে একটা জন্মগত অধিকার। যতই তাকে বোঝান যাক, সে ওতে কোনও দোষই দেখে না। কোনও একটা অপরাধ না করে সে কিছুতেই তৃপ্ত হয় না। আমি এক বালক-স্বভাব-অপরাধীকে জানি। পিতার নিকট হতে প্রত্যহ খুচরা ৪০৲ টাকা পাওয়া সত্ত্বেও সে সুবিধা পেলেই ৫৲ বা ১০৲ টাকার জন্য চুরি করেছে। এই সব অপরাধীরা অতি মাত্রায় সাহসী ও বেপরোয়া হয়। এরা খায় দায় স্ফূর্ত্তি করে, কিন্তু অর্থ সঞ্চয় করে না। সামান্য কারণেই এরা উত্তেজিত হয়ে উঠে, আবার হঠাৎ ঠাণ্ডাও হয়ে যায়। এদের দৃষ্টি ক্রুর ও স্বভাব পশু-সুলভ। এরা চালিত হয় প্রেরণা বা instinct দ্বারা, বুদ্ধি বা যুক্তি তর্কের তারা ধার ধারে না।

এদের কাহারও কাহারও মধ্যে কেবলমাত্র মানসিক গোত্রানুক্রম

দেখা যায়। কাহারও কাহারও মধ্যে মানসিক ও দৈহিক উভয় গোত্রানুক্রমই দৃষ্ট হয়। শেষোক্ত কারণে পূর্ব্বেকার অনেক মনীষী দৈহিক গোত্রানুক্রমকেই স্বভাব-অপরাধীর জন্মের জন্য দায়ী করতেন। ফলে 'বাপকো বেটা সিপাইকো ঘোড়া, কুছ নেহি ত থোড়া থোড়া' ও 'কটা শূদ্র কালো বামুন বেঁটে মোছলমান তিনই সমান' প্রভৃতি প্রবাদের প্রচলন হয়। দার্শনিক সাক্রেটিস্ একজন এই ধরণের ব্যক্তি ছিলেন। তাঁহার অবয়বের সহিত আদিম যুগের মানবের কোনও কোনও বিষয়ে সাদৃশ্য ছিল। এ সম্বন্ধে তাঁকে জিজ্ঞাসা করা হলে তিনি নাকি উত্তরে বলেছিলেন—হাঁ, আমার মন অত্যধিক অপরাধ-প্রবণ। কিন্তু আমার এই অপরাধ-স্পৃহা আমি দমন করে থাকি। পুরাতন অপরাধ-বিজ্ঞানবিদ্-পণ্ডিতদের মধ্যে লমব্রোসো এবং গেরিঙ এ বিষয়ে সবিশেষ আলোচনা করেন। লম্ব্রোস সাহেবের মতে নিম্নের চোয়াল লম্বা হলে, চক্ষু শূকরের মত দেখা গেলে, শ্মশ্রুর অভাব ঘটলে, ব্যক্তি বিশেষ সাধারণতঃ স্বভাব-অপরাধী হয়। বলা বাহুল্য, এই সকল চিহ্নগুলি দৈহিক গোত্রানুক্রমের চিহ্ন। নিম্নের চিত্রগুলি দেখুন। আদিম যুগের মানুষদের মধ্যে



এই ধরণের বৈশিষ্ট দেখা যেত। লমব্রোসোর শিষ্যরা আবার আরও এগিয়ে যান। তাঁদের মতে এই সকল উঁচু কপাল, লম্বা চোয়াল,

কুলো কান, থ্যাবড়া নাক প্রভৃতি চিহ্ন* থেকে ব্যক্তি বিশেষ কি প্রকারের অপরাধী অর্থাৎ সে একজন চোর বা খুনে বা যৌন অপরাধী তা



নাকি জানা যায়। কিন্তু গোরিঙ সাহেব তাঁদের এই ভুল ভেঙে দেন। তিনি বিলাতী জেলসমূহে প্রায় ৩০০০ কয়েদীর দেহ পরীক্ষা করে প্রমাণ করেন যে অপরাধ-স্পৃহার সঙ্গে অপরাধীর দৈহিক চিহ্নগুলির কোনও সম্বন্ধ নেই। গোরিঙ সাহেবের মতে চিত্ত দৌর্ব্বল্যের জন্যই মানুষ অপরাধ করে। চিত্ত দৌর্ব্বল্য বা feeble mindedness সম্বন্ধে কিছু বলা যাক। একজন ১৫ বৎসর বয়স্ক বালকের যেরূপ বুদ্ধি থাকা উচিত একজন পূর্ণ বয়স্ক ব্যক্তির যদি তাহা অপেক্ষাও দুই বা চারি বৎসরের কম বয়স্কের (বালকের) ন্যায় বুদ্ধিশুদ্ধি হয় ত সেইরূপ বুদ্ধিমান ব্যক্তিকে বলা হবে একজন চিত্ত-দুর্ব্বল ব্যক্তি। গোরিঙ সাহেবের মতে,

* অনেকের মতে এই সব চিহ্নগুলি দৈহিক অবনতি বা Degenerationএর কারণে মনুষ্য দেহে বর্ত্তিয়ে থাকে। জরায়ুর বা ভ্রূণ সম্বন্ধীয় ক্ষয় ক্ষতির জন্যও এইরূপ হয়ে থাকে। জন্মের পরেও এইরূপ অবনতি ঘটলেও ঘটতে পারে। এই সব অবনতি বা Degeneration এর সহিত অপ-স্পৃহার কোনও সম্বন্ধ আছে বলে মনে হয় না। তবে উক্তরূপ ক্ষয় ক্ষতি যদি মস্তিকের অভ্যন্তরে ঘটে তা হলে অপরাধ-রোগীর জন্ম হলেও হতে পারে—স্নায়বিক কারণেই এইরূপ হয় বা হয়ে থাকে।

এই সকল চিত্ত-দুর্ব্বল ব্যক্তিরাই হ'ত স্বভাব অপরাধী। তিনি পরীক্ষা দ্বারা এইরূপ বহু চিত্ত-দুর্ব্বল অপরাধী বার করেন। ১৯১৪-১৮ সালের মহাযুদ্ধের সময় সৈন্যদের মধ্যে এইরূপ অনেক পরীক্ষা করা হয়। এই সব পরীক্ষাতে দেখা যায় প্রায় ১০ লক্ষ সৈন্যের বুদ্ধিমত্তা ঠিক ১৩ বা ১৪ বয়স্ক বালকদের মত। কিন্তু তাদের মধ্যে কেহ কখনও কোন অপরাধ করে নি। এইভাবে গোরিঙ সাহেবের মতবাদও পরে ভুলরূপে প্রমাণিত হয়।

আমার মতে মানসিক গোত্রানুক্রমই স্বভাব-অপরাধীদের জন্ম দেয়। এই মানসিক গোত্রানুক্রমের সঙ্গে দৈহিক গোত্রানুক্রমের কোনও সম্বন্ধ নেই। কোনও কোনও ক্ষেত্রে এই দৈহিক ও মানসিক গোত্রানুক্রম একত্রে দেখা যায় বটে কিন্তু বেশীর ভাগ ক্ষেত্রে এই মানসিক গোত্রানুক্রম এককই দৃষ্ট হয়। পার্শ্বের চিত্রটীতে একজন বালক অপরাধীর ফটো দেওয়া হয়েছে। বালকটীর মধ্যে দৈহিক ও মানসিক—উভয় গোত্রানুক্রমই পরিস্ফুট দেখা যায়। বালকটীর স্বভাব চরিত্র ছিল ঠিক আদিম মানুষের ন্যায়। সে পশুর ন্যায় খড়া বেয়ে ছাদে উঠত, নর্দ্দমা গলে গৃহ প্রবেশেও সে ছিল দক্ষ। পরপৃষ্ঠার ছবিটীতে অপর দুইটী বালক অপরাধীর প্রতিকৃতি দেওয়া হয়েছে। এইবালক দুইটীর মধ্যে কেবলমাত্র মানসিক গোত্রানুক্রমই দেখা যায়, তাদের মধ্যে দৈহিক গোত্রানুক্রমের কোনও চিহ্ন মাত্র নেই। অপরাধীদের হস্ত স্বভাব, তাদের অঙ্গসৌষ্ঠব,



চলন, দৃষ্টিভঙ্গি ও কথোপকথন প্রভৃতির মধ্যে কিছু কিছু পরিস্ফুট হয়, তবে তাদের এই বৈশিষ্ট্য প্রকৃতিগত, আকৃতিগত নয়। ক্রিপটো-ম্যানিয়াগ্রস্ত রোগী অপরাধীরা চুরি করে তাদের ইচ্ছাবৃত্তির উপশমের জন্য, বিত্ত লাভের জন্য নয়। কিন্তু এই স্বভাব-অপরাধীরা চুরি করে তাদের লাভের, ভোগের ও ব্যবহারের জন্য। তারা কখনও তাদের কাজের জন্য অনুতপ্ত হয় না। চৌর্য্য আদি দুষ্কার্য্য তাদের কাছে "অধিকারের সামিল। অতি অল্পসংখ্যক অপরাধীই স্বভাব-অপরাধী হয়। অভ্যাস-অপরাধীদের সংখ্যাই সর্ব্বাপেক্ষা বেশী। স্বভাব-দুর্বৃত্ত ( criminal tribe ) জাতি-গুলির স্বভাব, কতকটা স্বভাব-অপরাধী-দের মতই হয়ে থাকে। এই সব জাতিরা তাদের আদিম-স্বভাব আজও ত্যাগ করে নি। এখন পর্য্যন্ত 'অপরাধই' তাদের প্রধান উপজীবিকা। দেহের দিক থেকে পরিবর্ত্তিত হলেও, মনের দিক থেকে তারা প্রায় আদিম যুগেরই মানুষ।



## মধ্যম-অপরাধী

স্বভাব, অভ্যাস ও দৈব অপরাধী ছাড়া আরও একপ্রকার অপরাধী আছে। উহাদের মধ্যম-অপরাধী বলা হয়। উহাদের ব্যবহার কতকটা অভ্যাস ও কতকটা স্বভাব-অপরাধীদের ন্যায়। পূর্ব্বেই বলেছি বীজ-কোষস্থিত অপরাধ-স্পৃহার ½ অংশ দেহকোষের ½ অংশ অপরাধ-স্পৃহার

সহিত মিলিত হয়ে স্বভাব-অপরাধীর জন্ম দেয়। কিন্তু বীজ-কোষের অপরাধ-স্পৃহার কতটা অংশ দেহ-কোষের অপরাধ-স্পৃহার সঙ্গে মিলিত হবে, তা নির্ভর করে অপরাধীর ভাগ্যের উপর। কোনও কোনও ক্ষেত্রে বীজ-কোষের অপরাধ-স্পৃহার সবটুকু অংশ দেহ-কোষে বর্ত্তায় না। কখনও কখনও উহা অল্প মাত্রায় বর্ত্তায়। এরূপ অবস্থার অপরাধীরা স্বভাব-অপরাধীদের ন্যায় অতটা উৎকট হয় না। এদের তখন বলা হয় মধ্যম-অপরাধী। দ্বিতীয়তঃ বিশেষ একপ্রকার অভ্যাস-অপরাধী আছে, যারা সাধারণ অভ্যাস-অপরাধী থেকে অধিকতর উৎকট হয়। আসল অভ্যাস-অপরাধীরা সহজ মানুষ থেকে অপরাধী হয়। এইজন্য এদের মধ্যে অপরাধ বিরামের আধিক্য দেখা যায়। এই সব অভ্যাস-অপরাধীরা জ্ঞান উন্মেষের পরেও কিছুকাল নিরপরাধী থাকে, পরবর্ত্তীকালে অভ্যাসজনিত তারা অপরাধীতে পরিণত হয়। কিন্তু এমন অপরাধীও আছে যারা তাদের জ্ঞান উন্মেষের পূর্ব্ব থেকেই সুনিয়ন্ত্রিতরূপে অপকার্য্য শেখে। সহজ ও নিরপরাধ মানুষ সম্বন্ধে তাদের কোনও ধারণা থাকে না। স্বভাব-দুর্ব্বৃত্ত জাতির ছেলেরা এই জাতীয় হয়ে থাকে। সহজ মানুষের শিশুদের দ্বারা কৃত অপরাধের সহিত এই সব স্বভাবদুর্ব্বৃত্ত বালককৃত অপরাধের (পূর্ব্ব পরিচ্ছেদ—৩৮ পৃষ্ঠা দেখুন) তুলনা করলে উভয়ের মধ্যে অনেক প্রভেদ দেখা যায়। সহজ-বালকদের অপরাধ-সমূহ কখনও সুনিয়ন্ত্রিত হয় না, কিন্তু দুর্ব্বৃত্ত বালককৃত অপরাধ সমূহ সব সময়ই সুনিয়ন্ত্রিত ও সুচিন্তিত হয়ে থাকে। শৈশবকাল থেকেই দলগত শিক্ষাজনিত তারা হয়ে উঠে মধ্যম-অপরাধী। এইজন্য স্বভাব-দুর্ব্বৃত্ত জাতিগুলির মধ্যে মধ্যম-অপরাধীর প্রাদুর্ভাব দেখা যায়। উপরে দুই প্রকারের মধ্যম-অপরাধীর কথা বলা হ'ল। নানা প্রকারের মধ্যম-অপরাধী দেখা যায়। অনেক সময় এই মধ্যম, স্বভাব ও অভ্যাস-অপরাধীদের অন্তর্নিহিত

পার্থক্য বোঝা যায় না। বাঙ্গালীরা বাঙ্গলায় থাকে, বেহারীরা থাকে বেহারে। কিন্তু বাংলা ও বেহারের মাঝখানে এমন অনেক লোক আছে, যারা বাঙ্গালীও না, বেহারীও না। বাঙ্গালী ঘেঁষা বেহারী ও বেহারী ঘেঁষা বাঙ্গালীরও অভাব নেই। ঠিক অনুরূপ ভাবে মধ্যম-অপরাধীদের নিয়েও গোল বাধে। তাদের শ্রেণী-বিভাগ করা শক্ত হয়ে উঠে। প্রথম শ্রেণীর মধ্যম-অপরাধীরা হয় স্বভাব-ঘেঁষা, দ্বিতীয় শ্রেণীর মধ্যম-অপরাধীরা হয় অভ্যাস ঘেঁষা। জন্মগত ও অভ্যাস-গত অপরাধ-স্পৃহা এক সঙ্গে থাকায় এরা একাধারে বুদ্ধি (intellegence) ও প্রেরণা ( instinct ), উভয় দ্বারাই পরিচালিত। এদেশের কোনও এক মনীষী বলেছিলেন, যে লোকটার একজন পিক-পকেট হবার কথা, তাকে যদি এম-এ পাশ করান যায় ত সে হবে ব্যাঙ্ক-সুইণ্ডলার। কথাটা মধ্যম ( প্রথম শ্রেণীর ? ) অপরাধীদের সম্বন্ধে বিশেষ ভাবে প্রযোজ্য। প্রথম শ্রেণীর মধ্যম-অপরাধীরা স্বভাব-অপরাধীদের মত অপরাধীরূপে জন্মায় না বটে, কিন্তু অপরাধ-মুখী হয়ে জন্মায়। কুসঙ্গ প্রভৃতি অনুকূল অবস্থা অতি সহজে ও অত্যল্পদিনেই তাদের অপরাধী করে। দ্বিতীয় শ্রেণীর মধ্যম-অপরাধীরা জ্ঞান উন্মেষের আগে থেকেই অপকার্য্যে অভ্যস্ত হয়। সহজ ও নিরপরাধ মানুষ সম্বন্ধে তাদের ধারণা থাকে না। আশৈশব অপরাধী হওয়ায় তাদের মধ্যে নৈতিক অসাড়তা আসে। এক কথায় সহজতর স্বভাব-অপরাধী ও উৎকট অভ্যাস-অপরাধীরাই মধ্যম-অপরাধী। আমি বহু মধ্যম-অপরাধীকে জানতাম। নিম্নের বিবৃতিটুকু প্রণিধানযোগ্য। লোকটা ছিল প্রথম শ্রেণীর (?) মধ্যম-অপরাধী।

"আমার বয়স তখন ছিল মাত্র পাঁচ বৎসর। তখনকার সব কথাই আমার মনে পড়ে। মা আমার জমীদার বাড়ীতে রান্না করত। মনিবের

ছেলেরা খেতে ভাল, পরতও ভাল। তাদের দেখে আমার হিংসে হ'ত, দাঁড়িয়ে দাঁড়িয়ে তারা বরফি খায়, চাইলেও আমাকে দেয় না। ইচ্ছা করত এক থাপ্পড়ে তাদের শেষ করে দি। কাছে গেলেই সকলে বলত, দূর হ। প্রাচুর্য্য দেখতাম কিন্তু ভাগ পেতাম না। হঠাৎ একদিন দেখলাম একটা বেরাল ঘর থেকে বেরুচ্ছে, মুখে তার খাবার। বেরালের অপকর্ম্ম আমাকে অনুপ্রেরিত করে। পরের দিন আমিও খাবার চুরি করি। আমার বয়স তখন এগার। চুরির মধ্যে কোনও দোষ আমি দেখি নি। পাপ পুণ্য সম্বন্ধে তখনও আমি অজ্ঞ। পয়সায় খাবার পাওয়া যায়, তাই পয়সাও চুরি করি। মনিবের ছেলেদের স্কুলে যেতে দেখে, আব্দার ধরি আমিও স্কুলে যাব, লেখাপড়া করব। সকলে আমাকে ধমক দিয়ে নিরস্ত করে। কাতর নয়নে মা শুধয়—তুই যে গরীবের ছেলে বাবা, পড়তে গেলে যে পয়সার দরকার। পয়সার কথা শুনে আমার হাসি আসে। পয়সা ত উড়ছে, ধরে নিলেই হ'ল। সেই দিনই একজন লোকের পকেট মেরে ১০০৲ টাকা পাই। পাড়ার বিন্দে সর্দ্দার বিদ্যেটা আমায় শিখিয়েছিল। আমার বয়স তখন বার। সোজা ইস্কুলে চলে যাই, কিন্তু গোল বাধায় হেডমাষ্টার। হুকুম হয় বাবাকে আনতে হবে। বাবাকে ত দেখিই নি, এমন কি তাঁর নামও জানি না। ভীষণ ফাঁপরে পড়ি। শেষে নাচার হয়ে পাড়ার এক গরীব প্রৌঢ়কে ২৫৲ টাকা দিয়ে, মামা সাজিয়ে স্কুলে আনি। বাবার জন্যে একটা মনগড়া নামও বানাই, এতে আমি কোনও দোষ দেখি না। বাবা ত আমার একটা ছিলই, বাবা ছেলের নাম রাখে, আমি না হয় বাবার নাম রাখলাম। চুরি করে আমি স্কুলে মাইনে দিতাম। আমার ভর্ত্তির কথা শুনে মনিবেরা ক্ষিপ্ত হয়ে উঠেন। আমি বিতাড়িত হই। বিন্দে সর্দ্দার আমাকে আশ্রয় দেয়। থার্ডক্লাশ পর্য্যন্ত পড়েছিলাম, বরাবর ফার্ষ্ট হয়ে

ক্লাশে উঠেছি। হঠাৎ একদিন অফিস ঘরে ডাক পড়ল! রুদ্রমূর্ত্তিতে হেডমাষ্টার জানালেন, আমি নাকি বাবার নাম লিখিয়েছি মিথ্যে করে। আমি একজন নাকি কুলটার সন্তান, আমার নাকি বাবা-টাবা নেই, কখন ছিলও না। স্কুল থেকে আমি বিতাড়িত হই, আমার মনের মধ্যে জাগে প্রতিহিংসা। মাত্র সতের বৎসরেই আমি হয়ে উঠি উৎকট অপরাধী। স্কুলের গেটের সামনে দাঁড়িয়ে থাকতাম, আর ছেলে বকাতাম। ঐ স্কুলের ছেলেদের নিয়েই আমি দল গড়ি। আমি নাকি একজন দুর্দ্দান্ত গুণ্ডা ও ডাকাত।”

## দৈব-অপরাধী

দৈব-দুর্বিপাকে বা ক্ষুধার জ্বালায় কেউ যদি কোনও অপরাধ করে ত তাকে আমরা দৈব-অপরাধী বলি। আমার মতে এদের অপরাধীর পর্য্যায় না ফেলাই উচিত। দৈব-অপরাধীরা নিজেদের প্রায়ই শুধরে নেয় অবশ্য যদি সুযোগ পায়; তবে অভ্যাসজনিত দৈব-অপরাধীদের অভ্যাস-অপরাধীতে রূপান্তরিত হওয়া আশ্চর্য্য নয়। এ অবস্থায় দৈব-অপরাধকে অভ্যাস-অপরাধের প্রাথমিক অবস্থা বলা যায়। খাদ্যের অভাব ঘটলে দৈব-অপরাধীদের সংখ্যা বৃদ্ধি পায়। নিম্নের তথ্য-তালিকা দুইটী (Statistics) প্রণিধানযোগ্য। Criminality and Economic Condition পুস্তকের ৬২ পৃঃ দ্রষ্টব্য।

ইংলণ্ড

| বৎসর | যবের মূল্য | অপরাধীর সংখ্যা |
|---|---|---|
| ১৮১৬ | ৭৮·৬ | ৯০৯১ |
| ১৮১৭ | ৯৪·১১ | ১৩,৯৩২ |

| বৎসর | যবের মূল্য | অপরাধীর সংখ্যা |
|---|---|---|
| ১৮৪৬ | ৫৪.৮ | ২৩,০৭২ |
| ১৮৪৭ | ৬৯.৮ | ২২,৪৫১ |
| ১৮৫১ | ৪০.৯ | ২৪,৪৪৩ |
| ১৮৫৩ | ৫৩.৩ | ২৭,১৮৭ |
| ১৮৫৪ | ৭২.৫ | ২৬,৭৬০ |
| ১৮৫৫ | ৭৪.৮ | ৪১,৩০৯ |
| ১৮৫৬ | ৬৯.২ | ২৯,৫৯১ |
| ১৮৫৭ | ৫৬.৪ | ২৬,৫৪২ |
| ১৮৫৮ | ৪৪.২ | ২৪,৩০৩ |

স্বভাব, অভ্যাস ও মধ্যম-অপরাধীদের ন্যায় দৈব-অপরাধীদেরও অপরাধ পূর্ব্বকল্পিত ও আদর্শবিহীন হয়, সেই জন্যই তাদের প্রকৃত অপরাধীদের মধ্যে ধরা হয়। তবে তারা তাদের কাযের জন্য সব সময়ই অনুতপ্ত থাকে। শুধু তাই নয় সুযোগ ও সুবিধে পেলে তারা নিজেদের শুধরে নেয়। আমি একজন দৈব-অপরাধীকে জানি যে কি'না লোভে পড়ে ৫০টী টাকা চুরি করেছিল, কিন্তু সেই দিনই আবার কোনও এক গরীবের অনাহার-ক্লিষ্ট ছেলেমেয়েদের দুঃখে দুঃখী হয়ে চুরির টাকা কটা সে তাদের দিয়ে এসেছে, তাদের আহারের যোগাড়ের জন্যে—নিজের ও নিজ পরিবারের নানাবিধ অসুবিধা সত্ত্বেও। যতক্ষণ পর্য্যন্ত অপরাধী-বিশেষের স্বকীয় অপরাধ সকলের জন্য অনুতাপ আসে ততক্ষণ পর্য্যন্ত তাকে দৈব-অপরাধীই বলা উচিৎ। আমি অপর একটী দৈব-অপরাধীকে জানি যে নিজ অপকর্ম্মের জন্য অনুতপ্ত ত ছিলই, পরন্তু অপরাধীদের প্রতি সদাসর্ব্বদাই সে একটা ঘৃণা পোষণ করত, এমন কি সে

অপরাধ নিবারণের জন্য পুলিশকে আন্তরিক ভাবে এবং বিনা স্বার্থে অনেক সাহায্যও করেছিল। নিম্নে কোনও এক দৈব-অপরাধীর একটী উল্লেখযোগ্য বিবৃতি তুলে দেওয়া হ'ল।

"সহরের আজ আমি একজন ধনী ও মানী ব্যক্তি। আজ আমি জনসাধারণের অপকর্ম্মের বিচার করে থাকি। একদিনের কথা মনে পড়ে, আমি তখন গাঁয়ে থাকতাম। প্রথম যৌবনের দিনে এবং বাল্য-অবস্থায়, কখনও একা একা, কখনও বা দলবেঁধে, আমরা এর ওর ফল চুরি করেছি, চুরি করে রস পেড়েছি, ডাব চুরি করেছি, পুকুরের মাছও—মাঝে মাঝে ধরা পড়েছি, পাড়ার লোকেরা ধরে এনেছে বাবার কাছে, বাবা মেরেছেন, বকেছেন, সাবধান করে দিয়েছেন। ওই সব অপকর্ম্ম যদি আমি কোনও সহরে বসে করতাম ত এতদিনে হয় ত আমি পাঁচ-ছয় বারের দাগী চোর হতাম। আজ আমি দশজনের একজন, দেশের একজনের প্রয়োজনীয় নাগরিক—আমাদের পল্লীসমাজ ঐরূপ হবার সুযোগ আমাকে দিয়েছিল, তাই আজ আমি ঘৃণ্য চোর নই, আমি একজন ভাল নাগরিক।"

বালক অপরাধীদের যেমন বর্ত্তমান যুগে প্রকৃত-অপরাধীদের মধ্যে ধরা হয় না, তেমনি ওই সব দৈব-অপরাধীদেরও প্রকৃত অপরাধীর পর্য্যায়ভুক্ত করা উচিৎ নয়। আমার মতে বালক অপরাধীদের বিচারের জন্য যেমন পৃথক বিচারালয় আছে, তেমনি, তদন্ত দ্বারা কোনও অপরাধীকে যদি দৈব-অপরাধী বলে জানা বা বুঝা যায়, ত তাদেরও বিচার-ব্যবস্থা বালকদের ন্যায়ই পৃথক বিচারালয়ে হওয়া উচিৎ। বালকদের যেমন জেলে না পাঠিয়ে সময় সময় অভিভাবকদের হাতে সমর্পণ করে তাদের শুধরবার সুযোগ দেওয়া হয়, তেমনি ভাবে অনুরূপ সুযোগ ও সুবিধা দৈব-অপরাধীদেরও দেওয়া উচিৎ বলে আমি মনে করি।

এমন কি দৈব-অপরাধীরা যদি কোনও কারণে দ্বিতীয়বার বা তৃতীয়বার অপরাধও করে এবং সেই অপরাধ সকলের জন্য তখনও পর্য্যন্ত যদি তাদের অনুতপ্ত দেখা যায় ত তাদের জেলে না পাঠিয়ে পাঠান উচিৎ সংশোধনাগারে ; সাধারণ কারাগারে পাঠিয়ে তাদের উৎকট অভ্যাস-অপরাধীতে পরিণত হতে দেওয়া উচিৎ নয়। যতক্ষণ তাদের অনুতাপ আসে, ততক্ষণ পর্য্যন্ত তাদের সহানুভূতির সহিতই দেখা উচিৎ।

এই দৈব-অপরাধী থেকে অভ্যাস-জনিত, অভ্যাস-অপরাধীতে পরিণত হওয়ার দৃষ্টান্ত বিরল নয়, বরং উহা হামেসাই হয়ে থাকে। নিম্নের বিবৃতিমূলক দৃষ্টান্তটী এ সম্বন্ধে প্রণিধান-যোগ্য।

"বিশ বছর আগে কোলকাতায় আসি চাকুরির চেষ্টায়, কিন্তু কোথায়ও চাকুরী পাই না। ফুটপাতেই শুয়ে থাকতাম। হঠাৎ একদিন এক স্যাঙ্গাৎ জুটে গেল। তার একটা জুয়ার আড্ডা ছিল, চাকুরীর লোভ দেখিয়ে সে আমাকে তার বাড়ী আনে। আমি তাদের আড্ডার পাহারাদার হই। কিন্তু হুজুর, নিজে কখনও আমি জুয়া খেলি নি। একদিন পুলিশ এসে আড্ডায় হানা দেয় এবং অপর সকলের সঙ্গে আমাকেও আড্ডার ভেতর ধরে ফেলে। জুয়া ত সেখানে চলছিলই তা ছাড়া জুয়াড়ীদের মধ্যে না'কি, কয়েকজন চোরও ছিল। জরিমানা অনাদায়ের জন্য সেবার, তিন সপ্তাহ আমার জেল হয়। এইটেই আমার প্রথম সাজা। জেল থেকে বেরিয়ে আমি কিছু দিন এর ওর দোরে ঘুরি, কিন্তু কেউ আমায় খেতে দেয় না। দেশে ফেরবার মত গাড়ী ভাড়াও আমার ছিল না। শেষে নাচার হয়ে,আমার এক পুরাণ বন্ধুর সন্ধানে বের হই। কোনও এক বেশ্যাগৃহে বন্ধুবরের সন্ধান মেলে। বন্ধুবর একটা চোরাই "হার" আমার হাতে গছিয়ে দিয়ে সেটা বিক্রী করে টাকা আনতে বলে। আমি আনমনা ভাবে রাজী হই, কিন্তু অনভ্যাসের ফোঁটা যাবে

কোথা, বিক্রীর সময় বামালশুদ্ধ ধরা পড়ি। বিচারে আমার চার মাস জেল হয়। এর পর আমার ভীষণ অনুতাপ আসে, জেল থেকে বেরিয়ে আসার পর, পরিচিত চোরেরা আমাকে তাদের দলে ভিড়তে বলে কিন্তু আমি তা'তে রাজী হই না। কোনও এক গৃহস্থের বাড়ীতে আমি চাকরের কায নেই। একদিন বাড়ীতে একটা সোণার গহনা হারিয়ে যায়। বাড়ীর কর্ত্তা আমাকে সন্দেহ করে থানায় পাঠান। আমার অঙ্গুলীর টিপ থেকে প্রমাণিত হয় আমি একজন দাগী চোর। পুলিশ আমাকে জেল-হাজতে পাঠায়। জেলে একজন পরিচিত চোরের সঙ্গে দেখা হয়। সে সব কথা শুনে আমায় শুধোয়—দেখলে ত চাঁদ! বেয়ে চেয়ে দেখলে ত? এখন এছো, ভীড়ে যাও মোদের লোগে। বুঝলাম পূর্ব্ব সমাজে আমার আর স্থান নেই, আমাকে নূতন কোনও সমাজ বেছে নিতে হবে, বাঁচবার জন্যে। আরও দু'চার জায়গায় চাকুরীর চেষ্টা করলাম কিন্তু চোরকে কেউই স্থান দিলে না। শেষে নাচার হয়ে চোরেদের দলেই ভীড়ে গেলাম। দলবেঁধে আমরা চুরি করতে বেরুতাম। প্রথম প্রথম তারা আমাকে রাস্তার পাহারায় নিযুক্ত রাখত। শেষের দিকে আমি বাড়ীর পাঁচিলের উপর উঠে পাহারা দিতাম। সন্দেহ-জনক লোক নিকটে দেখলে সঙ্কেত দ্বারা (শিশ দিয়ে কিংবা অন্য কোনও উপায়ে) ভিতরের চোরেদের সতর্ক করে দিতাম। এর পর আমি পাঁচিল টপকাতে, এমন কি তালা ভাঙতেও শিখে নিই। এমনি ভাবে অচিরেই আমি লায়েক হই। জাত-শেয়ানাদেরও আমি চিনে নিতে শিখি। আপনারা যাদের স্বভাব-অপরাধী বলেন, তাদেরই আমরা বলি "জাত-শেয়ানা"। এই জাত-শেয়ানাদের আমরা খুঁজে বার করে তাদের অপকর্ম্মে নিযুক্ত করি। এরা সাপের মত চলে, নিঃশব্দে এরা পাঁচিল টপকায়, দুয়ার ও তালা ভাঙ্গেও এরা নিঃশব্দে। এদের ভয়-ডরের বালাই

নেই, তবে ওরা বড় বোকা হয় ; এবং এরা স্বল্পতেই সন্তুষ্ট থাকে। মোদের মত বাড়ীর ঝি চাকর এবং বকাটে পুষ্যিদের কাছ হতে পূর্ব্ব থেকে "মাল" সম্বন্ধে কি করে খবর নিতে হয়, তা তারা জানে না। আমরা এদের আধুনিক যন্ত্রপাতির কায়দা শেখাই, নানারূপ উপদেশ দিই, কিন্তু এত সত্বেও এরা তাদের সনাতন সিঁদ-কাটিই বেশী পছন্দ করে। এদের আমরা নির্দ্ধারিত বাটীর ঘরের দুয়ার পর্য্যন্ত পৌছিয়ে দিই, এমন কি জানালার বাইরে থেকে বামালও ( বিশেষ বিশেষ বাক্স বা পেঁটরা আদি ) অনেক সময় দেখিয়ে দিই। চুরির সময় সুযোগ এবং প্রণালী সম্বন্ধেও এদের আমরা শিক্ষা দিয়ে থাকি। শেষের দিকে হুজুর, আমিও অনেকটা "জাত-শেয়ানাদের" মতই হয়ে উঠি। আমার সব কিছু ভয় ডরও দূর হয়। কিন্তু মাঝে মাঝে সপ্তাহভর, কখনও কখনও দুই-তিন সপ্তাহ, আমার অপকার্য্যে, হুজুর, জানি না কেন, মন আসে না। আমি তখন ধার ( কর্জ্জ ) করে, কখনও বা ফিরি করে জীবিকা নির্ব্বাহ করি। এই সময় আমার প্রায়ই অনুতাপ আসে, মনে হয় আমি কি ছিলাম, কি'ই বা হলাম। মনের মধ্যে নানাপ্রকার ভয়েরও উদ্রেক হয়। বন্ধুরা ডাকতে এসে, গাল দিয়ে ফিরে যায়, আমি তাদের সঙ্গ নিতে রাজী হই না। কিন্তু কিছুদিন পরে হঠাৎ একদিন আমার মধ্যে অপকর্ম্মের হিক্কা বা হিপ্পা ( ইচ্ছা ) ফিরে আসে। ভয় ডরও আমার বিদূরিত হয়। আমি তখন নিজে থেকেই দলের লোকেদের খুঁজে বার করে অপকর্ম্মে লিপ্ত হই। হাঁ, হুজুর, তাই হবে। আপনারা যা'কে অপস্পৃহা বলেন তা'কেই আমরা বলি "হিক্কা বা হিপ্পা"। দেশবালিরা এ'কে বলে দিল্। এই "হিক্কা বা হিপ্পা" বা 'দিল্' আনবার জন্যে আমরা মদ খাই। এই হিক্কা বা হিপ্পা বা 'দিল্' না আসা পর্য্যন্ত আমাদের যেন কেমন ভয় ভয় করে, মনে যেন আমরা কোনও জোর পাই না। তা ছাড়া কেমন

যেন একটা আলিস্যি ( ২ ) ভাব আসে, কোথায় বেরুতেও ইচ্ছে করে না, হাঁ, বলি শুনুন, আমার হুজুর, এই "হিক্কা বা হিঙ্গা" কেবল রাত্র-কালেই আসে, আমার মধ্যে উহা কখনও দিবাভাগে আসে নি। আমাদের কেউই দিনের বেলা চুরি করে না, করতে পারেও না। কিন্তু এমন চোরও আছে যাদের এই হিঙ্গা বা হিক্কা কেবলমাত্র দিবাভাগেই আসে। এই জন্য দিনের চোর এবং রাত্রের চোরের দলও হয় বিভিন্ন। সুরু থেকেই আমি রাত্রিতে চুরি করে এসেছি, কারণ আমার ওস্তাদ ছিল রাত্রের চোর। এই জন্যই আমার চুরির হিক্কা বা হিঙ্গা রাত্রে আসে কিংবা আমার মধ্যে রাত্রের হিক্কা ( স্পৃহা ) আছে বলে আমি রাত্রে চুরি করি, তা আমি বলতে পারি না। দলে মোদের হুজুর ছয় বা সাতের বেশী আমরা লোক নিই না। বেশী লোক নিলে,আত্মগোপনের অসুবিধা হয়, তা ছাড়া হিস্যায় বা ভাগেও কম পড়ে। এর পূর্ব্বেও বাবু, আমি ধরা পড়েছি। সকলে আমাকে জিজ্ঞেস করেছে, কি করে আমি চুরি করলাম, কিন্তু "আমি কেন এবং কি করে চোর হলাম," এ কথা আমায় কেউই জিজ্ঞেস করে নি। আপনার মিষ্টি কথা আজ আমায় আবিভূত করে দিচ্ছে, মনে পড়ছে আজ আমার গাঁয়ের কথা, আমার মা বোনের কথা। গত বিশ বছর তাদের কোনও খোঁজই নেই নি। আমার ছাতি ফেটে যাচ্ছে হুজুর, এবারের মত আমায় রেহাই দিন। আমি আর কখনও অপকর্ম্ম করব না। আমি হুজুর দেশে চলে যাব। আমাকে আপনারা গাঁয়ে পাঠিয়ে দিন।"

অপরাধীদের অপরাধী হওয়ার কাহিনী, সব সময়ই যে এইরূপ করুণ হয়ে থাকে, এমন কথা মনে করবার কোনও কারণ নেই, বরং অধিক ক্ষেত্রে অপরাধীরা স্বইচ্ছাতেই অপরাধী হয়, তবে তা তারা একদিনে হয় না, এবং কার্য্যগতিকে ও অবস্থাক্রমেই তা তারা হয়ে থাকে। উপরের

বিবৃতিটী যদি সত্য হয় ত আমরা অপরাধ-স্পৃহাকে দিবা-স্পৃহা ও রাত্র-স্পৃহা এই দুই ভ... বিভক্ত করতে পারি। আমার মতে বিবৃতিটী সত্য বলেই মনে হয়, কারণ আমরা এখনও পর্য্যন্ত এমন একটীও প্রকৃত বা পেশাদার চোর পাই নি, যে কিনা দিন এবং রাত্র এই উভয় সময়েই চুরি করেছে, বরং দিনের চোরদের রাত্রে এবং রাত্রের চোরদের দিনে কখনও চুরি করতে দেখা যায় নি। চোরেদের সম্বন্ধে এই কথাটী বিশেষ রূপে বলা চলে। তবে এমন কতকগুলি চোর থাকলেও থাকতে পারে যারা কিনা রাত্র এবং দিন এই উভয়কালেই চুরি করতে সক্ষম। যদি এইরূপ কোনও চোরদলের অস্তিত্ব থাকে ত তারা উপরিউক্ত, দিবা ও রাত্র চোর হতে সম্পূর্ণ রূপে বিভিন্ন প্রকৃতিরই অপরাধী হবে, অন্ততঃ আমি এইরূপ মনে করি। এখন প্রকৃত দিবা ও রাত্র চোরদের এই দিবা ও রাত্র স্বভাব, অভ্যাসগত ভাবে আসে, প্রকৃতিগত ভাবে আসে, কিংবা বিভিন্ন রূপ অপঃস্পৃহার জন্য উহারা ঐরূপ হয় তা বলা বড় শক্ত। এ সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে বলে আমি মনে করি।

দৈব অপরাধীদের ন্যায় দৈব-বেশ্যাও পরিলক্ষিত হয়। দৈব-বেশ্যাদের মধ্যে অনেকেই আবার অবস্থা বিপর্য্যয়, অভ্যাস-বেশ্যা হয়ে উঠে। তবে তা; তারা একদিনে হয় না, ধীরে ধীরে হয়। অনেকে সাধারণ রূপ-জীবিনীর পর্য্যায় নেমে আসে, বাধ্য হয়ে। ভিন্নরূপ অবস্থায় যারা সৎ ও সতী হতে পারত, তারাই অবস্থা বিপর্য্যয়ের মধ্যে অসৎ ও অসতী হয়। নিম্নের স্বীকারোক্তিটী প্রণিধান যোগ্য।

"আমার বাস ছিল বাংলার এক দূর গ্রামে। ১৩ বছর বয়সে এক ৫৮ বয়স্ক যুবকের সঙ্গে আমার সাদি হয়। ১৪ বছর বয়সে আমি স্বামীর ঘরে আসি। আমার দেবরের বয়স তখন ১৬। বর্ষীয়ান গুরুজনদের সান্নিধ্য এড়িয়ে, সমবয়স্ক বিধায়, আমার দেবরের সঙ্গই আমি কামনা

করতাম, আমাদের দুজনের মধ্যে একটা নিষ্পাপ বন্ধুত্ব গড়ে উঠে। একদিন এক চাঁদনি রাতে শানের ঘাটের বকুল গাছটার তলায় দু'জনে বসে ছিলাম। হঠাৎ আমার দেবর আমাকে তার বুকের কাছে টেনে নিল, প্রতিবাদ করে উঠে দাঁড়ালাম, পিছন ফিরে দেখি আমার সোয়ামী। চুলে ধরে তিনি আমাকে পদাঘাত করলেন, কত অনুনয় করলাম, কাঁদলাম, কিন্তু বাড়ী ঢুকতে পে'লাম না। বাড়ী বাড়ী ঘুরলাম, কিন্তু কেউ আশ্রয় দিল না, গুণধর দেবরেরও দেখা মিলল না। 'গাঁয়ে-ঠেলা' মানদা মাসী গাঁয়ের শেষ সীমানায় থাকত। কোলকাতা হ'তে বুড়ী ঝিমাকে দেখতে এয়েছিল। আদর করে সে আমায় কোলকাতায় নিয়ে আসে। আত্মরক্ষার জন্য অনেক চেষ্টা করলাম, কিন্তু পারলাম না। বাপ'মাকে চিঠি লিখলাম, উত্তর পেলাম না। প্রথম প্রথম বাড়ীওয়ালীর পেটেই আমার আয় যেত। শেষে চালাক হলাম। লোক চিনতেও শিখলাম, কিন্তু তদ্দিনে আমি সব হারিয়ে ফেলেছি। সমাজ আমায় আশ্রয় দেয় নি। যা'কে আশ্রয় করে একনিষ্ঠা হতে চেয়েছি, সেই আমাকে ঠকিয়ে সরে গেছে, সমাজ তাকে কেড়ে নিয়েছে, আমাকে অবহেলা করে; আমার সর্ব্বনাশকদের সুযোগ দিয়েছে, কিন্তু আমাকে দেয় নি। তাই সমাজের ভাল ভাল ছেলেদের নষ্ট করে আমি আনন্দ পাই। তাদের দেখলেই আমার প্রতিশোধ স্পৃহা জেগে উঠে। এই ভাবে আমি সমাজের উপর প্রতিশোধ নি। নেকাপড়াও শিখেছি, এতে আমার ব্যবসার সুবিধে হয়।"

আমার বিশ্বাস সুযোগ ও সুবিধা দ্বারা এই দৈব ও অভ্যাস—অপরাধী ও বেশ্যাদের আবার সমাজের মধ্যে ফিরিয়ে আনা খুবই সহজ। কিন্তু স্বভাব অপরাধী ও স্বভাব বেশ্যাদের সম্বন্ধে সেই কথা বলা যায় কি? পূর্ব্ব পরিচ্ছেদের এক জায়গায় বলেছি, ঔষধাদি দ্বারা মানবের এই আদিম-বৃত্তি জাগ্রত করা যায়। তাই যদি হয় ত অন্য কোনও ঔষধাদি দ্বারা

তাদের এই স্বভাব-বৃত্তির নিবৃত্তি হয় কিনা—এ সম্বন্ধে অনুসন্ধান করা উচিত? পূর্ব্বাপর সমস্ত অবস্থা বিবেচনা করলে এই অপরাধী ও বেশ্যাদের প্রতি আমাদের ঘৃণা আসে না, আসে সহানুভূতি। তাদের জন্য আমাদের কি কিছুই ভাববার বা করবার নেই?

[অপরাধীদের ন্যায় অনেক নিরপরাধী ব্যক্তিকেও উক্তরূপে চারিটী প্রধান বিভাগে বিভক্ত করা যায়। যে সকল ব্যক্তি শ্রেণীগত ভাবে কিংবা স্ব স্ব পেশার খাতিরে সচরাচর অপরাধীদের সংস্পর্শে আসে, তাদেরই উক্তরূপে বিভক্ত করা চলে। পুলিশ ও উকিলগণ কার্য্যগতিকে প্রত্যহই অপরাধীদের সংস্পর্শে আসে। এই জন্য আমরা যেমন, স্বভাব, মধ্যম, অভ্যাস ও দৈব উকিল দেখতে পাই, তেমনি আমরা স্বভাব, মধ্যম, অভ্যাস ও দৈব পুলিশও দেখি (?)। স্বভাব উকিলরা অপরাধীদের 'ডিফেণ্ড' করার (পক্ষ সমর্থনের) মধ্যে বিশেষ উত্তেজনা ও আনন্দ পেয়ে থাকেন, এমন অনেক স্বভাব উকিলও আছেন, যারা কিনা বিনা পয়সাতেও চোরেদের সাহায্য করেন; আদালতে তাদের মামলাও তাঁরা বিনা পয়সায় লড়ে। অনেক সময় অপরাধীরাও এই সব উকিলদের খুঁজে বার করে তাহাদের মাসিক মাহিনার উপদেষ্টা নিযুক্ত করে। তাঁদের তখন কায হয়, চুরির আগে ও পরে চোরেদের পরামর্শ ও উপদেশ দেওয়া। এই ভাবে এঁরা এদের অপঃস্পৃহার নিষ্কাশন ঘটিয়ে আত্মতৃপ্তি লাভ করেন এবং সেই সঙ্গে নিরপরাধীও থেকে যান; ভাগ্যক্রমে এই সকল উকিলরা অপরাধী না হয়ে উকিল হয়েছেন মাত্র। কোনও এক অফিসারের কাছে শুনেছিলাম, বাড়ীতে চুরি হওয়ার পর ফরিয়াদি থানায় এসে এজাহার না দিয়ে যদি উকিলের খোঁজে বার হন এবং উকিল সঙ্গে করে তবে থানায় আসেন তা'হলে

বুঝতে হবে যে ফরিয়াদির নালিশটী সর্ব্বৈব মিথ্যা ও সাজান; এই বিশেষ বাক্যটী এই ধরণের উকিলদের উপরই প্রযোজ্য। সাধারণতঃ স্বভাব ও মধ্যম উকিলদের আমরা ফৌজদারী কোর্টে, এবং অভ্যাস উকিলদের ফৌজদারী ও দেওয়ানীতে আমরা প্র্যাকৃটিশ করতে দেখি।

দৈব-উকিলরা প্রায়ই প্র্যাকটিশ করে না, এঁরা প্র্যাকটিশে অকৃতকার্য্য হয়ে শেষ বরাবর ফার্ম বা ব্যাঙ্কের ম্যানেজারী বা অনুরূপ কোনও চাকুরী গ্রহণ করেন। তবে এদেশের অধিকাংশ (প্রায় সমুদয়ই) উকিলই সৎ ও সাধু চরিত্রেরই হয়ে থাকেন। অপরাধীদের সহিত বেশ্যাদের সম্বন্ধ চিরন্তন ও শাশ্বত যুগের। প্রকৃত অপরাধীদের বেশ্যা না হলে একদিনও চলে না। অনেক সময় বেশ্যা নারীদের জন্যই বহুবিধ অপরাধ সংঘটিত হয়। অপকার্য্যের জন্য বেশ্যাগৃহ থেকে যাত্রা করে তারা লুন্ঠিত দ্রব্যসহ বেশ্যাগৃহেই ফিরে আসে এবং সকাল না হওয়া পর্য্যন্ত সেইখানে অপেক্ষা করে। তা ছাড়া বেশ্যা এদের কাছে মাদক দ্রব্যের ন্যায়ই প্রিয়। স্বভাব, অভ্যাস ও দৈব বেশ্যা সম্বন্ধে পূর্ব্বেই বলা হয়েছে; এই সম্বন্ধে পুনরুক্তি নিষ্প্রয়োজন। এই উকিল, পুলিশ ও বেশ্যা ছাড়া আরও কয়েকটী পেশা বা বৃত্তি আছে, যে সকল পেশা ও বৃত্তিতে অপরাধী হবার সুযোগ ও সুবিধা সর্ব্বাপেক্ষা বেশী। দৃষ্টান্ত স্বরূপ ব্যবসায়ী ও সৈনিকদের কথা বলা যায়। যুদ্ধের সময় সৈন্যগণ এবং ব্যবসাক্ষেত্রে ব্যবসায়িগণ লোভ বশতঃ যে কোনও মুহূর্ত্তে অপরাধী হতে পারে এবং হয়েও থাকে। এই ব্যবসায়িগণ যেমন স্বভাব, অভ্যাস ও দৈব ব্যবসায়ী হয়, সৈনিকরাও তেমনি স্বভাব, অভ্যাস ও দৈব-সৈনিক হলেও হতে পারে। এমন অনেক স্বভাব-ব্যবসায়ী আছে, যারা প্রেরণা (instinct) গত ভাবে ব্যবসা করে এবং ব্যবসা-ক্ষেত্রের বাইরে অন্য কোনও বিষয়ে তাদের বুদ্ধি একেবারেই খেলে না;

এমন কি কোনও কোনও ক্ষেত্রে তাদের নির্ব্বোধের মতই মনে হয়। আদিম-মানুষ, স্বভাব-বেশ্যা ও স্বভাব-সৈন্যদের অপরাধীদের নিকট আত্মীয় বলা যেতে পারে। এই কারণে এই ত্রিবিধ ব্যক্তিদেরই আমরা উল্কি ধারণ করতে দেখি। অপরাধী, আদিম মানব ও সৈন্যগণই সাধারণতঃ উল্কি ধারণ করে, এ সম্বন্ধে অবশ্য জোর করে কোনও কথা বলা চলে না, কেন না অনেকে আবার খেয়াল মত বা সখ্ মেটাবার জন্যে উল্কি ধারণ করেন, কিন্তু পরে এজন্য এঁরা অনুতপ্ত হন, এবং এই উল্কি উঠানর জন্যে প্রাণপণ চেষ্টা করেন, তা ছাড়া এ সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে বলে আমি মনে করি।

এই সকল উকিল এবং ব্যবসায়ী আদির ন্যায় এমন অনেক সাহিত্যিকও আছেন, যারা কি'না চরিত্র সৃষ্টির মধ্য দিয়ে তাঁদের বাড়তি অপঃস্পৃহার নিষ্ক্রামণ ঘটিয়ে থাকেন এবং এইরূপে কোনও রকমে নিজেদের নিরপরাধী রাখতে সক্ষম হন। এঁরা প্রায়ই এঁদের নায়ক-নায়িকাদের দ্বারা নানারূপ অপরাধমূলক কার্য্য করিয়ে নিজেদের অপরাধ-স্পৃহার উপশম ঘটান। অপরাধ-সম্বন্ধীয় কথাবার্ত্তা, আলোচনা, লেখা, চিন্তা ও স্বপ্নের মধ্য দিয়ে অনেক অপরাধমুখী ও নিরপরাধ ব্যক্তি এইরূপে প্রতিদিন নিজেদের বাড়তি অপরাধ-স্পৃহার নিষ্কাশন ঘটিয়ে নিজেদের নিরপরাধী রাখতে সক্ষম হন। এইভাবে প্রতিদিন আমরা যে সব অপঃস্পৃহা, বাকপ্রয়োগ, কুসঙ্গ, প্রলোভন প্রভৃতি দ্বারা সংগ্রহ করি তা আমরা উপরিউক্তভাবে নিষ্কাশিত করে দিয়ে, অপঃস্পৃহার উপশম ঘটিয়ে, নিরপরাধী থাকি। এই একই কারণে যে সকল পুরাণ চোর পুলিশের "ইন্-ফরমার" হয়, তাদের অনেকেই আর চৌর্য্য কার্য্যে হাত দেয় না। বহুদিন ইনফরমারী করার পর, ইচ্ছা সত্বেও তারা অপরাধ করতে পারে না। এদের অপস্পৃহা উক্তরূপ পৃথক ও

ভিন্নরূপ প্রণালী দ্বারা নিষ্কাশিত হয়ে যাওয়ায় উহারা নিরপরাধী থাকে। এই বিশেষ ক্ষেত্রে আমি সত্যকার বিশ্বাসী ইনফরমারের কথাই বলছি, যে সকল ইনফরমার দুই দিকে কাটে, তারা সত্যকার ইনফরমার নয়। তারা ইনফরমার ( প্রাইভেট গোয়েন্দা ) হয়, তাদের অপকর্ম্মের সুবিধার জন্য, একদিক দিয়ে যেমন তারা শত্রুমিত্রকে ধরিয়ে দেয়, তেমনি অপর দিকে তারা নিজেরাই আবার অপকর্ম্ম করে; এদের আসল উদ্দেশ্য থাকে পুলিশকে কিছুটা খুসী করে নিজেদের অপকর্ম্মের সুবিধে করে নেওয়া। এরা ধরিয়ে দেয় বিপক্ষ-পক্ষীয়দের, দলের কাউকে এরা কখনও ধরায় না। আসলে এদের অপরাধ-স্পৃহা চিরাচরিত প্রণালী বা চিন্তার মধ্যেই প্রবাহিত থাকে। কিন্তু এই সকল ইন্-ফরমারদেরও আবার কিছু দিন, ইনফরমারি করার পর অপকর্ম্মে বিমুখ ও বীতশ্রদ্ধ হতে দেখা গেছে। এই সব ইনফরমার চোরেদের নিরপরাধ হওয়ার দৃষ্টান্ত অনুসরণ করে আমি বহু পুরান চোরকে ইনফরমার বানিয়ে, উপরিউক্তভাবে অপরাধীদের নিরপরাধ করা যায় কিনা, সে সম্বন্ধে অনেক পরীক্ষা করি। আমার মতে মধ্যম অপরাধীদের চিকিৎসা উপরিউক্তরূপেই করা উচিৎ। স্বভাব-অপরাধীদের চিকিৎসা করা উচিৎ স্নায়ুর উপর কার্য্যকারী বিশেষ ঔষধের সাহায্যে, তাছাড়া স্বভাব-অপরাধীদের কোষ্ঠ পরিষ্কার ও ঘুমের ঔষধের প্রয়োজনও সর্ব্বাপেক্ষা বেশী। স্বভাব-অপরাধীদের চিকিৎসা কোনও কোনও বিষয়ে কতকটা পাগলের চিকিৎসারই অনুরূপ হয়। অভ্যাস-অপরাধীদের বিপরীত শিক্ষা দীক্ষা ও পরিবেশের মধ্যে এনে Suggestion বা বাক-প্রয়োগ দ্বারা চিকিৎসা করা বিশেষ প্রয়োজন; এমনিভাবে ( পরবাক্ প্রয়োগের দ্বারা ) তাদের স্ববাক্-প্রয়োগে সক্ষম করে তাদের অতি সহজেই নিরপরাধী করা যায়।

অপরাধী-রোগীদের চিকিৎসা করা উচিৎ চিত্ত-বিশ্লেষণ বা, Psycho Analysis দ্বারা, ঔষধাদির দ্বারাও উহাদের চিকিৎসা করা যায়। অপরাধী মাত্রেরই চিকিৎসার পূর্ব্বে চিকিৎসকের দেখা উচিৎ, অপরাধী বিশেষের কোনও দৈহিক রোগ আছে কিনা, তাদের কোষ্ঠ কিরূপ পরিষ্কার আছে, এবং তাদের চক্ষু কর্ণ ও নাসিকা ও দন্তের অবস্থাই বা কিরূপ। তাদের এই সকল দৈহিক চিকিৎসার ব্যবস্থা করার পর মানসিক চিকিৎসায় হাত দিলে তবেই সুফল ফলবে বলে আমি মনে করি। অপরাধীদের চিকিৎসা পদ্ধতি সম্বন্ধীয় পরিচ্ছেদে এই সকল চিকিৎসা সম্বন্ধে বিশেষরূপে আলোচনা করা যাবে। এ স্থলে অপরাধ চিকিৎসা সম্বন্ধে কিছুটা আভাষ দেওয়া হল মাত্র। এইবার অপরাধীদের উপবিভাগগুলি ও উহাদের উৎপত্তির কারণ সকল সম্বন্ধে কিছু বলা যাক।

## অপরাধ-বিভাগ

পূর্ব্ব পরিচ্ছদে অপরাধীদের চারিটি প্রধান বিভাগ সম্বন্ধে বলা হয়েছে। যথা,—অভ্যাস, মধ্যম, স্বভাব ও দৈব। দৈব অপরাধীদের প্রকৃত অপরাধীরূপে ধরা না হলে প্রকৃত অপরাধীরা প্রধানতঃ তিনটি বিভাগে বিভক্ত হয়, যথা :—(১) অভ্যাস অপরাধী (২) মধ্যম অপরাধী ও (৩) স্বভাব অপরাধী। এই অভ্যাস, মধ্যম ও স্বভাব অপরাধী রূপ প্রত্যেক অপরাধ-বিভাগকেই আবার দুইটি প্রধান উপবিবিভাগে ভাগ করা যায়, যথা :—সক্রিয় ও (২) নিষ্ক্রিয়। অনুরূপভাবে এই সক্রিয় ও নিষ্ক্রিয়রূপ উপবিভাগ দুইটির প্রত্যেকটিকেই আবার তিনটি করিয়া উপবিভাগে ভাগ করা যায়, যথা :—(১) শোণিতাত্বক (২) শোণিত-সাম্পত্তিক ও সাম্পত্তিক। অপরাধীদের মূল বা প্রাথমিক

বিভাগগুলি করা হয়েছে মাত্রানুযায়ী অর্থাৎ অপস্পৃহার মাত্রানুযায়ী কাহাকে বলা হয়েছে অভ্যাস-অপরাধী কাহাকে বলা হয়েছে মধ্যম অপরাধী কাহাকেও বা বলা হয়েছে স্বভাব-অপরাধী। অপরদিকে উহাদের উপবিভাগগুলি সৃষ্ট হয়েছে, গুণানুযায়ী অর্থাৎ গুণানুসারে কাহাকে বলা হয়েছে, সক্রিয় কাহাকেও বা বলা হয়েছে, নিষ্ক্রিয়। এই সক্রিয় এবং নিষ্ক্রিয় অপরাধীরাও আবার তাদের বিশেষ বিশেষ স্পৃহা বা প্রবৃত্তি অনুযায়ী (১) শোণিতাত্বক (২) শোণিত-সাম্পত্তিক (৩) ও সাম্পত্তিক আদি ভাগে বিভক্ত হয়েছে। তালিকাটি থেকে বিষয়টি ভালরূপে প্রতীয়মান হবে।




উপরের তালিকাটী থেকে প্রতীয়মান হবে অপরাধী মাত্রই, স্বভাব-অপরাধী, মধ্যম অপরাধী বা অভ্যাস-অপরাধী, যে-কোনও অপরাধীই হউক, তাহা প্রধান দুইটী উপবিভাগে বিভক্ত। যথা :—সক্রিয় এবং নিষ্ক্রিয়। যে সকল অপরাধ বল-প্রয়োগের দ্বারা অনুষ্ঠিত হয়, সেই সকল অপরাধ সক্রিয় অপরাধ। যেমন রাহাজানি, খুন, জখম, বলাৎকার, ডাকাতি প্রভৃতি। যে সকল অপরাধ দরজা ভেঙ্গে, সিঁদ কেটে বা

বল-প্রয়োগের দ্বারা সমাধিত হয়, সেই সকল অপরাধও সক্রিয় অপরাধের পর্য্যায়ভুক্ত। এই কারণে সবল চৌর্য্য বা Burglary অপরাধও সক্রিয় অপরাধ। এক কথায় যে সকল অপরাধের জন্য কম বেশী দৈহিক বলের প্রয়োজন হয়, সেই সকল অপরাধ সক্রিয় অপরাধ। প্রথম ক্ষেত্রে বল প্রয়োগ করা হয় ব্যক্তির বিরুদ্ধে এবং দ্বিতীয় ক্ষেত্রে বল প্রয়োগ করা হয় বস্তুর বিরুদ্ধে—উভয় ক্ষেত্রেই বল প্রয়োগ করা হয়, এই জন্য উভয় অপরাধকেই বলা হয় সক্রীয় অপরাধ। অপর দিকে সহজ-চৌর্য্য বা House theft, শঠতা, 'পিক্ পকেট' প্রভৃতি, সরল-চৌর্য্য, বিষপ্রয়োগ, অগ্নিপ্রদান, ব্যভিচার প্রভৃতি দুষ্কার্য্য, যাহা ব্যক্তি বা বস্তুর বিরুদ্ধে গোপনে এবং বিনা বল প্রয়োগে সমাধিত হয় সেই সকল অপরাধকে আমরা নিষ্ক্রিয়-অপরাধ বলি।

এই সক্রিয় ও নিষ্ক্রিয় উভয়বিধ অপরাধীরাও আবার তিনটী করিয়া উপ-বিভাগে বিভক্ত। যথা :—সক্রিয়-শোণিতাত্মক, সক্রিয়-শোণিত-সাম্পাত্তিক, সক্রিয়-সাম্পাত্তিক। এবং নিষ্ক্রিয় শোণিতাত্মক, নিষ্ক্রিয় শোণিত সাম্পত্তিক ও নিষ্ক্রিয় সাম্পত্তিক। প্রথমে সক্রিয় অপরাধের উপরি উক্ত উপবিভাগত্রয় সম্বন্ধে বলা যাক। খুন, জখম, বলাৎকার প্রভৃতি অপরাধ যাহা নিছক ব্যক্তির বিরুদ্ধে সমাধিত হয়, তাদের বলা হয় সক্রিয় শোণিতাত্মক অপরাধ। ডাকাতি রাহাজানি প্রভৃতি অপরাধ অর্থাৎ যে সকল অপরাধ একাধারে ব্যক্তি এবং সম্পত্তির বিরুদ্ধে সমাধিত হয়, সেই সকল অপরাধকে বলা হয় সক্রিয়-শোণিত-সাম্পাত্তিক অপরাধ। অপর দিকে সবল-চৌর্য্য বা Burglary প্রভৃতি অপরাধ যাহা নিছক সম্পত্তির বিরুদ্ধে সমাধিত হয়, এবং যে সকল অপরাধ অনুষ্ঠান কালে বাধা না পেলে অপরাধীরা অপরের শোণিত পাত করে না, সেই সকল অপরাধীকে বলা হয় সক্রিয়-সাম্পত্তিক অপরাধ।

সক্রিয় অপরাধীদের উপবিভাগ সম্বন্ধে বলা হইল। এখন নিষ্ক্রিয় অপরাধীদের উপবিভাগ সম্বন্ধে কিছু বলা যাক। নিষ্ক্রিয় অপরাধীরাও যে অনুরূপভাবে তিন ভাগে বিভক্ত তা পূর্ব্বেই বলেছি:—যথা নিষ্ক্রিয় শোণিতাত্মক অপরাধ, নিষ্ক্রিয়-শোণিত-সাম্পত্তিক অপরাধ এবং নিষ্ক্রিয় সাম্পত্তিক অপরাধ। বিষপ্রয়োগ, গৃহদাহ প্রভৃতি অপরাধকে আমরা নিম্নোক্ত কারণে নিষ্ক্রিয়-শোণিতাত্মক অপরাধ বলি। বর্ত্তমান পরিচ্ছেদের ৯১ পৃষ্ঠায় শোণিতাত্মক শব্দের প্রকৃত অর্থ দেখুন। নিষ্ক্রিয়-রাহাজানি বা Drugging Case প্রভৃতি যাতে অপরাধীরা মানুষকে বিষপ্রয়োগ দ্বারা হত্যা বা অবচেতন করে, সম্পত্তি অপহরণ করে, সেই সকল অপরাধকে বলা হয় নিষ্ক্রিয়-শোণিত-সাম্পত্তিক অপরাধ। এই বিশেষ ক্ষেত্রে দৈহিক বলের প্রয়োগ হয় না—অর্থাৎ কি'না বল প্রয়োগ না করেও মানুষের মৃত্যু ঘটান যায়। অপরদিকে সরল চৌর্য্য বা Pick-pocket এবং সহজ চৌর্য্য বা House theft প্রভৃতিকে বলা হয় নিষ্ক্রিয়-সাম্পত্তিক অপরাধ। ইহারা কখনও বল প্রকাশ করে না, বাধা পেলেও না। শোণিত পানেচ্ছা ( প্রবন্ধে শেষাংশ দেখুন ) ইহাদের মধ্যে অত্যধিক পরিমাণ সুপ্ত থাকে। এইবার পরবর্ত্তী তালিকাটি দেখলে, অপরাধীদের উপবিভাগ সম্বন্ধে একটা সঠিক ধারণা হবে।



এই শেষোক্ত উপবিভাগগুলিও অর্থাৎ সক্রিয় বা নিষ্ক্রিয়—শোণিতাত্মক, শোণিত-সাম্পত্তিক এবং সাম্পত্তিক অপরাধীরাও আবার দুইটী করিয়া উপবিভাগে বিভক্ত বলে মনে হয়। যেমন সক্রিয় শোণিতাত্মক অপরাধীদের দুইটী ভাগে বিভক্ত করা যায়। যথাঃ—যৌনজ ও আযৌনজ। যারা খুন যখম করে তাদের সক্রিয় আযৌনজ শোণিতাত্মক অপরাধী এবং যারা বলাৎকার ( Rape ) প্রভৃতি করে থাকে তাদের সক্রিয় যৌনজ শোণিতাত্মক অপরাধী বলা যেতে পারে। ডাকাতি প্রভৃতি যে সকল শোণিত সাম্পত্তিক অপরাধ পাঁচ ততোধিক ব্যক্তি দ্বারা অনুষ্ঠিত হয়, তাতে দেখা যায়, কোনও কোনও অপরাধী কেবলমাত্র আঘাত হানে, কেহ কেহ এক সঙ্গে আঘাত হানে ও সম্পত্তি আহরণ করে ; কেহ কেবলমাত্র সম্পত্তি আহরণ করে, কেহ আবার নারীর উপর অত্যাচারে প্রবৃত্ত হয়। যারা নারীর উপর অত্যাচার করে, তাদের প্রায় সম্পত্তির দিকে ঝোঁক থাকে না। হিংসা-বৃত্তি, চৌর্য্যবৃত্তি ও কামবৃত্তি প্রায়ই এক সঙ্গে আসে না। চার পাঁচ প্রকার অপরাধী ডাকাতদের দলের মধ্যে দেখা যায়। অনুরূপভাবে নিষ্ক্রিয় শোণিতাত্মক অপরাধীদেরও আবার দুইটী ভাগে ভাগ করা যায়। যথা :—যৌনজ ও আযৌনজ। যারা বিষপ্রয়োগ, গৃহদাহ প্রভৃতি করে, তাদের বলা যেতে পারে, নিষ্ক্রিয় শোণিতাত্মক আযৌনজ অপরাধী, এবং যারা ব্যাভিচার প্রভৃতিতে লিপ্ত হয়, তাদের বলা যেতে পারে যৌনজ নিষ্ক্রিয় শোণিতাত্মক অপরাধী।

সক্রিয় শোণিত-সম্পাত্তিক অপরাধীদেরও দুইটি ভাগে বিভক্ত করা যায়। যথা :—বলদা এবং ফলদা। যে সকল অপরাধীরা রাহাজানি ( Rebbery ) ডাকাতি প্রভৃতির সময় বিনা প্রয়োজনে বলপ্রকাশ করে ; তাদের সক্রিয় শোণিতাত্মক বলদা অপরাধী এবং যারা মাত্র প্রয়োজনে

উক্ত কার্য্যের জন্য বল প্রয়োগ করে, তাদের সক্রিয় শোণিতাত্বিক ফলদা অপরাধী বলা যেতে পারে। অনুরূপভাবে নিষ্ক্রিয় শোণিত-সাম্পত্তিক অপরাধীকেও দুইটি ভাগে বিভক্ত করা যেতে পারে। যথা ফলদা এবং বলদা। যে সকল অপরাধীরা সম্পত্তি আহরণের সময়, বিনা প্রয়োজনে বিষপ্রয়োগ করে, তাদের নিষ্ক্রিয় শোণিতাত্বক বলদা অপরাধী এবং যারা উক্ত কার্য্যের জন্য মাত্র প্রয়োজনে বিষ-প্রয়োগ করে, তাদের নিষ্ক্রিয় শোণিত-সাম্পত্তিক ফলদা অপরাধী বলা যেতে পারে।

সক্রিয়-সাম্পত্তিক-অপরাধীদেরও দুইটি উপবিভাগে বিভক্ত করা যেতে পারে। যথা:—বিঘ্নদা এবং অবিঘ্না। যে সকল সবল চৌর্য্যের সময় সবল চোরেরা ( Burglar ) মাত্র দেওয়াল ও তালা প্রভৃতি ভাঙ্গে, কিন্তু মানুষের উপর কখনও আঘাত হানে না, তাদের বলা যেতে পারে সক্রিয় "অবিঘ্না" অপরাধী এবং যে সকল চোরেরা প্রয়োজন হলে, তবে আঘাত হানে তাদের বলা যেতে পারে সক্রিয় "বির্ঘদা" অপরাধী। অনুরূপ নিষ্ক্রিয় সাম্পত্তিক অপরাধীরাও দুইটি ভাগে বিভক্ত হতে পারে। যথা:—বিঘ্নদা এবং অবিঘ্না। যে সকল সহজ ও ( House Thief ) ও সরল ( Pick Pocket ) চোরেরা কোনরূপ বিঘ্নের সৃষ্টি করে না, এমন কি, ধরা পড়িলেও যারা আঘাত হানে না, তাদের বলা যেতে পারে নিষ্ক্রিয়-সাম্পত্তিক-অবিঘ্না অপরাধী। এবং যে সকল চোরেরা আঘাত হানে না বটে, কিন্তু দুয়ারেয় শিকল টেনে বা দোরের কড়া দড়ি দিয়ে বাঁধে, অর্থাৎ কি'না ধরা না পড়ার জন্য নিষ্ক্রিয়ভাবে বিঘ্ন উৎপাদন করে, তাদের বলা যেতে পারে, নিষ্ক্রিয় সাম্পাত্তিক বিঘ্নদা অপরাধী। আমি একজন Pick-Pocketকে জানতাম যে পালাবার সময় পশ্চাদ ধাবিত লোকেদের প্রতিরোধ করার জন্য ডাষ্টাবিন্ প্রভৃতি উল্টে দিয়ে পথরোধ করত। অবশ্য এই সকল উপবিভাগ এবং সেই

উপবিভাগীয় অপরাধাদের আকৃতি ও প্রকৃতি সম্বন্ধে আমি এখনও অনুসন্ধান করছি। এবং সত্য-নিরূপণার্থে আরও সাক্ষ্য প্রমাণ ও তথ্যাদির প্রয়োজন আছে বলে মনে করি। এইবার নিম্নের তালিকাটী অনুধাবন করলে বিষয়টী সম্যক রূপে উপলব্ধি হবে।




এইবার এই "শোণিতাত্মক" শব্দটীর প্রকৃত অর্থ সম্বন্ধে কিছু বুঝিয়ে বলা যাক। মানুষের স্বভাবগত শোণিতপানেচ্ছা থেকেই খুন জখম প্রভৃতি সক্রিয় এবং বিষ-প্রয়োগ আদি নিষ্ক্রিয় অপরাধের স্পৃহা মানুষের মধ্যে আসে। মনস্তত্ত্বের দিক থেকে, শোণিত দর্শন শোণিত পানের প্রকার ভেদ মাত্র। এই শোণিত পান জীব জগতের আদিম স্পৃহা। অধুনাকালে শোণিত পানেচ্ছা, শোণিত দর্শন ইচ্ছায় পরিণত হয়েছে। নিস্ক্রিয়-অপরাধীদের মধ্যে বিষ-প্রয়োগ বা গৃহদাহ শোণিতাত্মক অপরাধ। বিষ-প্রয়োগের দ্বারা হত্যা করলে সব সময় রক্ত ক্ষয় হয় না। এক্ষেত্রে অপরাধী-কল্পনায় শোণিত দর্শন বা পান করে। এই সব কল্পনা, দর্শন বা পান অবচেতন মনের সাথী। খুন করার পর অনেক সময় খুনি-বিশেষের চিত্ত-বিহ্বল ঘটে। তখন সেই খুনি, খুনের পরও ঘটনা স্থলে বিপদ বরণ করেও কখনও কখনও উপস্থিত হয়। সুপ্ত-শোণিত পান-ইচ্ছাই তাদের এইরূপ ব্যবহারের কারণ। বলাৎকারও শোণিতাত্মক অপরাধ। এই জন্য এই

সকল অপরাধের সঙ্গে দংশন, আঘাত প্রভৃতি অপরাধও সংঘটীত হয়। প্রায় দেখা যায় ডাকাতি ও খুনের ন্যায় বলাৎকার ও খুনও এক সঙ্গে সমাধিত হয়। গৃহদাহ দ্বারা সকল সময় ব্যক্তির প্রাণনাশ হয় না। সম্পত্তিই অধিকাংশ স্থলে বিনষ্ট হয়। কিন্তু তত্রাচ গৃহদাহকে শোণিতাত্মক-অপরাধ বলি কেন, সে সম্বন্ধে কিছু বলা উচিৎ। সম্পত্তি লাভের জন্য যে সকল অপরাধ অনুষ্ঠিত হয় সেই সকল অপরাধকেই সাম্পত্তিক-অপরাধ বলা হয়। অগ্নি-সংযোগের দ্বারা কেহ সম্পত্তি লাভ করে না। ইহা দ্বারা সে ব্যক্তি বিশেষের ক্ষতি সাধন বা সম্পত্তি নাশ করে। এইরূপ ক্ষতি সাধনের মধ্যেও থাকে সুপ্ত শোণিত-পানেচ্ছা। ব্যভিচার সম্বন্ধেও এই একই কথা বলা যায়। এইজন্য গোপনে গৃহদাহ, বিষপ্রয়োগ ব্যভিচার প্রভৃতি নিষ্ক্রিয় অপরাধকেও শোণিতাত্মক অপরাধ বলা হয়। সুপ্ত শোণিত পান বা দর্শন ইচ্ছার জন্যই মানুষ এই সব দুষ্কার্য্য করে থাকে। এই জন্য অপরাধ বিশেষের মধ্যে কোনও যুক্তি পরিলক্ষিত হয় না। এ বিষয়ে কয়েকটী ভারতীয় উদাহরণ দিতেছি।—"আলিগড়ে এক সৎ-মা তার সতীন-পুত্রকে গঙ্গায় নিক্ষেপ করে। কারণ সে তার বিরক্তি উৎপাদন করেছিল। ঝাঁসীর এক ব্যক্তি তার এক কন্যাকে হত্যা করে। কারণ মেয়েটী সম্বন্ধে পড়শীরা অ-কথা কু-কথা বলত। তার বিশ্বাস ছিল এতদ্বারা কন্যার রক্ত পড়শীদের মস্তকে নিক্ষিপ্ত হবে (১৮৮৫)। একজন ধাত্রী দুইটী পালিত শিশুকে দেশলাই বাক্সের ফসফরাস্ খাইয়ে হত্যা করে। উদ্দেশ্য ডাক্তারের কাছে ঘটনাটী বর্ণনা করার আনন্দ লাভ।" ইহা একটী নিষ্ক্রিয় হত্যার দৃষ্টান্ত।

যদি দুই ব্যক্তিতে রাস্তার উপর মারামারি করতে দেখা যায় ত সেই মারামারি দেখার জন্যে বহু লোকেই সেখানে ভিড় করে। মুখে যে যাই বলুক, মনে মনে সকলেই এক অভূতপূর্ব্ব পুলক ও শিহরণ অনুভব করে।

মানুষের অন্তর্নিহিত সুপ্ত শোণিত পান বা দর্শন ইচ্ছাই যে ইহার কারণ তাতে আর কোন সন্দেহ নেই। অনুরূপ ভাবে যুদ্ধক্ষেত্রে সৈনিকরাও প্রথম এক "ভলি" গুলি ছোঁড়ার পরই খুনের নেশায় বিভোর হয়ে উঠে, তখন আর তাদের কোনও জ্ঞান থাকে না। যে মুহূর্ত্তে তারা জানতে পারে যে তাদের বর্ষিত গুলি রক্ত দর্শন করেছে সে মুহূর্ত্ত থেকে তারা রক্ত-পিয়াসী পশু হয়ে উঠে। তাদের ভয় বিবেক বা মায়া, কোনও কিছুই আর তখন থাকে না, যুদ্ধক্ষেত্র প্রত্যাগত সৈনিকমাত্রই এই কথা বলে থাকেন। এ সম্বন্ধে উদাহরণ স্বরূপ একটী বিশেষ বিবৃতিও নিম্নে উদ্ধৃত করলাম। বিবৃতিটী নিষ্ক্রিয় শোণিত পান স্পৃহার একটী প্রকৃষ্ট উদাহরণ।

"আমার কাছে কোনও একটী যুবক ইন্‌ফরমারের কায করতে আসে। দুই একটী ছোট ছোট কেসের খবর দেওয়ার পর সে একদিন বলে—স্যার, একটী লোক তার বাড়ীতে বহু সহস্র টাকা মূল্যের বে-আইনি দ্রব্য রেখেছে। আমি উৎসাহিত হয়ে তাকে বলি—তাই নাকি, বেশ বেশ দাও তাকে ধরিয়ে। কিছুক্ষণ চুপ করে থেকে যুবকটী উত্তর দেয়—না স্যার, থাকগে। ছেলেটা আমার ছোট বেলাকার বন্ধু। তার মা'কে আমি মা বলি, এক সঙ্গে খেয়েছি বেড়িয়েওছি—তারা সকলেই আমাকে বিশ্বাস করে, ভালবাসে, না, স্যার থাক্। আপনাকে আমি এর চেয়েও অনেক ভাল কেস দেব।" উত্তরে আমি বলি "দেখ আমরা উভয়েই ত শাক্ত বংশোদ্ভুত, বলিদানে আমাদের নিঃস্পৃহ থাকা উচিৎ নয়, দাও লোকটাকে বলি দিয়ে। চোর বধের মধ্যে পুণ্য আছে, পাপ নেই।" আমি এ সম্বন্ধে ছেলেটীকে অনেক বোঝাই, অনেক অনুরোধ করি, কিন্তু সে আমার কোনও কথাই শুনে না, এর পর ছেলেটী আরও অনেক ছোট বড় কেস দেয়। শেষে একদিন তার সাহায্যে আমরা মস্ত বড় একটা ষড়যন্ত্রকারীর দলকে ধরে ফেলি। এই বড় কেসটা

ধরাণর পর তাকে কি রকম একটা ধরার আনন্দ ও নেশায় পেয়ে বসল। হঠাৎ উত্তেজিত হয়ে সে বলে উঠল—স্যার, আপনারা পারিশ্রমিক দিন বা না দিন, ক্ষতি নেই, আমি আরও অনেক কেস্ ধরাব। আমার মাথায় যেন কেমন খুন চাপছে। কুছ্ পরোয়া নেই স্যার, চলুন আমার সেই বন্ধুটিকেই ধরিয়ে দি। আজ আমি বাপকেও ধরিয়ে দিতে পারি, ভাইকেও। চলুন, চলুন স্যার, আজিই তাকে ধরিয়ে দি। ছেলেটীর কথায় ও ভাবে আমি সন্ত্রস্ত হয়ে উঠি। বেশ বুঝতে পারি, তাকে নিস্ক্রিয় খুনের নেশায় পেয়ে বসেছে। আমি ভয় পেয়ে বলে উঠি—থাক থাক, আজ থাক, আর একদিন হবে।”

এই বিশেষ স্পৃহার আরও প্রমাণ স্বরূপ বিশেষ বিশেষ কয়েকটী হত্যাকাণ্ডের কথাও বলা যেতে পারে। এই সকল হত্যাকাণ্ডের নায়কগণ হত্যার পর, বিপদ বরণ করেও বার বার ঘটনাস্থলে ফিরে এসেছে; অন্তর্নিহিত শোণিত পান স্পৃহাই ইহার একমাত্র কারণ। এমন অনেক হত্যাকাণ্ড দেখা গেছে, যে হত্যাকাণ্ডে হত্যাকারীকে বিনা কারণে প্রয়োজনের অতিরিক্ত নিষ্ঠুর হতে দেখা গেছে। অনেক সময় এই সব হত্যাকারীরা নিহত ব্যক্তিকে হত্যা করেও তৃপ্ত হয় না, উহারা অকারণে উহাদের অঙ্গচ্ছেদ করে, এমন কি তাদের যৌন-দেশও কর্ত্তিত করে দেয়। কলিকাতার “পাগলা হত্যাকাণ্ড” এই মতবাদের একটী প্রকৃষ্ট উদাহরণ। হত্যাকারী খাঁদা প্রথমে পাগলার বক্ষে ছুরিকাবিদ্ধ করে তাকে হত্যা করে, পরে উহার মুণ্ডুটা পর্য্যন্ত কেটে নিয়ে গঙ্গায় নিক্ষেপ করে। কিন্তু এত করেও সে তৃপ্ত হয় না, সে পুনরায় অকুস্থলে ফিরে আসে, এবং পাগলার গোড়ালির উপরকার শিরা দুইটীও কেটে দিয়ে যায়। এ ছাড়া এমন অপরাধীরও কথা শুনা গেছে যে কি’না নারী-বিশেষকে সদ্য সদ্য হত্যা করে তার দেহ উষ্ণ থাকতে থাকতে তার দেহের উপর বলাৎকার করেছে।

ইহা একটি অত্যুৎকট সক্রীয় শোণিতাত্বক যৌনজ-অপরাধের দৃষ্টান্ত। এই সব ঘটনা বিশেষ থেকে, যৌনজ এবং আযৌনজ, এই উভয় অপরাধীই যে শোণিতাত্বক অপরাধী তা বিশেষরূপে প্রমাণিত হয়। এমন অনেক যৌন-রোগীও দেখা যায়, যারা প্রথমে বেত্রাঘাত দ্বারা উপভোগ্যা নারীর গাত্র হতে রক্ত নির্গত করে—এবং এইভাবে রক্ত দর্শন না করলে তাদের মধ্যে যৌনস্পৃহা আদপেই আসে না। ধর্ষণের সহিত নারীর উপর মধ্যযুগীয় উৎপীড়ন ও নির্য্যাতনও মানুষের অন্তর্নিহিত যৌনজ ও আযৌনজ শোণিতাত্বক স্পৃহার একত্র অবস্থিতির অপর আর এক প্রমাণ। ইহা ছাড়া মানুষের cemen বা যৌনসারও উহাদের রক্তেরই পরিবর্ত্তিত রূপমাত্র। মানুষের এই শোণিত-স্পৃহার অর্থ যে শুধু শোণিত পান তা নয়, শোণিতপাত বা দানও বটে। একটু বুঝিয়ে বলা যাক। রেশ ও জুয়া প্রভৃতিতে লোকে সব সময় অর্থলাভের জন্য লিপ্ত হয় না। একটা বিরাট উত্তেজনা ও নেশাও তাকে পেয়ে বসে, সেই জন্যেই তারা রেশে যায় ও জুয়া খেলে। এই বিশেষ উত্তেজনা ও নেশার মধ্যেও থাকে সুপ্ত শোণিত-স্পৃহা, আদিমকালে শোণিত দান ও পান জনিত মানুষ যে উত্তেজনা ও আনন্দ লাভ করত সেই উত্তেজনা ও আনন্দই, বিকৃত ও সুপ্তরূপে, রেশ খেলোয়াড় ও জুয়োড়ীরা লাভ করে থাকে। জুয়াতে যারা জেতে তারা শোণিত পান করে এবং যারা হারে তারা শোণিত দান করে। যুদ্ধে সৈনিকরা যায় শোণিত পান ও সেই সঙ্গে শোণিত দান করতে—এই উভয়বিধ শোণিত-স্পৃহাই তাদের মধ্যে বর্ত্তমান থাকে। তবে এই সৈনিক ও জুয়োড়ীদের মধ্যে শোণিতপাত বা পানের স্পৃহাই থাকে বেশী। ইহাদের সকলেই চায় জয় করতে বা জিততে, এদের কেউই হারতে চায় না, জুয়োড়ীদের এই শোণিত পান বা দান অত্যধিক নিষ্ক্রিয় ভাবে এবং সৈনিকদের এই শোণিত দান বা পান ( অত্যাধিক ) সক্রীয়

ভাবে হয়ে থাকে। ব্যভিচার দ্বারা মেয়েরা ( সল্লাধিক ) নিষ্ক্রিয় ভাবে শোণিত দান করে। এবং ইহার দ্বারা পুরুষেরা নিষ্ক্রিয়ভাবে শোণিত পান করে। অনুরূপ ভাবে আত্ম-হন্তারকরা শোণিত দান করে সক্রিয় ভাবে। যে সকল আত্ম-হন্তারক ছুরিকা বা পিস্তল দ্বারা আত্মহত্যা করে তা উহারা করে এ্যাকৃটিভ্ ভাবে, এবং যে সকল আত্ম-হন্তারক প্রয়োপবেশন দ্বারা তিলে তিলে মৃত্যুবরণ করে, তা উহারা করে প্যাসিভ ভাবে।

এই সহজাত ও স্বাভাবিক শোণিত-স্পৃহা মানুষের মধ্যে নানা ভাবে ও নানা উপায়েই বর্ত্তিয়ে থাকে। ধরপাকড় করা এবং অপরাধীদের সাজা দেওয়া শান্তিরক্ষক মাত্রেরই অবশ্যরূপ কর্ত্তব্য কর্ম্ম। কিন্তু এ সম্বন্ধেও কিছু বলিবার আছে। এই ধরপাকড়-জনিত উত্তেজনার অবশ্যম্ভাবী ফল স্বরূপ কোনও কোনও শান্তিরক্ষকদের ( পুলিশ-অফিসার ) মধ্যে এই শোণিত-পান-স্পৃহার ক্রমাবির্ভাব ঘটে থাকে। ফলে অফিসার বিশেষ কয়েদী বা আসামীর উপর অকারণেও অহেতুক ভাবে "ভিন্‌ভিক্‌টিভ্," ক্রুদ্ধ এবং জীঘাংসু হয়ে উঠেন। ফরিয়াদি আসামীকে ধরে এনেছে—উভয়ের কেহই তদন্তকারী অফিসারের শত্রু বা মিত্র নয় কিন্তু তত্রাচ অফিসার বিশেষকে আসামীর প্রতি অকারণে ক্রুদ্ধ হতে দেখা যায়। মানুষের অন্তঃনিহিত সুপ্ত শোণিত-স্পৃহার বহিঃবিকাশই ইহার কারণ, উত্তেজনার কারণে এইরূপ বহিবিকাশ ঘটিয়া থাকে। এই সব অফিসারদের উচিৎ স্ববাক-প্রয়োগ ( anto-suggestion ) ও মনো-বিশ্লেষণ দ্বারা তাদের এই স্বভাবজাত স্পৃহাকে সংযত রাখা। সৌভাগ্যক্রমে ভারতীয় পুলিশ স্ববাক প্রয়োগ, আত্ম-বিশ্লেষণ ( self-analysis ) ও চিত্ত-প্রস্তুতির দ্বারা, নিজেদের এই স্বাভাবিক শোণিত-পান-স্পৃহার বর্হিবিকাশ সর্ব্বদাই দমন ক'রে তদন্ত-সাপেক্ষ—আসামীদের প্রতি সুবিচার করে থাকে এবং ভারতীয় উর্দ্ধতন

কর্ম্মচারীরাও পরবাক-প্রয়োগ ( outside suggestion ) বা, উপদেশ আদি ও বিষয় বস্তুর সবিশেষ পরিদর্শন দ্বারা অধস্তন অফিসারদের এই অবশ্যম্ভাবী শোণিত-পান-স্পৃহার বহির্বিকাশ প্রারম্ভেই দমন করেন এবং সেই সঙ্গে আত্ম-বিশ্লেষণ ও স্ববাক-প্রয়োগ দ্বারা নিজেদের সহজাত শোণিত-স্পৃহার বিলোপ ঘটান। এই বিশেষ শোণিত-পান-স্পৃহা পূর্ব্ব বর্ণিত কারণে শান্তিরক্ষকদের অজ্ঞাতেই শান্তিরক্ষকদের মধ্যে বাসা বাঁধে বা বাঁধতে পারে। এই কারণে প্রত্যেক শান্তিরক্ষদেরই উচিৎ প্রতিদিন প্রত্যুষে উঠে বা শয়নকালে, আত্ম-বিশ্লেষণ দ্বারা নিজেদের ভুল ত্রুটীগুলি শুধরে নেওয়া। যে মুহূর্ত্তে তাঁরা তাঁদের অহেতুক প্রবৃত্তি, ইচ্ছা বা ব্যবহারের মূল কারণ সম্বন্ধে অভিহিত বা সচেতন হবেন, সেই মুহূর্ত্তেই তাঁরা তাঁদের সচেতন বিবেচনা ও সুবিচারিতা প্রভৃতি স্পৃহা—এবং সেই সঙ্গে তাঁদের উত্তেজনা জাত স্বাভাবিক শোণিত-পান-স্পৃহার তাঁরা বিরোধি-প্রতিরোধ শক্তি বা Resistence power, ফিরে পাবেন বলেই আমি মনে করি। অনেক সময় মানুষের কর্ম্মগত-উন্নতির-ইচ্ছা ও অর্থ লাভের আকাঙ্ক্ষাও মানুষের মনের এই সুপ্ত-শোণিত-পান-স্পৃহার বহির্বিকাশ ঘটায়, এ সম্বন্ধেও নিরপরাধী ও ভদ্র মানুষ মাত্রেরই সচেতন থাকা উচিৎ। যে সকল কারণে মানুষের মধ্যে মূল অপরাধ-স্পৃহার আবির্ভাব ঘটে, সেই সকল কারণেই মানুষের অপরাধ-স্পৃহার অংশ বা রূপ বিশেষ—এই শোণিত এবং দ্রব্য স্পৃহারও বিকাশ ঘটে থাকে। পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে অপরাধস্পৃহা সম্বন্ধে বিশদরূপে আলোচিত হয়েছে। এ স্থলে উহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন—নিছক বা উৎকট শোণিতাত্তক অপরাধীদের মধ্যে এই শোণিত-পান-স্পৃহা অত্যধিক পরিমাণে থাকে এবং উহাদের মধ্যে দ্রব্য বা সাম্পত্তিক-স্পৃহা স্বল্প থাকে বা থাকে না বলিলেই চলে। শোণিত-সাম্পত্তিক অপরাধীদের মধ্যে

প্রায় অর্দ্ধেক থাকে শোণিত-স্পৃহা এবং প্রায় অর্দ্ধেক থাকে দ্রব্য-স্পৃহা এবং সাম্পত্তিক অপরাধীদের মধ্যে অত্যধিকরূপে দ্রব্য-স্পৃহা বর্ত্তমান থাকে কিন্তু সেই সঙ্গে অত্যল্প শোণিত-স্পৃহাও সুপ্তভাবে থেকে যায়। কারণ দ্রব্য অপহরণের মধ্যে দ্রব্যের অধিকারীর যে ক্ষতি হয়, সেই ক্ষতি সম্বন্ধেও অপহরণকারীরা সচেতন থাকে। রেসে বা জুয়োয় যারা জেতে তারা যেমন অপরের ক্ষতি করে তেমনি নিজেদের জন্য কিছু অর্থও লাভ করে, এ ক্ষেত্রে এই রেশ খেলোয়াড় ও জুয়োড়ীরা কতকটা শোণিত-সাম্পত্তিক-স্পৃহার দ্বারা প্ররোচিত হয় কিনা সে সম্বন্ধেও ভেবে দেখা উচিৎ। ইহা ছাড়া এমনও হতে পারে যে, শোণিতাত্মক অপরাধীদের মধ্যে "শোণিত স্পৃহা" থাকে ডমিনেণ্ট বা জাগ্রত অবস্থায় এবং "দ্রব্য বা সম্পত্তি স্পৃহা" উহাদের মধ্যে থাকে রিসেসিভ্ বা সুপ্ত অবস্থায়। অনুরূপ ভাবে শোণিত-সাম্পাত্তিক অপরাধীদের মধ্যে শোণিতাত্মক এবং সাম্পত্তিক, এই উভয় স্পৃহাই হয় ত জাগ্রত অবস্থায় থাকে বা একই সঙ্গে জাগ্রত হয়, এবং নিছক সাম্পত্তিক অপরাধীদের মধ্যে হয়ত "সাম্পত্তিক স্পৃহা" থাকে ডমিনেণ্ট বা জাগ্রত এবং "শোণিত স্পৃহা থাকে সব সময়ই রিশেসিভ বা সুপ্ত। মানুষের বিত্তবুদ্ধি অভ্যাস এবং শক্তি অনুযায়ী একটী স্পৃহা সুপ্ত ও একটী স্পৃহা জাগ্রত কিংবা উভয় স্পৃহাই একই সঙ্গে জাগ্রত বা সুপ্ত হয় কিনা, এ সম্বন্ধেও ভেবে দেখা উচিৎ। একই অপরাধ-স্পৃহা কোনও সময়ে শোণিত-স্পৃহায় এবং কোনও সময় বা দ্রব্য-স্পৃহায় আত্মপ্রকাশ করে কি-না তাহাও বিবেচনার বিষয়। এ সম্বন্ধে বংশানুক্রম বা Heridity সম্বন্ধীয় অধ্যায়ে পরে আমরা আলোচনা করব। ইহার প্রকৃত এবং মূল কারণ সম্বন্ধে অবিহিত হতে হলে আরও তথ্যানুসন্ধ্যানের প্রয়োজন আছে। তবে শিক্ষা ও অভ্যাসজনিত কোনও অপরাধীরা বরাবরই শোণিতাত্মক

অপরাধী, কোনও অপরাধীরা বরাবরই শোণিত-সাম্পত্তিক এবং কোনও অপরাধীরা বরাবরই সাম্পত্তিক রূপেই থেকে যায় বা যেতে পারে, এইরূপ আমি মনে করি। শোণিতাত্বক প্রভৃতি শব্দগুলির প্রকৃত অর্থ সম্বন্ধে বলা হল। এইভাবে আমরা দেখতে পাই, মানুষের অন্তর্নিহিত শোণিত-স্পৃহা, সক্রিয় ও নিষ্ক্রিয় এই উভয় প্রকার অপরাধীদের মধ্যেই কমবেশী বর্ত্তমান। সক্রিয় অপরাধীদের মধ্যে উহা বেশী মাত্রায় এবং জাগ্রত অবস্থায় থাকে এবং নিষ্ক্রিয় অপরাধীদের মধ্যে উহা কম মাত্রায় এবং সুপ্ত অবস্থায় থাকে। এই সব কারণে যারা খুনে, তারা কচিৎ কদাচিৎ ডাকাতি বা রাহাজানি প্রভৃতি, অপরাধ করলেও করতে পারে, কিন্তু তাদের দ্বারা কখনও বিষ প্রয়োগাদি নিষ্ক্রিয় রাহাজানি বা পিক পকেট আদি নিষ্ক্রিয় সাম্পত্তিক অপরাধ সকল সংঘটিত হবে না। অপরদিকে পকেটমার, কিংবা সরল চোরেরা কখনও কোনও প্রকার সক্রিয় শোণিতাত্বক বা সক্রিয় সাম্পত্তিক অপকার্য্যে সংশ্লিষ্ট থাকে না বা থাকতে পারে না। যাদের পকেটমার বলে জানা আছে, তাদের কারুর বিরুদ্ধে যদি রাহাজানি অপরাধের নালিশ আসে তাহ'লে তদন্তকারী অফিসারদের উচিৎ উক্তরূপ নালিশ সম্বন্ধে সন্দিহান হয়ে সবিশেষ তদন্ত দ্বারা তাদের নির্দ্দোষিতা প্রমাণ করা।

সাধারণ ভাবে আমরা দেখে এসেছি, পকেটমার, ছিঁচকে চোর প্রভৃতি অপরাধীরা ধৃত হওয়ার কালীন কাহাকেও কখনও আঘাত হানে নি, কারণ উহারা নিষ্ক্রিয় সাম্পত্তিক অপরাধী, শোণিতপাতে তারা স্বভাবতঃই অনভ্যস্ত। কিন্তু অধুনাকালে কোনও কোনও ক্ষেত্রে পকেট মারদের আত্মরক্ষার্থে ছুরিকাঘাতের কথা শুনা গেছে। ইহার কারণ সম্বন্ধে এইরূপ বলা যেতে পারে: আসলে এই সকল অপরাধীরা থাকে শোণিত-সাম্পত্তিক অপরাধী। জনবহুল সহরে সুবিধার জন্যে

এরা পিক্‌-পকেটদের কার্য্যপদ্ধতির অনুসরণ করে—কিন্তু অনভ্যাসের কারণে তারা ধরা পড়ে, এবং ধরা পড়ার সঙ্গে সঙ্গেই, এদের আসল স্বরূপ প্রকাশ হ'য়ে পড়ে। এরা তখন আত্মরক্ষার্থে ছুরিকা ব্যবহার করে। আসলে ইহারা পিকপকেট করে না, ইহারা করে সক্রিয় রাহাজানি বা রবারি (Robbery)। আজকালকার পিক পকেটেরা সেফটি রেজারের ব্লেড ব্যবহার করে, ইহারা কখনও ছুরিকা ব্যবহার করে না, এমন কি ইহারা ছুরিকা সঙ্গেও রাখে না। ইহা ছাড়া বড় বড় সহরে চণ্ডুখানা, জুয়ার আড্ডা প্রভৃতি স্থান অপরাধীদের ক্লাব ঘর বা আড্ডাখানার কায করে। এই সব আড্ডায় এবং বেশ্যার গৃহে নিষ্ক্রিয় অপরাধীদের সহিত সক্রিয় অপরাধীদের মেলামেশার সুযোগ ঘটে। একটি বোমারু বা বোমাবর্ষী বিমানকে যেমন বহু পাহারাদার বা ফাইটার প্লেন ঘিরে নিয়ে চলে। তেমনি বন্ধুত্ব বশতঃ একজন নিষ্ক্রিয় পিক-পকেটকে তার দল হ'তে ভাঙিয়ে নিয়ে একজন সক্রিয় অপরাধীর অপকর্ম্মে বহির্গত হওয়াও অসম্ভব নয়। এইরূপ ক্ষেত্রে কথিত সক্রিয় অপরাধীটি তার নিষ্ক্রিয় বন্ধু-অপরাধটীর পাহারাদারের কাজ করে। এই স্থলে নিষ্ক্রিয় অপরাধীটী ধরা পড়লে সক্রিয় অপরাধীটীর পক্ষে বন্ধুর উদ্ধারের জন্মে অগ্রসর হওয়া অসম্ভব নয়। তবে এ সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে।

এইবার সক্রিয় এবং নিষ্ক্রিয় অপরাধের দৃষ্টান্ত স্বরূপ কয়েকটি বিবৃতিমূলক উদাহরণ তুলে দেওয়া যাক। নিম্নের কাহিনীটি "পাগলা হত্যার মামলা" হতে তুলে দেওয়া হয়েছে। ইহা একটি সক্রিয় শোণিতাত্বক অপরাধের প্রকৃষ্ট উদাহরণ। ১৯৩৬ সালে ৫ই সেপ্টেম্বরে উক্ত হত্যা কাণ্ডটি সমাধিত হয়েছিল। এ সম্বন্ধে কলিকাতা পুলিশ জার্নেল Vol I Part I দ্রষ্টব্য।

বিচারে মূল হত্যাকারী খাঁদার ফাঁসী হয় এবং তার সহকারী হত্যাকারীদের হয় দ্বীপান্তর। খাঁদা আজ আর নেই। কিছুদিন হ'ল মলিনাও গত হয়েছে। কিন্তু উত্তর কোলকাতার ঘরে ঘরে এদের কাহিনী আজও আলোচিত হয়। যে গলিটায় এই হত্যাকাণ্ড সমাধা হ'য়েছিল, জনসাধারণ তার নাম দিয়েছে, গলাকাটা গলি। শোণিতাত্মক অপরাধীদের এই কহিনীটুকু পাঠকদের উপভোগ্য হবে। নিম্নের বিবৃতিটি পড়ে দেখুন।

"হঠাৎ সেদিন দলের নেতা-খাঁদা ওরফে খোকা এসে জানাল, জানিস্ একটা কাণ্ড হয়ে গিয়েছে। ছোট-খাট কাণ্ড আমাদের গা সওয়া, এতে আশ্চর্য্য হবার কিছু ছিল না। তাই ওস্তাদের এইরূপ ব্যবহারের কোনও হদিস্ না পেয়ে শুধালাম "কিসের কাণ্ড, কেউ ধরা পড়ল নাকি।" উত্তরে খাঁদা জানাল, "না না, তা নয়। শোন বলি। কাল মলিনার ঘরে বসেছিলাম, হঠাৎ দেখি দরজার বাইরে পুলিশ।" উদ্‌গ্রীব হয়ে আমি জিজ্ঞেস করলাম, বলিস্ কি রে, তারপর? খাঁদা উত্তরে বলল, তারপর? হাঁ, বলছি শোন, মলিনাকে দরজাটা বন্ধ করতে বলে, এক লাফে জানালা গলে, আমি খড়া ব'য়ে রাস্তায় নামি এবং পিছনের সরু গলিটার ভিতর দিয়ে সট্‌কান দিই। আমি চলে আসার পর মলিনা দরজা খুলে দেয়, পুলিশ ভিতরে এসে, কাউকে না পেয়ে অপ্রস্তুত হয়ে চলে যায়। কিন্তু, এ সবই পাগলা বেটার কাণ্ড, সে'ই পুলিশে খবর দিয়েছে।"

এই পাগলা ছিল, হুজুর! মলিনা সুন্দরীর শিক্ষক। মলিনাকে সে গান শিখিয়েছে। মাঝে মাঝে মলিনার ঘরে এসে সে তবলাও বাজাত। বেচারা মলিনাকে খুবই ভালবাসত, মলিনাও। কিছুদিন আগে হঠাৎ একদিন বে-টাইমে খাঁদা আর আমি মলিনার ঘরে আসি। আমরা

পাগলাকে মলিনার ঘরে বসে থাকতে দেখে অবাক হই। খাঁদা ক্রুদ্ধ হয়ে চেঁচিয়ে উঠে, আমি শা, প্রতি মাসে ৩৫০_ করে টাকা গুণব, আর তুমি শা, তার ফলভোগ করবে। বের, শা, এখান থেকে। পাগলা বেরিয়ে যেতে যেতে জানিয়ে যায়, বেটা, জেলা খারিজ (Enterned) গুণ্ডা, কে না জানে তোকে। দাঁড়া, সব কথা থানায় জানিয়ে দিচ্ছি।

—হাঁ, হুজুর, এ সত্যি কথা। পরে আমরাও শুনেছি, পাগলা থানায় খবর দেয় নি। সে সাহসও তার ছিল না। পুলিশ নাকি আকস্মিক ভাবে সেদিন মলিনার ঘরে হানা দিয়েছিল। কিন্তু, সে যাই হোক, আমাদের হুজুর, ধারণা হয়েছিল যে পাগলাই আপনাদের ঘরে খবর পাঠিয়েছে। আমরা সকলেই পাগলার উপর প্রতিশোধ গ্রহণে মনস্থ করি। আমাদের নেতা খেঁদা ওরফে খোকা বাবুর মতে মলিনার এতে কোনও দোষ ছিল না, কারণ মলিনা সব সময়ই মলিনা, ও-ত জানা কথা, ও-ত বিশ্বাস ঘাতকতা করবেই, কিন্তু পাগলা সব জেনে শুনে পরের ভাগে ভাগ বসায় কেন? এ ছাড়া খাঁদার মতে, পুলিশে এ জন্য খবর দেওয়াটা ছিল, তার পক্ষে অমার্জ্জনীয় অপরাধ। হন্যে কুকুরের মত এক পাড়া থেকে আর এক পাড়ায় তাড়িয়ে নিয়ে আমাদের অতিষ্ঠ করে তুলবে, পুলিশের দল, আমরা না পারব বাঁচতে, না পারব জীবনটা ভোগ করতে। এ আমাদের কাছে অসহ্য। সব দিক বিবেচনা করে, আমাদের জীবনের পথের কাঁটা, এই পাগলাকে "ট্যাপ" করাই মনস্থ করলাম।

চৌঠা সেপ্টেম্বর, সন্ধ্যার সময়, আমরা জন দশ মিলে পাগলাকে সোনাগাছির ভিতর পাকড়াও করি। সে একজন বন্ধুর সঙ্গে পথ চলছিল। খাঁদা পাগলার গলা ধরে হুঙ্কার দিয়ে উঠে, "জানিস আমি

কে? আমি আর কেউ নয়, আমি খোকা। আমি তোর নাক কেটে দেব।" উত্তরে পাগলা বলে, "এবারের মত মাপ কর ভাই, আমি কক্ষণ আর তার ওখানে যাব না।" ইতিমধ্যে পাড়ার মণীন্দ্রবাবু সেইখানে এসে উপস্থিত হন। সব কথা শুনে মণীন্দ্রবাবু অনুরোধ জানান "যাক্, এবারের মত ওকে যেতে দাও। খোকাকে যেতে দেওয়া হয়, কিন্তু কিছুদূর সে চলে আসার পরই, আমি খাঁদার আদেশে তাকে পুনরায় চেপে ধরি এবং গো-বাবু একটা ট্যাক্সি নিয়ে আসে। ব্যাপার দেখে পাগলার বন্ধুটি সরে পড়েছিল। গো-বাবু তাকে চেপে ধরে বলে উঠে "যাচ্ছিস্ কোথায় রে শা—।" কিন্তু খাঁদা ওদিনের মত তাকে রেহাই দিয়ে বলায়, গো-বাবু তাকে ছেড়ে দেয়। এর পর আমরা সকলে মিলে পাগলাকে ট্যাক্সিতে তুলি। ট্যাক্সিখানা গরাণহাটার একটা শিব মন্দিরের পাশ দিয়ে চলছিল, এমন সময় হঠাৎ পাগলা চেঁচিয়ে উঠে "ওগো, তোমরা আমায় বাঁচাও, এরা আমাকে মেরে ফেলবে"। পাগলাকে চেঁচাতে শুনে, ড্রাইভার মন্দিরের সামনেই গাড়ীটা রুখে দেয়। সত্য গোয়ালা নামে একজন ব্যক্তি সেই সময় মন্দিরে প্রণাম জানাচ্ছিল—"বাবা তারকনাথ।" হঠাৎ ট্যাক্সিখানা থেমে যাওয়ায় ক্যাচ করে একটা আওয়াজ হয়। আওয়াজ শুনে সত্য আমাদের দিকে ফিরে দেখে এবং আমাদের সেখানে দেখে সে ট্যাক্সির কাছে ছুটে আসে, ইতিমধ্যে গোঁসাই নামে অপর আর একজন পথচারীও অপরাপর অনেকের সঙ্গে সেইখানে এসে ভিড় করে। —এই দুই ব্যক্তিই প্রতিবেশী বিধায় আমাদের পূর্ব্ব পরিচিত ছিল। এদের মধ্যে গোঁসাইজী এগিয়ে এসে শুধয় "ব্যাপার কি? পাগলা চেঁচায় কেন?" পাগলাকে ওরা আমাদেরই তবলচি বলে জানত, সেই জন্য কেউ আমাদের অভিসন্ধি সম্বন্ধে কোনওরূপ সন্দেহ করে নি,—যদিও তারা, আমাদের প্রকৃতি এবং স্বরূপ সম্বন্ধে ভাল রূপেই জানত। পাগলা কিন্তু,

যে কারণেই হোক, এদের নিকট, কোনও কিছু নালিশ জানায় নি। তার দুই চোখ দিয়ে তখন জল গড়াচ্ছিল, ঠিক বরষার ধারার মত। নিঃশব্দে সে ট্যাক্সির উপর বসে রইল, মুখ দিয়ে তার একটী রা'ও বার হল না। উত্তর দিল খাঁদা নিজে, হেসে ফেলে সে জানাল—"আপনারাও যেমন, মদটা' খেয়েছি, একটু নেশাও হয়েছে, এখন যাচ্ছি আর এক জায়গায়, খেতে, একটু ফুর্ত্তি করতে, হে হে—। কয়েক মিনিটের মধ্যেই ট্যাক্সিখানা আমাদের নির্দ্দেশ মত গঙ্গার ধারে এসে দাঁড়াল। ট্যাক্সিটাকে বিদেয় দিয়ে আমরা আরও কিছুটা মদ খেলাম, পাগলাকেও খাওয়ালাম। শেষ পর্য্যন্ত পাগলার বোধ হয় ধারণা হয়েছিল আমরা তাকে দুই একটা চড় বা চাপড় দিয়েই ছেড়ে দেব। এইজন্যই বোধ হয় সে আমাদের সকল কথাই শুনে চলছিল। এর পর আমরা ধীরে ধীরে গঙ্গার ধার দিয়ে অগ্রসর হই। রাত তখন হবে আটটা, ইতিমধ্যে গঙ্গা পার হয়ে আমাদের পরিচিত গৌরি, সেখানে এসে হাজির হল। গৌরিয়া ছিল একজন চৌরাই মালের ক্রেতা, চুরিটুরি বা খুন খারাপির মধ্যে সে কখনও থাকে নি। তাকে দেখে খাঁদা বলল "একে এনেছি "ট্যাপ্" করব বলে। আসবি আমাদের সঙ্গে।" ট্যাপ্ করার প্রকৃত অর্থ গৌরি জানত। সে আমাদের সঙ্গ নিচ্ছিল চৌরাই মালের আশায়। খুন খারাপিকে সে ভয় করে, ট্যাপের কথা শুনে সে যেমন নিঃশব্দে এসেছিল, তেমনি নিঃশব্দেই সরে পড়ল। বিনানুমতিতে সরে পড়ায় গৌরীর উপর খাঁদা ভীষণরূপ চটে গেল। খুনের নেশায় তাকে ততক্ষণে পেয়ে বসেছে, ক্ষেপে উঠে খাঁদা জানাল—আচ্ছা শা—, তোকেও দেখে নেব আমরা। এর পর খোঁদা পাগলাকে আদেশ করল, যা নেমে যা গঙ্গায়, স্নান করে আয়। আবিষ্ট ব্যক্তির ন্যায় পাগলা গঙ্গায় নেমে চান করে এল। পাগলা উপরে এলে খাঁদা জিজ্ঞেস করল "কিরে গঙ্গা জল পান করেছিস।" উত্তরে পাগলা জানাল "না

ভাই পান করি নি।" ধমকে উঠে খাঁদা আদেশ করল, "যা শীগ্রী গঙ্গা জল খেয়ে আয়।" পাগলা পুনরায় জলে নেমে, অঞ্জলি ভরে গঙ্গোদক পান করে এল। শুনেছি পাগলা ভালরূপ সাঁতার জানত, কিন্তু আশ্চর্য্যের বিষয় সে একবারও পালাবার চেষ্টা করেনি। এর পর খাঁদার নির্দ্দেশে আমরা তাকে নিকটের এক কাল ভৈরবের মন্দিরে নিয়ে আসি। খাঁদা পূর্ব্বের মত তাকে আদেশ জানায় "যা বেটা যা, নমস্কার করে আয়" ঠাকুরকে প্রণাম জানিয়ে ফিরে এলে খাঁদা পাগলাকে শুধোয় "চরণামৃত একটু খেয়েছিস ত?" উত্তরে পাগলা বলে—"না ভাই খাই নি ত।" খাঁদা আবার ধমকে উঠে "খাস্‌নি! যা শীগ্রী খেয়ে আয়।"

আশ্চর্য্যের বিষয়, পাগলা মন্দিরের পুরোহিতকে বা আর কাউকে তার এই আশু বিপদের সম্বন্ধে কোনও নালিশ জানায় না, এমন কি মন্দিরের দরজা বন্ধ করে, আত্মরক্ষার চেষ্টাও সে করেনি, চরণামৃত পান করে সুবোধ বালকের মতই সে ফিরে আসে, এর পর আমরা পাগলাকে কুমরটুলির একটা সুয়ার্ড ডিচের (মেথর গলি) মধ্যে টেনে আনি। অপরিসর গলির পথ, একমাত্র মেথররাই সেই পথে যাতায়াত করে। চারিদিক অন্ধকার—নিঃশব্দ অন্ধকার। হঠাৎ খাঁদা আস্তিনার তলা থেকে হাতির দাঁতে বাঁধান তার সখের ছুরীখানা বার করে সেটা ডান হাতে উঁচিয়ে ধরে, বাম হাতে পাগলার জামার কলারটা চেপে ধরে জিজ্ঞেস করল—বল দিকিনি পাগলা এটা কি? আসল ব্যাপারটা এতক্ষণে পাগলার কাছে পরিষ্কার হয়ে উঠেছিল, সে ভয়ে কাঁপতে কাঁপতে উত্তর দিল "ওটা ভাই ছুরী। তোরা ত আমাকে মেরেই ফেলবি, আমি কিন্তু ভাই নির্দ্দোষী।" উত্তরে খাঁদা বলল "ও সব কথা আর নয়। বিচার হয়ে গেছে এইবার শাস্তির জন্য প্রস্তুত হও। হাঁ, একটা কথা। তোমার কোনও শেষ ইচ্ছা আছে?" হঠাৎ পাগলার

মুখ দিয়ে বেরিয়ে এল "মলিনাকে একবার দেখব।" পাগলার কথায় আমরা অবাক হয়ে গিছলাম। পাগলা বলে কি, যে মলিনাকে নিয়ে এত কাণ্ড সেই মলিনাকেই সে দেখবে। হঠাৎ লক্ষ্য করলাম খাঁদার চোখ দুটো জ্বল জ্বল করে জ্বলে উঠল। চারিদিকে শুধু অন্ধকার, দেখা যায় শুধু খাঁদার দুটো চোখ, আর তার হাতের ধারাল ছুরীখানা। এইরূপ অবস্থায় খাঁদা প্রায়ই হয়ে যেত একটা নির্দ্দয় পশুর মত, এমন কি তার চেহারাও যেত বদলে, এই সময় আমরাও পর্য্যন্ত তাকে ভয় করতাম। হিংস্র পশুর মত এগিয়ে এসে খাঁদা হুকুম করল, ধর বেটাকে ভাল করে। আমি আর গো-বাবু, দুইজনে তার দুইটা হাত জোর করে চেপে ধরি—খাঁদার আদেশ অক্ষরে অক্ষরে প্রতিপালন করা ছাড়া আমাদেরও গত্যন্তর ছিল না। অন্ধকারের মধ্যেও লক্ষ্য করি, পাগলার চোখ দুটো ভয়ে বুজে গেছে। দেহ বিজ্ঞান সম্বন্ধে খাঁদার কিছু জ্ঞান ছিল। তার ঘরে আমি এ্যানাটমির কয়েকটী চার্টও টাঙান দেখেছি। হৃদপিণ্ড, ফুস্‌ফুস্‌ প্রভৃতির অবস্থিতি তার অজানা ছিল না। হঠাৎ আওয়াজ হল—ফ্যাচ্‌, ফ্যাচ্‌, ফ্যাচ্‌। হৃদপিণ্ড লক্ষ্য করে খাঁদা তিন তিন বার তার ছুরিখানা পাগলার বুকের ভিতর বসিয়ে দিলে। বিনা প্রতিবাদে পাগলার দেহটা রক্তাপ্লুত অবস্থায় মাটির উপর লুটিয়ে পড়ল। ব্যাপার দেখে আমরা একটু ভয় পেয়েছিলাম, হাজার হোক পাগলা আমাদের পরিচিত ছিল, আমাদের মনের এই দুর্ব্বলতা খাঁদার চোখ এড়ায়নি, সে আমাদের সাহস দিয়ে বলে উঠে—কি রে ভয় পেয়েছিস্‌, এই কি আমাদের প্রথম কায? এর পর ধীর স্থির মস্তিষ্কে খাঁদা গো-বাবুকে আদেশ জানায়—যা, তোর ডলিকে নিয়ে হাওড়ার দিকে সরে পর, আমিও মলিনাকে নিয়ে কোলকাতা ছাড়ব। গো-বাবু চলে গেলে খাঁদা আমাকে নিয়ে তার কুমরটুলির বাটীতে আসে। সামনের রকটার উপর বসে পাড়ার দেবেন হওয়া খাচ্ছিল,

আমাদের জামা কাপড়ে রক্তের দাগ দেখে সে শুধাল—কিরে তোদের জামা কাপড় রাঙা কেন? খাঁদা আস্তীনের ভিতর থেকে তার ছুরীখানা বার করে, ইসারায় তাকে চুপ করতে বলে। দেবেন ভয় পেয়ে চুপ করে যায় এবং সেই সুযোগে আমরা বাটীর ভিতর এসে জামা কাপড় ছাড়ি। এর পর খাঁদার কি খেয়াল হয়, কে জানে! সে আমাকে নিয়ে পুনরায় অকুস্থলে ফিরে আসে, আসবার সময় একটা ভোজালিও জোগাড় করে। ভোজালীটা দিয়ে সে পাগলার গোড়ালির শিরা দুইটা কেটে দেয় এবং তার পর পাগলার মুণ্ডটাও এক কোপে বিচ্ছিন্ন করে আমাকে একটা বোরা আনবার জন্যে আদেশ জানায়।—আমি বোরা নিয়ে ফিরে এসে দেখি খাঁদা মুণ্ড হাতে দাঁড়িয়ে আছে। গর্ব্বভরে খাঁদা জানায়—জানিস ন্যাকড়ায় জড়িয়ে মুণ্ডটী মলিনাকে দেখিয়ে এলাম, আর সেই সঙ্গে জিজ্ঞেস করে এলাম, আর কাউকে সে ভালবাসবে কি'না। এর পর খাঁদা বোঁরাটার মধ্যে মুণ্ডটা পুরে নিয়ে গঙ্গার ঘাটে আসে। ঘাটের উপর খাঁদার পিতার এক বন্ধু একটা পোষা কুকুর নিয়ে বসে ছিল। খাঁদাকে মুণ্ডটা জলে ফেলতে দেখে ভদ্রলোক জিজ্ঞেস করলে—কি'রে খাঁদা, কি ফেল্‌লি জলে? খাঁদা উত্তর দেয়, "ও কিছু নয়, একটা মরা বেড়াল। সব কায ফতে করে, আমরা একটা সরু গলির পথ ধরে ফিরে আসছিলাম, এমন সময় আমরা লক্ষ্য করলাম খাঁদার জুতাদুটা রক্তে ভিজে গেছে। জুতা দুটা খাঁদা একটা গর্ত্তের মধ্যে গুঁজে দিয়ে শুধু পায় চলে আসে। হাঁ, হুজুর জুতা দুটা আমি আপনাদের বার করে দেব। এর পর খাঁদার বাটীতে পুনরায় ফিরে এসে আমরা উভয়ে আর একবার জামা কাপড় ছাড়ি। এইজন্যেই আপনারা আমাদের দুইপ্রস্থ রক্তমাখা জামা কাপড় পেয়েছিলেন, এর পর খাঁদার কি হয়েছিল জানি না, সে আমাদের নিষেধ সত্ত্বেও অকুস্থলে বার বার ফিরে যেত। যাকে তাকে, নিজের এই বীরত্ব সম্বন্ধেও ফলাও করে গল্প

বলত। ব্যাপার দেখে আমি খাঁদাকে নিয়ে দেওঘরে আসি। সেইখানে খাঁদা "রাজা অফ্ কুমারটুলী" এই নামে পরিচয় দেয়, এর ফলে আমাকে খাঁদার দেওয়ান সাজতে হয়। আমরা এখানে দান ধ্যান সুরু করি, ভিখীরীদেরও খাওয়াতে থাকি। আমাদের রাজোচিৎ ব্যবহারে দেওঘর-বাসীরা মুগ্ধ হয়ে উঠে। এই সময় খোঁদার খেয়াল হয় তার রাণীকে—অর্থাৎ কি'না মলিনাকে, সে সেখানে আনবে। আমরা শুনেছিলাম, আপনারা মলিনার বাটীতে পাহারা বসিয়েছেন, হাঁ হুজুর আপনি ঠিকই জেনেছিলেন, মলিনাকে না দেখে খাঁদা কিছুতেই থাকতে পারে না, মলিনার ওখানে সে আসবেই। আমরা কোলকাতায় ফিরে মলিনার বাটী আসি। খাঁদা খড়া বয়ে উপরে উঠে, জানালা ভেঙে মলিনার ঘরেও ঢোকে।—"খাঁদা ঘরে ঢুকে মলিনাকে ক্লোরোফর্ম করে, দড়ী বেঁধে নীচে নামিয়ে দেবে এবং আমি নীচে থেকে মলিনাকে লুফে নিয়ে, তাকে ট্যাক্সিতে বসিয়ে দেব"—এইরূপ আমাদের বন্দোবস্ত ছিল, কিন্তু মলিনা হঠাৎ খাঁদাকে দেখে ভয় পেয়ে চেঁচিয়ে উঠে। চেঁচামেচি শুনে পুলিশ এবং আশেপাশের দোকানদারেরা ছুটে আসে, ইতিমধ্যে খাঁদাও নীচে লাফিয়ে পড়ে। পুলিশ এবং রাস্তার লোকেরা আমাদের তাড়া করে, খাঁদা এইবার পকেট থেকে তার গুলিভরা পিস্তলটা বার করে উপর্য্যুপরি গুলিবর্ষণ সুরু করে। ফলে লোকজনেরা পিছিয়ে পড়ে, এবং আমরাও সরে পড়তে সক্ষম হই। যাই হোক, ঈশ্বরের দয়ায় সে যাত্রা আমরা ধরা পড়িনি, কিন্তু এ যাত্রায় আমি ধরা পড়লাম, হাঁ, হুজুর, খাঁদার দেওঘরের আস্তানা আপনাকে আমি দেখিয়ে দেব। সে এখনও সেইখানেই আছে এবং আমার জন্যে সেখানে সে অপেক্ষা করছে। কিন্তু দেখবেন হুজুর, আমার এই স্বীকারোক্তির কথা সে যেন জানে না, জানতে পারলে তার হাতে আমারও মৃত্যু নিশ্চিত।" হাঁ, হুজুর,

একটা কথা বলতে ভুলে গেছি, পাগলাকে হত্যা করার পর, পরদিনই খাঁদা আমাকে নিয়ে, প্রতিশ্রুতি মত, গৌরীর খোঁজে সেওড়াফুলি যায়, এবং সেখানে তার বন্ধুদের মারপিঠ করে আসে। আসলে খেঁদা কাউকে কখনও ক্ষমা করে নি, আমাকেও সে ক্ষমা করবে না, দেখবেন হুজুর, আমাকেও সে হত্যা করবে। আপনিও খুব সাবধানে থাকবেন হুজুর, দেওঘরের রাস্তায় যদি একবার সে আপনাকে দেখে ত তৎক্ষণাৎ সে আপনাকে গুলি করবে।"

উৎকট শোণিতাত্মক অপরাধীরা যে কিরূপ ভীষণরূপ নিষ্ঠুর এবং ভয়ঙ্কর হতে পারে, তা উপরের কাহিনীটি হ'তে বুঝা যায়। য়ুরোপে এমন অনেক অপরাধীর কথা শুনা গেছে, যারা কিনা কয়েকজন মনুষ্য হত্যার পর, পরিশেষে মানুষের অভাবে কয়েকটা গরু বাছুর নিহত করেছিল। হ্যাবলক এলিস সাহেবের "দি ক্রীমিন্যাল নামক পুস্তকে এই ধরণের কয়েকজন অপরাধীর উল্লেখ আছে। উৎকট ও অত্যধিক শোণিত-স্পৃহার অবস্থিতির জন্যই এইরূপ হয়ে থাকে। এ সম্বন্ধে নিম্নের অপর আর একটি বিবৃতি ও প্রণিধানযোগ্য।

"আমার ইন্‌ফরমার শিউচরণ ওরফে শিউচরনিয়া এসে জানায় "হুজুর, জেলা খারিজ গুণ্ডা খাঁদা কোলকাতায় ফিরে এসেছে। আমি উৎফুল্ল হয়ে তাকে নিয়ে চীৎপুরের একটা তেতলার ঘরে উপস্থিত হই। ঘরের ভিতর তখন গান বাজনা চলছিল, দরজা ঠেলে ঘরে ঢুকতেই খাঁদা জানালা গলে লাফিয়ে পড়ে। আমরা তাড়াতাড়ি নীচের "ফুটে" নেমে আসি, কিন্তু খাঁদার কোনও চিহ্নও দেখতে পাই না। ফুটের পাশের দোকানে একটা পানওয়ালা বসেছিল। হঠাৎ লক্ষ্য করি তার গাল দু'টা লাল এবং তার চোখ দিয়ে জল বেরুচ্ছে। পানওয়ালা না'কি খাঁদাকে ফুটের উপর লাফিয়ে পড়তে দেখে—বার দুই তিন ভল্ট্ খেয়ে।

নীচে নেমে সে তার হাত-পা গুলা টেনে টেনে সোজা করে, তারপর পানওয়ালার গালে ঠাস্ করে একটা চড় কসিয়ে বলে—"দে শালা একটা সিগারেট দে"। পানওয়ালা তাড়াতাড়ি একটা সিগারেট্ বার করে দেয়। খাঁদা নাকি তখন তাকে আর একটা চড় দিয়ে হুকুম করে— "দে শালা, শিগ্গির ধরিয়ে দে"। এরপর পানওয়ালা সিগারেট্‌টা ধরিয়ে দেয়। খাঁদাও গুরুগম্ভীর চালে শিস্ দিতে দিতে নাকি সরে পড়ে। আমরা পানওয়ালার এই সব কথা বিশ্বাস করি না এবং তাকে খাঁদার কোনও বন্ধু বলে সন্দেহ করি। এর কয়েকদিন পরে শিউচরনের নির্দ্দেশ মত আমি খাঁদার এক গোপন ডেরায় হাজির হই এবং খাঁদাকে সাইকেল চড়ে বেরিয়ে যেতে দেখি, আমি এবং শিউচরণ তাকে তাড়া করি কিন্তু তাকে আমরা ধরতে সক্ষম হই না। এর দুই দিন পরেই সন্ধ্যার দিকে, খবর আসে শিউচরনিয়া নিহত হয়েছে। যথাসত্বর অকুস্থলে হাজির হয়ে দেখি, শিউচরণের বিগত প্রাণ দেহ রক্তাপ্লুত অবস্থায় একটা রকের উপর পড়ে রয়েছে। পাগলা হত্যাকাণ্ডের প্রায় এক বৎসর পূর্ব্বে এই শিউচরণ হত্যাকাণ্ড সমাধিত হয়েছিল।"

ক্যালকাটা পুলিস জার্ণেল Vol Part I পুস্তকে সুন্দরী মলিনা, প্রখ্যাত খাঁদা ওরফে খোকাবাবু এবং তার সহকারীদ্বয়, গো-বাবু এবং কে-বাবুর প্রতিকৃতি দেওয়া আছে। এদের এই প্রতিকৃতিগুলির মধ্যে সূক্ষ্ম ভাবে কয়েকটি বৈশিষ্ট্য পরিস্ফুট হতে দেখা যায়। এই বৈশিষ্ট্যগুলি আকৃতিগত নয় উহা প্রকৃতিগত এবং সাধারণ দৃষ্টিতে উহা নজরে পড়ে না। মানুষের অন্তর্স্বভাব বাহিরেও কিছুটা পরিস্ফুট হতে বাধ্য—। বিশেষ করে তার দৃষ্টিভঙ্গি, মুখের ভাব এবং চলনের মধ্য দিয়ে—মানুষ তার "ইনিষ্টিংট" দ্বারা ব্যক্তি বিশেষের এই সূক্ষ্ম বৈশিষ্ট সকল জেনে নেয়। একটু বুঝিয়ে বলা যাক। পুলিশের চোখে এই সকল বৈশিষ্ট সহজেই

ধরা পড়ে, এর কারণ, প্রত্যেক প্রফেসনের লোকেরই স্ব স্ব প্রফেসন বা ব্যবসায় সম্বন্ধীয় ব্যাপারে পৃথক পৃথক ইন্‌স্‌টিংট্‌ জন্মায়। স্ব স্ব ব্যবসায় ক্ষেত্রে বুদ্ধির চেয়ে অনেক বেশী সাহায্যে আসে এই প্রেরণা। এই প্রেরণার মধ্যে যুক্তি থাকে না, তর্ক থাকে না, থাকে শুধু প্রেরণা। এ সম্বন্ধে কোনও প্রশ্ন করলে তার একটিমাত্র উত্তর হয়—"জানি না কেন, আমার মন বলছে তাই।" আসলে এই সকল প্রকৃতিগত অতি সূক্ষ্ম পরিবর্ত্তন সকল, অভ্যাসজনিত শান্তিরক্ষক এবং লোক-চরিত্র-অভিজ্ঞ ব্যক্তিদের চক্ষে তাদের অজ্ঞাতেই ধরা দেয়। এই স্বভাবজাত ইনিষ্টিংট্‌ বা প্রেরণা মেয়েদের এবং শিশুদের মধ্যেও পরিদৃষ্ট হয়। অধিকাংশ শিশুকেই একটি চোরের এবং একটি ভাল লোকের ফটো দেখিয়ে জিজ্ঞাসা করলে তারা বলে দিতে পারে কোনটি চোর এবং কোনটি বা ভাল লোক। এ সম্বন্ধে অবশ্য এ দেশে এইরূপ কোনও পরীক্ষা আজও হয় নি। এই প্রেরণা বা ইনিষ্টিংট্‌ সম্বন্ধে পরবর্ত্তী এক পরিচ্ছেদে বিশদরূপে আলোচিত হবে। য়ুরোপে কোনও এক বালিকা একজন খুনির ফটো দেখে ভয়ে কেঁদে ফেলেছে—পরীক্ষা দ্বারা এমনও দেখা গেছে, অথচ ফটোটি যে একজন খুনির তা তাকে পূর্ব্ব হতে বলে দেওয়া হয় নি।

এই সকল বৈশিষ্ট্য কোনও কোনও প্রকৃত অপরাধীর মধ্যে অত্যন্ত উগ্ররূপে প্রকাশ পায়। কোনও কোনও ক্ষেত্রে উহার আওতায় তাদের জাতীয় বৈশিষ্ট্যগুলি পর্য্যন্ত চাপা পড়ে যায়। এই কারণে অপরাধী বিশেষ একজন ইতালীয়, জার্ম্মান বা ইংরাজ তা বলা শক্ত হয়। এমন কি একজন ভারতীয় অপরাধীকেও, গাত্রবর্ণ উজ্জ্বল হলে, একজন ইংরাজ অপরাধী হতে বেছে নেওয়ার শক্ত হয়।

[ অপরাধ-বিভাগের সাহায্যে, অপরাধীবিশেষ কি প্রকারের অপরাধ করবে, তা বলে দেওয়া যায়। কিন্তু তারা তাদের মনোনীত অপরাধটী

কিরূপে বা কি উপায়ে সমাধিত করবে, তা নির্ভর করে তাদের কার্য্য-পদ্ধতি বা Modusoperendi এর উপরে। দৃষ্টান্ত স্বরূপ শঠতার কথা বলা যাক। শঠতা বা cheating একটী নিষ্ক্রিয়-শোণিতাত্বক অযৌনজ অপরাধ, কিন্তু এই শঠতা বহুবিধ উপায়ে সংঘটিত হয়—অর্থাৎ কি'না এক একজন শঠ এক এক প্রকার কার্য্যপদ্ধতি দ্বারা লোক ঠকায়। অপরাধীদের এই কার্য্যপদ্ধতি সম্বন্ধে পুস্তকের ২য় খণ্ডে আলোচিত হবে। ]

# অপরাধ-চরিত্র

অপরাধ-চরিত্র মনোজগতের সর্ব্বাপেক্ষা জটিলতর চরিত্র। অপরাধীদের চরিত্র এবং ব্যবহার নিরপরাধী মানুষ হইতে বিভিন্নরূপই হয়ে থাকে। অপরাধীদের চরিত্রের মধ্যে প্রধানত আমরা চারিটী বিশেষ "অবস্থার" সন্ধান পাই। উহাদের যথাক্রমে—(১) অলসতা বা জড়তা (২) ভাবপ্রবণতা (৩) দাম্ভিকতা (৪) এবং নিষ্ঠুরতা বলা হয়। এই বিশেষ বৃত্তি চতুষ্টয় প্রকৃত অপরাধীদের মধ্যে, উহাদের অপরাপর বৃত্তি সকল অপেক্ষা অত্যধিক উগ্ররূপে বর্ত্তিয়ে থাকে। একটু বুঝিয়ে বলা যাক। অপরাধীদের প্রাথমিক অবস্থায় আমরা তাদের মধ্যে নিরপরাধী মানুষের মতই নানাবিধ সূক্ষ্ম এবং স্থূল বৃত্তি দেখে থাকি, কিন্তু উহাদের পরবর্ত্তী বা শেষ অবস্থায় উহাদের মধ্যে আমরা অত বেশী "ভাব বা বৃত্তির" সন্ধান পাই না—কারণ উহাদের এই বিবিধ সূক্ষ্ম বা স্থূল বৃত্তিগুলি একত্রে মিশে গিয়ে স্থূল ভাবে মাত্র বৃত্তিচতুষ্টয়ে রূপান্তরিত হয়ে যায়। এই অবস্থায় ইহারা কখনও থাকে অত্যন্ত অলস, কখনও হয় অত্যন্ত ভাবপ্রবণ, কখনও এরা অত্যন্ত দাম্ভিক হয়, কখনও বা এরা অত্যন্ত রূপ নিষ্ঠুর হয়ে উঠে। অলসতা, ভাবপ্রবণতা, দাম্ভিকতা এবং

নিষ্ঠুরতা—এই চারিটি অত্যুগ্র বৃত্তি ছাড়া আর কোনও ভাব বা বৃত্তির সন্ধান প্রকৃত অপরাধীদের মধ্যে অত্যুগ্র রূপে দৃষ্ট হয় না।

প্রকৃত অপরাধীদের মধ্যে পরিদৃষ্ট এই বিশেষ পরিবর্ত্তন স্নায়বিক কারণে ঘটে থাকে। অত্যুগ্র অপস্পৃহার অবস্থিতি এবং উহার পুনঃ পুনঃ আগমন ও প্রত্যাগমনের কারণেই এই ধরণের পরিবর্ত্তন ঘটে—এইরূপ আমাদের বিশ্বাস। অলসতা বা জড়তা, ভাবপ্রবণতা, দাম্ভিকতা এবং নিষ্ঠুরতা—এই বৃত্তিচতুষ্টয়ের* অনুরূপ আরও কয়েকটী বিশেষ বৃত্তি, এই একই কারণে প্রকৃত অপরাধীদের মধ্যে দৃষ্ট হয়। উহাদের কর্ম্মালসতা, দৈহিক অসাড়তা, নৈতিক অসাড়তা ইত্যাদি বলা হয়। এই সকল মানসিক পরিবর্ত্তনের প্রকৃত কারণ সম্বন্ধে পরবর্ত্তী পরিচ্ছেদে বিশদরূপে আলোচিত হবে।

এই সকল পরিবর্ত্তন এবং বৈশিষ্ট্য কেবলমাত্র, প্রকৃতপক্ষে প্রকৃত বা উৎকট অপরাধীদের সম্বন্ধে প্রযোজ্য। যে সকল অপরাধীরা কাজকর্ম্মে রত থাকে এবং কর্ম্মরত অবস্থায় সুবিধামত অপকর্ম্ম করে, তাদের প্রকৃত অপরাধী বলা হয় না। এমন অনেক ব্যক্তি আছে, যারা চাকুরী বা ব্যবসা করে এবং চাকুরী বা ব্যবসার ফাঁকে ফাঁকে, কখনও কখনও অপকর্ম্ম করে থাকে, কিন্তু তা সত্ত্বেও এদের প্রকৃত অপরাধী বলা হয় না—

---

* আদিম মানুষ এবং বালকদের মধ্যে অপরাধ-প্রবণতা অধিক মাত্রায় দেখা যায়, এই জন্যই বোধ হয় এদের মধ্যেও উক্তরূপ বৃত্তি চতুষ্টয়ের সমধিক অবস্থিতি বিশেষ রূপে পরিলক্ষিত হয়। বয়ঃপ্রাপ্তির সহিত বালকদের মধ্যে, উগ্ররূপে পরিদৃষ্ট এই ভাবপ্রবণতা, দাম্ভিকতা এবং নিষ্ঠুরতা রূপ বৃত্তিত্রয়ের উগ্রতা কমে যায় এবং উহারা নানা ভাগে বিভক্ত হয়ে বিবিধ প্রকার সূক্ষ্ম এবং স্থূল বৃত্তির সৃষ্টি করে। বালকদের চরিত্রের সহিত অপরাধীদের চরিত্রের এই সাদৃশ্য, উহাদের পূর্ব্বপুরুষ আদিম মানুষের কথা স্মরণ করিয়ে দেয়। তবে এই সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে।

কারণ অপরাপর বিষয়ে এদের স্বভাব চরিত্র বরং নিরপরাধ মানুষের মতই হয়ে থাকে। এমন কি প্রাথমিক অবস্থার অভ্যাস অপরাধীদেরও প্রকৃত অপরাধী বলা হয় না, কারণ উহাদের মধ্যে তখনও পর্য্যন্ত উক্তরূপ পরিবর্ত্তন ঘটে না। এই সকল পরিবর্ত্তন তাদের মধ্যে না বর্ত্তান পর্য্যন্ত তাদের ব্যবহার এবং চরিত্র বহুলাংশে নিরপরাধ মানুষের মতই দেখা যায়। এই সকল পরিবর্ত্তন কেবলমাত্র স্বভাব অপরাধী এবং উৎকটরূপ মধ্যম ও অভ্যাস অপরাধীদের মধ্যে দৃষ্ট হয়। প্রথম অবস্থার মধ্যম ও অভ্যাস অপরাধীদের মধ্যে এই সব পরিবর্ত্তন সাধারণতঃ দৃষ্ট হয় না। প্রাথমিক অপরাধীরা সভ্যসমাজের সহিত সম্পর্ক রহিত হয় না, বরং এরা সমান ভাবে সভ্যসমাজ এবং অপরাধী সমাজের সহিত মেলামেশা করে; প্রকৃত বা উৎকট অপরাধীরা কিন্তু সভ্যসমাজের সহিত কোনরূপ সাক্ষাৎ সম্পর্ক রাখে না, তারা পুরাপুরি ভাবে অপরাধী সমাজের অন্তর্ভূক্ত হয়ে যায়। এইরূপ অবস্থায় এদের নেশন উইথ ইন্ নেশন বা "জাতীর অন্তর্গত পরগাছা জাতী" রূপে ব্যাখ্যা করা যায়। এই প্রকৃত বা উৎকট অপরাধীরা সাধারণতঃ কর্ম্মালস হয়ে থাকে, তারা কখনও কাজকর্ম্ম করে না। প্রকৃত অপরাধীরা তাদের অপকর্ম্মের জন্য কোনও অবস্থাতেই অনুতপ্ত হয় না, ভয় ভাবনাও থাকে তাদের কম। এরা সাধারণতঃ ব্যাক্তিগত স্বার্থ দ্বারা চালিত হয়, এদের মধ্যে কোনও রূপ আদর্শ বা দলগত স্বার্থ থাকে না। ডাকাত আদি অপরাধীরা দল বেঁধে কাজ করলেও, তা তারা করে ব্যক্তিগত স্বার্থের জন্য। এই কারণে এদের প্রায়ই আমরা হিস্যা বা ভাগের জন্য বিবাদ করতে দেখি। এ ছাড়া এদের মধ্যে কর্ত্তব্য-বোধের অভাব এবং হিংসা বৃত্তির আধিক্যও দেখা যায়। এই কারণে একজন অপরাধী অপর আর একজন অপরাধীকে প্রায়ই ধরিয়ে দেয়। অপরাধীদের নিষ্ঠুরতা বা নিষ্ঠুবৃত্তির অন্তর্গত হিংসা

বৃত্তির জন্যেই এরা এইরূপ করে থাকে। এদের এই নিষ্ঠুরতা বা নিষ্ঠুবৃত্তি, এই হিংসা, ক্রোধ, স্বার্থপরতা প্রভৃতি বৃত্তির সংমিশ্রনে তৈয়ারী —বিষয়টী পরবর্ত্তী পরিচ্ছেদে বিশদ ভাবে আলোচিত হবে। আসলে এদের স্বভাব চরিত্র থাকে একাচারী আদিম মানুষের ন্যায়। প্রকৃত অপরাধীদের এই দুর্ব্বলতার সুযোগ শান্তিরক্ষকেরা প্রায়ই নিয়ে থাকে। স্বভাব এবং উৎকটরূপ মধ্যম ও অভ্যাস অপরাধীদেরই আমরা প্রকৃত অপরাধী বলি, কারণ অপরাধই এদের একমাত্র পেশা। ইংরাজীতে এদের বলে "প্রফেশ্যান্যাল ক্রীমিন্যাল" বা পেশাদারী অপরাধী। এই সব অপরাধীদের মধ্যেই স্নায়বিক কারণে উক্তরূপ পরিবর্ত্তন সকল উপগত হয় এবং উহার অবশ্যম্ভাবি ফলস্বরূপ উহাদের মধ্যে উক্তরূপ মূল চরিত্রগত প্রভেদ বা বৈশিষ্ট্যের সৃষ্টি হয়।

# অলসতা বা জড়তা

অত্যধিক অপস্পৃহার অবস্থিতি এবং উহার আগমন ও প্রত্যাগমন প্রকৃত বা উৎকট অপরাধীদের মধ্যে কয়েকটী স্নায়বিক পরিবর্ত্তন ঘটায়, এ কথা পূর্ব্বেই বলেছি। এই সকল পরিবর্ত্তনের মধ্যে অলসতা বা জড়তা একটী অন্যতম পরিবর্তন। এইখানে অপস্পৃহার অবস্থিতি এবং "আগমন" এই দুইটী শব্দের প্রভেদ সম্বন্ধে কিছু বলা উচিৎ। অপস্পৃহার অবস্থিতি অর্থে আমরা অপস্পৃহার "জন্মান বা সৃষ্টি" বুঝি। নিরপরাধ মানুষের মধ্যে এই অপস্পৃহা অল্প পরিমাণে জাত হয়, এই কারণে উহারা সহজেই উহাদের এই স্বল্প জাত অপস্পৃহা দমন করে থাকে। কিন্তু অপস্পৃহা অত্যধিক রূপে জাত হলে, উহার বাড়তি অংশ মনের পথে উপচে পড়ে অপরাধীকে অপকর্ম্ম করতে বাধ্য করে। কিন্তু এই উপচে পড়া অপস্পৃহা বা

অপস্পৃহার বাড়তি অংশ বেশীক্ষণ পর্য্যন্ত স্থায়ী হয় না, এইরূপ অবস্থায় ইহাকে আমরা অপঃস্পৃহার প্রত্যাগমন বলি। অপস্পৃহার উপচে পড়া এই বাড়তি অংশ নিঃশেষ হওয়ার পর পুনরায় বাড়তি অপস্পৃহার সৃষ্টি না হওয়া পর্য্যন্ত অপস্পৃহার আগমন হয় না। স্বভাব এবং অভ্যাসগত, উৎকট অপরাধীদের মধ্যে ক্রমান্বয়ে এই বাড়তি অপস্পৃহা সৃষ্ট হয় এবং থেকে থেকে উহার বাড়তি অংশ এই ভাবে বেরিয়ে এসে অপরাধীদের দ্বারা অপকর্ম্ম করায়। অপস্পৃহার এই বাড়তি অংশকে আমরা "অতিরিক্ত অপস্পৃহা" নামে অভিহিত করি। এই অতিরিক্ত অপঃস্পৃহা সাধারণ ভাবে প্রাথমিক অপরাধীদের মধ্যে, অন্তরের প্রেরণায় কিংবা বাহিরের প্রলোভনে, সময় সময় জন্মায় বটে, কিন্তু উহা তাদের চরিত্রের মধ্যে কোনও প্রকার মূল পরিবর্ত্তন ঘটায় না। অপর দিকে এই অতিরিক্ত অপস্পৃহা প্রকৃত অপরাধীদের মধ্যে, অন্তরের প্রেরণায় বা বাহিরের প্রলোভনে অতি সহজেই জাত হয় এবং শেষের দিকে প্রকৃত অপরাধীদের মধ্যে, উহার অবস্থিতি এবং পুনঃ পুনঃ আগমন এবং প্রত্যাগমন, কতকগুলি স্নায়বিক পরিবর্ত্তনও ঘটায়। এই সকল পরিবর্ত্তনগুলিকে যথাক্রমে কর্ম্মালসতা, নৈতিক অসাড়তা প্রভৃতি বলা হয়। এই অবস্থায় এই ধরণের অপরাধীদের বলা হয় প্রকৃত বা উৎকট অপরাধী। প্রকৃত অপরাধীদের মধ্যে দৃষ্ট এই অলসতা একপ্রকার রোগ। এই অলসতার কারণে অপস্পৃহা আগত হওয়া সত্ত্বেও অপরাধীরা কর্ম্মতৎপর হতে পারে না। এমন কি অপরাধীদের এই স্বভাবজাত অলসতা সময় সময় সমধিক অপস্পৃহার আগমনের প্রতিবন্ধকও হয়ে থাকে। এইরূপ অবস্থায় অপরাধীরা পুনঃ পুনঃ চিন্তা এবং অন্যান্য প্রচেষ্টা দ্বারা "অতিরিক্ত অপস্পৃহা" অত্যধিক রূপে সৃষ্টি করে উহার বহির্গমনের পথ সুগম করে দেয়, বাহিরের প্রলোভনও এই বিষয়ে এদের সাহায্য করে থাকে। এই

"অতিরিক্ত অপস্পৃহা" অত্যধিক মাত্রায় নির্গত হলে অপরাধীদের সকল অলসতা বিদুরিত হয় এবং উহারা তখন ভীষণ ভাবে কর্ম্মতৎপর হয়ে উঠে। সাধারণ ভাবে উৎকট অপরাধীদের এই অন্তর্নিহিত অলসতা, উহাদের অপস্পৃহাকে কার্য্যকরী হতে দেয় না, এমন কি উহাদের এই অলসতা উহাদের জীবন ধারণ পর্য্যন্ত অসম্ভব করে তুলে। এই কারণে অপরাধীরা, মদ্যপান, জুয়া, হুল্লোড় ( orgery ) প্রভৃতির দ্বারা উত্তেজনা এনে সাময়িক ভাবে উহাদের এই অলসতা বা জড়তা দূর করে "অপস্পৃহা"র আগমন পথ সুগম করে দেয়। বেশ্যা, মদ্য এবং জুয়ার প্রতি প্রকৃত অপরাধীদের এই কারণেই অত্যধিক রূপে আমরা আসক্ত হতে দেখি। এইখানেও প্রাথমিক অপরাধী এবং উৎকট অপরাধীদের মধ্যে আমরা একটী বিশেষ প্রভেদ পরিলক্ষ্য করি। প্রাথমিক অপরাধীরা, এই বেশ্যা, মদ্য এবং জুয়ার কারণে অপরাধ করে, কিন্তু উৎকট অপরাধীরা এই তিনটী বিষয়ে আসক্ত হয়, অপরাধ করার কারণে। প্রকৃত অপরাধীরা উহাদের অন্তর্নিহিত এই অলসতার কারণে, সাধারণতঃ কর্ম্মালস হয়ে থাকে এবং পরগাছার ন্যায় জীবন যাপন করে। ইহারা বেশীক্ষণ এবং একটানা কায করতে অক্ষম থাকে। অপকার্য্যের উদ্দেশ্যে চাকুরী গ্রহণ করলেও এরা বেশী দিন পর্য্যন্ত কায করতে পারে না। সুযোগের অভাবে চুরি করতে অক্ষম হলে, এরা চুরি না করেই পালিয়ে যায়— এদের স্বভাবগত অধৈর্য্যতা এবং কর্ম্মালসতাই এ জন্য দায়ী। এদের সব সময়ই আমরা কর্ম্মবিমুখ দেখে থাকি। কায কর্ম্মে এদের কখনও মন বসে না। সাধারণ ভাবে এরা অলস জীবনই যাপন করে। এই অলসতা বা জড়তা রূপ রোগ থেকে মুক্ত হওয়া মাত্র, কিন্তু এরা অত্যধিক রূপে কর্ম্মতৎপর হয়ে উঠে, শুধু তাই নয় তখন তারা বিস্ময়কররূপে অসাধ্য সাধনও করে থাকে। কিন্তু এদের এই কর্ম্মতৎপরতা বেশীক্ষণ

পর্য্যন্ত স্থায়ী হয় না। তুবড়ীর ফোয়ারার ন্যায়, উহা সামান্যক্ষণের জন্য উগ্রভাবে জেগে থেকে পরে আপনি হতেই উহা নিভে যায়। উপচে পড়া বাড়তি অপঃস্পৃহা নিঃশেষ হয়ে যাওয়ার জন্যেই এইরূপ হয়ে থাকে। এই কারণে শ্রমিক বা শিল্পিদের ন্যায় উহারা একটানা ( বা prolonged) বা বহুক্ষণ পর্য্যন্ত কায করতে পারে না। যে তেজ বা শক্তির সহায়তায়, কাঠুরেরা সারাদিন ব্যাপী কাঠ কাটে এবং ছুতার মিস্ত্রীরা ঘণ্টার পর ঘণ্টা রেঁদা ঘষে, উৎকট বা প্রকৃত অপরাধীদের মধ্যে সেইরূপ শক্তি বা ধৈর্য্যের অভাব দেখা যায়। ভয় ভাবনা, শিক্ষা সংস্কার প্রভৃতি, স্বল্লাধিক অপস্পৃহার বর্হিবিকাশ এবং "অতিরিক্ত অপস্পৃহা"র সৃষ্টির প্রতিবন্ধক হয়, এ কথা পূর্ব্বেই বলেছি—কিন্তু এই ভয় ভাবনা প্রভৃতির অভাবে বা অন্য কোনও অনুকুল কারণে, অপরাধীদের মধ্যে উক্তরূপ বাড়তি অপস্পৃহা জাত হলেও এই অলসতার কারণে উহা সব সময় মনের পথে উপচে পড়ে না—কিংবা পড়লেও অলসতার কারণে উহা কার্য্যকরী হয় না। কিন্তু কোনওরূপে যদি এই "বাড়তি অপস্পৃহা" একবার নির্গত বা কার্য্যকরী হতে পারে, তা হ'লে উহা উহাদের সকল অলসতা দূর করে অপরাধী-বিশেষকে দুর্দ্দমনীয় এবং অত্যন্তরূপ কর্ম্মতৎপর করে দেয়—কিন্তু তা' হলে কি হয়, এই বাড়তি অপস্পৃহা নিঃশেষ হওয়ার সঙ্গে সঙ্গেই অপরাধীরা পুনরায় অলস বা জড় হয়ে যায়, এবং উহা পুনরায় জাত ও আগত না হওয়া পর্য্যন্ত তারা কর্ম্মালস থাকে, অপকর্ম্মেও অক্ষম হয়। এই কারণে কোনওরূপ প্রতিবন্ধক না ঘটলেও, সারা রাত বা সারা দিন ব্যাপী অপরাধীরা কখনও অপকর্ম্ম করে না। অনেক সময় অপকর্ম্ম-কালীন মধ্য পথেই এদের "বাড়তি অপস্পৃহা" নিঃশেষ হয়ে যায়, এবং উহার অভাবে অপরাধীরা পুনরায় অলস হয়ে উঠে, এইরূপ অবস্থায় ইহারা অপকর্ম্ম শেষ হবার পূর্ব্বেই স্থান ত্যাগ করে। কিছুক্ষণ কর্ম্মতৎপর

থাকার পরই এদের মধ্যে এই অলসতা এমন কি জড়তাও এসে থাকে, কারণ নির্গত "বাড়তি অপস্পৃহা" অল্পক্ষণেই নিঃশেষ হয় এবং উহা পুনরায় জাত এবং নির্গত হতে সময় লাগে। ইহা ছাড়া অকুস্থলে অলস হয়ে উঠলে, সেই অলসতা সহসা দূর করাও সম্ভব হয় না। অত্যধিক অলসতাকে জড়তা বলা হয়। অত্যুৎকট স্বভাব অপরাধীরা এইরূপ ক্ষেত্রে অলস না হয়ে জড় হয়ে যায়। স্বল্পাধিক অপঃস্পৃহা অপরাধীদের অলস এবং অত্যধিক অপঃস্পৃহা উহাদের জড় করে। হিষ্ট্রিয়া রোগীরা যেমন তাদের রোগের আগমন বার্ত্তা পূর্ব্বাহ্নেই জ্ঞাত হয়ে সাবধান হয়, প্রকৃত বা অত্যুটকট অপরাধীরাও তেমনি তাদের এই অলসতা বা জড়তার আগমনের সূচনা অনুভব করা মাত্র প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করে। কোনও কোনও অত্যুৎকট অপরাধীকে কদাচিৎ অকুস্থলেই জড়ে পরিণত হতে দেখা গেছে, এইরূপ অবস্থায় এরা স্থান পরিত্যাগ করতেও পারে নি। এ সম্বন্ধে নিম্নের বিবৃতি দুইটী প্রণিধান যোগ্য।

"নীচের ভাঁড়ার ঘরে খট্ খট্ আওয়াজ শুনে আমি জেগে উঠি, বুঝতে পারি নীচের ঘরে চোর ঢুকেছে। আমি হাঁক ডাক করে লোক জোগাড় করি এবং সদলে ভাঁড়ার ঘরে আসি। দরজার দুইটা তালাই ভাঙা দেখা যায়। ঘরে ঢুকে দেখি আলো জ্বলছে। চেয়ে দেখি ভিতরে চোরটা বসে রয়েছে। সে একবারও পালাবার চেষ্টা করে নি। ঘরের তিন তিনটা আলমারী ভেঙে, কাপড় চোপড় বার করে, সেগুলোর একটা পুঁটলি বেঁধে, পুঁটলিটা সামনে রেখে সে বসে ছিল। লোহার সিঁদকাঠিটাও তার পাশেই পড়ে আছে। আশ্চর্য্যের বিষয় সে পালাল ত না-ই, এমন কি আত্মরক্ষারও কোনও চেষ্টা করল না। আমরা তাকে ধাক্কা দিয়ে ফেলে দিলাম, কিন্তু তা সত্ত্বেও সে উঠে বসে নি।"

পূর্ব্ব-পরিচ্ছেদে বর্ণিত ( ৫৮ পৃষ্ঠা দেখুন ) "অপরাধ-বিরাম" এবং

উৎকট অপরাধীদের এই "জড়তার" মধ্যে অনেক প্রভেদ আছে। অপরাধীদের মধ্য থেকে অপস্পৃহার সাময়িক অন্তর্ধানকে বলা হয় "অপরাধ-বিরাম"। এই সময়ের মধ্যে উহাদের মধ্যে অপস্পৃহা সমধিক ভাবে জাত বা নির্গত হয় না। এই বিশেষ সময়টুকুর মধ্যে অপরাধী আর অপরাধী থাকে না, উহারা তখন সাধারণ মানুষ হয়। এই বিশেষ ক্ষণটুকুর মধ্যে অপকর্ম্মের জন্য তাদের অনুতাপ আসে এবং তাদের কর্ম্মালসতা দূর হয়। তারা তখন সহজ মানুষ হয়ে উঠে এবং সৎকর্ম্মে মন দেয়। মাত্র প্রাথমিক অপরাধীদের মধ্যে এই "অপরাধ-বিরামের" আধিক্য দেখা যায়। অপর দিকে "জড়" ব্যক্তির মধ্য থেকে অপস্পৃহা অন্তর্হিত হয় না, বরং উহা উহাদের মধ্যে পুরামাত্রায় জাত এবং জাগ্রত থাকে, কিন্তু অন্তর্নিহিত অলসতা বা জড়তার জন্যে উহাদের মধ্যে এই অপঃস্পৃহা কার্য্যকারী হতে পারে না। এই অলসতা বা জড়তা আপনি হতে দূর না হলে অপরাধীরা কৃত্রিম উপায়ে উহা বিদূরিত করে কর্ম্মতৎপর হয়। কেবলমাত্র অত্যুৎকট অপরাধীদের মধ্যেই এই জড়তা পরিলক্ষিত হয়। জড়তার একটী দৃষ্টান্ত উপরে দেওয়া হয়েছে, নিম্নে "অপরাধ-বিরামের" একটী দৃষ্টান্ত দেওয়া হল।

"দুই এবং তিন নং আসামীর প্ররোচনায় আমি ফরিয়াদিনী স্ত্রীলোকের সহিত দেখা করি। তাঁকে আমি জানাই যে আমার পুত্র ও কন্যার জন্য একজন শিক্ষয়িত্রীর প্রয়োজন। আমি মহিলাটিকে মাসিক ৫০৲ টাকা বেতনে আমার পুত্র কন্যার শিক্ষার ভার নিতে অনুরোধ করি। আমার প্রস্তাবে মহিলাটী সম্মতি জানান এবং পরদিন আমার সঙ্গে আমার গৃহে আসতেও রাজী হন। পরদিন আমি দুই এবং তিন নং আসামী সমভিব্যাহারে তাঁকে ট্যাক্সিতে তুলে নিই। আমরা লক্ষ্য করি মহিলাটীর গাত্রে আশানুরূপ গহনা নাই। মাত্র একগাছা সরু

চেন্ হার ছাড়া, তাঁর গায়ে আর কোনও গহনাই ছিল না। কিন্তু তা সত্বেও আমরা পূর্ব্ব সংকল্প পরিত্যাগ করি না। এমনিই; বোধ হয়, হয়—অপস্পৃহা একবার জাগ্রত হলে, সহজে উহার নিবৃত্তি হয় না। ট্যাক্সিখানা তিল-জলার নির্জ্জন পোলের উপরে উঠা মাত্র আমি মহিলাটির হাতটা চেপে ধরি এবং বন্ধুদ্বয় ছুরিকা এবং ঝুটা পিস্তল হস্তে তাঁর উপর ঝাঁপিয়ে পড়ে। কিন্তু ঠিক এই সময় আমার কি হল জানি না, এই অপকর্ম্মের জন্য আমার ভীষণ অনুতাপ এল। হঠাৎ আমি অন্য মানুষ হয়ে উঠলাম। আমি এক ধাক্কায় বন্ধুদ্বয়কে সরিয়ে দিয়ে চেঁচিয়ে উঠলাম,—মুখ দিয়ে বেরিয়ে এল, "ছিঃ ছিঃ এ কি করছি আমরা।" আমার চীৎকারে লোক জমে গেল এবং আমরা সকলেই ধরা পড়লাম।"

অপরাধীদের মধ্যে, বিশেষ করে প্রাথমিক অভ্যাস-অপরাধীদের মধ্যে এই "অপরাধ-বিরাম" হামেসাই দেখা যায়। এমন অনেক অপরাধী আছে, যারা কিনা কিছুদিন যাবৎ অপরাধী এবং কিছুদিন যাবৎ নিরপরাধী থাকে। একই দিবসের একাংশে অপরাধী এবং অপরাংশে নিরপরাধী থাকার দৃষ্টান্তও বিরল নয়। অপরাধী বিশেষের দ্বৈত-ব্যক্তিত্বের জন্যও এইরূপ ঘটে থাকে। এইরূপে নিরপরাধী থাকার সময়টুকুরই অপর নাম "অপরাধ-বিরাম"—তা উহা এক ঘণ্টার জন্যেই হোক বা একদিন কিংবা কয়দিনের জন্যই হোক—নিরপরাধী থাকা কালীন বা অপরাধ-বিরামের সময় এদের অনুতাপ আসে, কিন্তু অপরাধী অবস্থায় এদের অনুতাপ থাকে না। প্রাথমিক অপরাধীদের মধ্যে স্বল্পাধিক অলসতা দেখা গেলেও, জড়তা উহাদের মধ্যে কখনও দেখা যায়নি, এমন কি প্রকৃত অপরাধীদেরও মধ্যে এই জড়তা সচরাচর পরিলক্ষিত হয় না। প্রকৃত অপরাধীদের এই জড়তা শাস্তি রক্ষকদের

নজরেও কদাচিৎ এসে থাকে। আমি কর্ম্মজীবনে মাত্র ছয় বা সাত জন স্বভাব অপরাধীর মধ্যে এই জড়তা লক্ষ্য করেছি। আমার মতে এই জড়তা মাত্র অত্যুৎকট অপরাধীর মধ্যেই বর্ত্তায়। কিছুদিন পূর্ব্বে বড়বাজার অঞ্চলে কোনও এক অপরাধী ছাদ ফুটা করে দড়ীর সাহায্যে নীচে নামে, দ্রব্যাদিও সে সংগ্রহ করে, কিন্তু হঠাৎ তার মধ্যে অলসতা এসে যাওয়ায় সে আর উঠতে পারে নি। সকালে ঘরে ঢুকে গৃহস্বামী দেখে, দড়ী ধরে সে মেঝের উপরই বসে রয়েছে। অত্যধিকরূপ কর্ম্মতৎপরতা দেখানর ফলেই সে হঠাৎ জড় হয়ে পড়েছিল, এই জড়তা বা অত্যধিক অলসতার উদাহরণ স্বরূপ আরও একটী বিবৃতি নিম্নে উদ্ধৃত করলাম।

"সকালে উঠে দেখি গেষ্ট রুমের দরজাটা খোলা, শুধু তাই নয়, দরজটার 'তালাটাও' উধাও হয়েছে। লোকজন জড় করে ঘরে ঢুকে, কিন্তু কাউকে দেখতে পাই না। ঘরের তিনটা আলমারীই আমরা ভাঙ্গা দেখি। দামী পোষাকের বাক্সটা মেঝের উপর নামান রয়েছে। এর পর হঠাৎ আমার লক্ষ্য পড়ে খাটের নীচেটায়। অবাক হয়ে দেখি চোর মশাই খাটের নীচে লেপ মুড়ি দিয়ে শুয়ে আছে। লোকজন ডাকি হৈ হাল্লা করি, কিন্তু তা স্বত্বেও সে বেরিয়ে আসে না। পুলিশ আসা পর্য্যন্ত সে সেইখানেই শুয়ে থাকে। আমরা তাকে খোঁচা দিই, সে ফ্যাল ফ্যাল করে চেয়ে থাকে, কিন্তু নড়ে না। এর পর তাকে আমরা থানায় নিয়ে চলি। পথের মধ্যে মুমূর্ষ অবস্থায় একজন ভিখারী শুয়ে ছিল। চোরটা ইসারায় তার প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ করে। আমরা লক্ষ্য করি, চোরের চোখ দুটা সহানুভূতিতে ছল ছল করছে। এই সময় পথি মধ্যেই অপরাধ সম্বন্ধে সে একটা স্বীকারোক্তি করে। চোরটার হাবভাব দেখে বোঝা যায় সে অত্যধিকরূপে ভাবপ্রবণ হয়ে উঠছে। কিছুক্ষণ পূর্ব্বে

পর্য্যন্ত সে অতিকষ্টে পথ চলছিল, এই সময় কিন্তু তা'কে বেশ সবল মনে হ'ল। বোঝা গেল তার অলসতা বা জড়তা বিদূরিত হচ্ছে। থানায় এসে অপরাধিটী ভেউ ভেউ করে কেঁদে ফেলে। অর্থাৎ কি না তার ভাবপ্রবণতা" চরম সীমায় আসে। কিন্তু কিছুক্ষণ পরেই তার এই "ভাবপ্রবণতা" কেটে যায় এবং সে চোখাচোখা উত্তর দিতে থাকে। নির্ব্বিকার চিত্তে তার পূর্ব্ব স্বীকৃতি সে অস্বীকার করে এবং আমাদের জানিয়ে দেয়—"কেউ তার কিছু করতে পারবে না, সে মাত্র জল খেতে বাড়ী ঢুকেছিল ইত্যাদি।" সে এই সময় নানারূপ দম্ভোক্তি করতে থাকে। আমরা বুঝতে পারি অপরাধিটীর "ভাবপ্রবণতা" তাকে পরিত্যাগ করেছে এবং সে এইবার রীতিমত দাম্ভিক হয়ে উঠছে। এর পর অপরাধিটীকে হাজতে দেওয়া হয়। হাজতে দেওয়ার কিছুক্ষণ পরেই সে চেঁচামেচি স্থুরু করে এবং অকথ্য ভাষায় গালি দিতে থাকে। এরও কিছুক্ষণ পরে, হাজতের দরজা ধরে সে নাড়া দিতে থাকে, দরজার গায়ে মাথা খুঁড়ে সে রক্তপাতও করে এবং পরিশেষে সে নিজের চুল সে নিজেই ছিঁড়তে থাকে। তদন্তকারী অফিসারটী তখন অপরাধিটীর এইরূপ ব্যবহারের মধ্যে নিহিত বৈজ্ঞানিক তথ্যটী আমাদের বুঝিয়ে দেন। তিনি বলেন উৎকট অপরাধীমাত্রই চারিটী বিশেষ "অবস্থার" মধ্যে উঠা নামা করে, উহাদের যথাক্রমে বলা হয়,—(১) অলসতা বা জড়তা (২) ভাবপ্রবণতা (৩) দাম্ভিকতা এবং (৪) নিষ্ঠুরতা। তাঁর মতে অপরাধীদের পক্ষে, এইরূপ গালিগালাজ করা, কিংবা নিজের দেহে নিজে আঘাত করার কারণ, উহার বর্ত্তমান নিষ্ঠুরতা"রূপ অবস্থা, অপরাধিটী এখন পুরাপুরি নিষ্ঠুর হয়ে উঠেছে। বাইরে থাকলে এই অবস্থায় সে পুনরায় অপরাধ করে শাস্তি পেত। সক্রীয় শোণিতাত্মক অপরাধীরা এই অবস্থায় প্রহরীদের আঘাত পর্য্যন্ত করে থাকে। নিষ্ক্রিয় অপরাধীরা

এইরূপ অবস্থায় রুদ্ধাক্রোশে ফুলতে থাকে, কেউ কেউ আবার খাওয়া দাওয়া পরিত্যাগ করে। অফিসারটী আরও জানান, শীঘ্রই অপরাধিটী পুনরায় তার দাম্ভিকতা, ভাবপ্রবণতা এবং অলসতার রাজ্যে যথাক্রমে নেমে যেতে পারে। হাজতবাস কালীন অলসতা এলে না'কি অপরাধীদের হাজত থেকে বার করা কঠিন হয়, তাকে উত্তেজিত না করা পর্য্যন্ত সে শুয়ে থাকে এবং বাইরে আসতে চায় না। অফিসারটী আমাদের সাবধানে অপরাধিটীর এই অলসতা, ভাবপ্রবণতা, দাম্ভিকতা এবং নিষ্ঠুরতারূপ বৃত্তিচতুষ্টয়ের উঠা নামা লক্ষ্য করতে বলেন এবং "অপরাধিটীর তার ভাব রাজ্যে উপস্থিত হওয়ার শুভক্ষণটী" পর্য্যন্ত অপেক্ষা করবার জন্যে তিনি আমাদের অনুরোধ জানান। অফিসারটী আরও জানান, বন্দিকৃত হওয়ার পর, উত্তেজনা-প্রসূত অপরাধীরা তাদের মনোদেশে এইরূপ উঠা নামা তাড়াতাড়ি করে থাকে। এইরূপ অবস্থায় অপরাধিটী তার ভাব রাজ্যে নেমে এলেও, তার ভাবপ্রবণতা বেশীক্ষণ স্থায়ী হবে না। জিজ্ঞাসাবাদ সমাধা হওয়ার পূর্ব্বেই অপরাধিটী পুনরায় অলস হয়ে পড়তে পারে, কিংবা দাম্ভিকতার রাজ্যে উঠে যেতে পারে। কিন্তু দুই একদিন হাজতে থাকার পর অপরাধীরা স্বভাবিক অবস্থা প্রাপ্ত হয় এবং এইরূপ অবস্থায় অপরাধিটী একবার তার ভাব-রাজ্যে এসে পড়লে, অনেকক্ষণ পর্য্যন্ত সে ভাবপ্রবণ থেকে যায়। এইরূপ অবস্থায় সহানুভূতির সহিত মিষ্টি কথায় জিজ্ঞাসাবাদ করলে, সে সকল সমাচার জানিয়ে দিতে পারে।

পরের দিন বেলা দুইটায় এসে দেখি অপরাধিটী আবার কাঁদতে সুরু করে দিয়েছে। তদন্তকারী অফিসারটী তাকে চা খেতে দেন, এই কারণেই নাকি সে কেঁদে উঠে। অফিসারটী তার বাড়ীঘর এবং ছেলেবেলাকার অনেক কথা জিজ্ঞাসা করেন, এর কিছুক্ষণ পরেই ধীরে ধীরে অপরাধিটীকে আমরা স্বীকারোক্তি করতে শুনি। বর্ত্তমান অপরাধটী ত সে স্বীকার

করেই, এমন কি তার পূর্ব্ব অপরাধগুলি সম্বন্ধেও সে অনেক কথা বলে ফেলে, কিন্তু এজন্য তা'কে কিছুমাত্র অনুতপ্ত দেখা যায় না। এর কিছু পরেই অপরাধিটী হঠাৎ দাম্ভিক হয়ে উঠে এবং গালিগালাজ সুরু করে দেয়। সে অভিযোগ করে অফিসারটী মিছামিছি তাকে ভুলিয়ে তার কাছ থেকে স্বীকারোক্তি আদায় করেছেন এবং তা তিনি করেছেন কেবলমাত্র ঝুটমুট তাকে ফাঁসিয়ে দেবার উদ্দেশ্যে ইত্যাদি। অপরাধিটী এইজন্যে অফিসারটীকে বেইমান এবং নিজেকে বুড়বাক বলে অবিহিত করে। বেগতিক বুঝে অফিসারটী সেদিনের মত অপরাধিটীকে হাজতে পুরতে আদেশ দেন। অপরাধ-বিজ্ঞানের এই অনাবিষ্কৃত নিগূঢ়তত্বগুলি সেদিন সত্য সত্যই আমাদের চমৎকৃত করেছিল।

## ভাবপ্রবণতা

প্রকৃত অপরাধীদের প্রায়ই অহেতুক ভাবে ভাবপ্রবণ হতে দেখা যায়, মানুষের প্রেমপ্রসূত, দয়া মায়া সুবিচারিতা প্রভৃতি, অতি সূক্ষ্মবৃত্তিগুলির সহিত এর কোনও সম্বন্ধ আছে বলে মনে হয় না। আমরা সময় সময় এ দেশে অপরাধী বিশেষকে দান ধ্যান করতে দেখি, কিন্তু এই দান ধ্যান তারা তাদের দয়া মায়া এবং কর্ত্তব্যের কারণে তারা করে না, এইরূপ তারা করে কেবলমাত্র তাদের "ভাবপ্রবণ" অবস্থায় থাকা কালীন। তাদের "ভাবপ্রবণ"রূপ অবস্থা থেকে তারা সরে আসা মাত্র তাদের অন্তর থেকে সকল দয়া মায়া অন্তর্হিত হয়। যে অপরাধী ভাবপ্রবণ অবস্থায় অত্যন্ত দয়ালু থাকে, নিষ্ঠুর অবস্থায় তার সেই দয়ার পাত্রের উপর সে অকথ্য ভাবে নৃসংশ হয়ে উঠে। সহজ মানুষ ও প্রাথমিক অপরাধীদের এবং এই উৎকট বা প্রকৃত অপরাধীদের, ভাবপ্রবণতার মধ্যে প্রচুর প্রভেদ আছে।

সহজ মানুষদের ভাবপ্রবণতার মধ্যে অনুতাপ থাকে, আর থাকে কিছুটা আদর্শ, কিন্তু প্রকৃত অপরাধীরা তাদের কোনও অবস্থাতেই অনুতপ্ত হয় না এবং এদের এই ভাবপ্রবণতা কোনও প্রকার আদর্শ দ্বারাও পরিচালিত হয় না, ইহা ছাড়া সহজ মানুষরা তাদের সকল অবস্থাতেই এবং সকল সময়েতেই দয়া মায়া দেখায়, কিন্তু প্রকৃত অপরাধীরা মাত্র তাদের ভাবপ্রবণ অবস্থায় থাকাকালীন দয়া মায়া দেখিয়ে থাকে, তাদের "অলসতা, দাম্ভিকতা, এবং নিষ্ঠুরতা" অবস্থার সময় তারা কখনও কাউকে দয়া মায়া করে না। অপরাধীদের মনের পথে তাদের উপরিউক্ত অবস্থা-চতুষ্টয়ের উঠা নামা সম্বন্ধে পূর্ব্বেই বলা হয়েছে। এ ক্ষেত্রে উহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। একজন অপরাধী অপর জন অপরাধীর প্রতি অবৈধ ভালবাসার মধ্যেও থাকে এই ভাবপ্রবণতা। এই ভাবপ্রবণতার কারণে অপরাধীদের আমরা নানাবিধ ভাবপ্রবণতা সূচক "উল্কি" ( Tatoo ) ধারণ করতে দেখি—যেমন, "প্রাণের খেঁদা" "ভালবাসা" "ভুল না" ইত্যাদি। অপরাধী বিশেষ মাঝে মাঝে গান ও কবিতা রচনা করে, এমন কি তাদের কেউ কেউ ছবিও এঁকে থাকে। এই সকল অপরাধ-সাহিত্য, চিত্র এবং শিল্প অপরাধীদের অন্তর্নিহিত ভাবপ্রবণতার কারণেই সৃষ্ট হয়। অপরাধীদের এই ভাবপ্রবণতা সম্বন্ধে এইবার কয়েকটী বিলাতী উদাহরণ দেওয়া যাক। উদাহরণ কয়টী হ্যাভলক এলিস সাহেবের "দি ক্রিমিন্যাল" পুস্তকের ১৮২ পৃঃ হইতে উদ্ধৃত হইল। এই সব উদাহরণ অপরাধীদের অনুতাপ ও আদর্শবিহীন ভাবপ্রবণতার সাক্ষ্য দেয়।

"কোনও এক জার্ম্মন অপরাধী অতীব নিষ্ঠুরতার সহিত তার প্রিয়তমাকে হত্যা করে। এই হত্যাকাণ্ডের পর, হঠাৎ অপরাধিটীর মনে হয়, তার প্রিয়তমার পাখীটী প্রিয়তমার বাসায় অনাহারে পড়ে আছে, তাকে খেতে না দিলে সে মরে যাবে। অপরাধিটী তখন বিপদ

বরণ করেও প্রিয়তমার কুঠিতে ফিরে এসে, পাখীটীকে খাইয়ে আসে। অপর এক অপরাধী কোনও এক নারীকে নৃশংস ভাবে হত্যা করার পর পরিলক্ষ্য করে নিহত নারীর দুগ্ধপোষ্য শিশুটী ক্ষুধায় কাঁদতে সুরু করেছে। অপরাধীটী এই অবস্থায় শিশুটীকে খাওয়াবার জন্য অকুস্থলে বিপদ বরণ করেও থেকে গিয়েছিল। বিখ্যাত অপরাধী ল্যাসানারি একটি হত্যাকাণ্ড সমাধিত করে, সেই দিনই আবার সে একটী বিড়াল শিশুর প্রাণ রক্ষার জন্য নিজের জীবন তুচ্ছ করেছিল।

এই সকল অত্যদ্ভুত ব্যবহার প্রকৃত অপরাধীরা তাদের ভাবপ্রবণতা অবস্থাতেই দেখিয়ে থাকে, কিন্তু হঠাৎ ভাবপ্রবণতা থেকে তারা তাদের দাম্ভিকতা বা নিষ্ঠুরতার রাজ্যে ফিরে এলে তাদের কার্য্য কলাপ সম্পূর্ণরূপে বিভিন্ন হয়ে যায়। অপরাধীরা যখন তাদের কু-কর্ম্মের জন্য দুঃখ প্রকাশ করে, তা তারা করে তাদের এই সাময়িক ভাবপ্রবণতার জন্যে। এইরূপ দুঃখ প্রকাশের মধ্যে, কোনও প্রকার অনুতাপ থাকে না। অনুরূপ ভাবে অপরাধীরা যখন দান ধ্যান করে, তা তারা করে মাত্র "ভাবপ্রবণতা" অবস্থায় থাকা কালীন, এই সব দান ধ্যানের মধ্যে কোন প্রকার আদর্শ থাকে না। "ভাবপ্রবণতার" আরও প্রমাণস্বরূপ "পাগলা হত্যার মামলা" শীর্ষক প্রবন্ধ থেকে কিছুটা অংশ উদ্ধৃত করলাম, কলিকাতা পুলিশ জার্নেল, vol 1. part I দ্রষ্টব্য।

"আমরা এর পর খাঁদা ওরফে খোকার ব্যক্তিগত চরিত্র সম্বন্ধে কিছুটা অনুসন্ধান করি। অনুসন্ধানে জানা যায়, কোনও এক সময় সে জনৈক বিধবার অবিবাহিতা কন্যার বিবাহের জন্যে ৫০০৲ টাকা দান করে। অপর আর এক সময় সে কোনও এক স্ত্রীলোককে বাড়ী কিনবার জন্য ১০০০০৲ টাকা দিতে চায়, প্রতিদানে সে

স্ত্রীলোকটীকে কেবলমাত্র তার হাতে উল্কি দ্বারা "প্রাণের খেঁদা" এই কথা দুইটী লিখে রাখতে বলে। খাঁদার এই সব সাময়িক ব্যবহার যে ভাবপ্রবণতাপ্রসূত হত, তাতে কোনও সন্দেহ নেই।"

এ ছাড়া আমরা অপরাধীদের প্রায়ই পশু পক্ষী পুষতে দেখি। অনেক অপরাধী তার পোষা কুকুরকে প্রাণাপেক্ষাও ভাল বেসেছে। মানুষের পৃথিবীতে বাস করেও, তারা মানুষকে না ভালবেসে, ভালবাসে জীবজন্তুকে তার একমাত্র কারণ তাদের অন্তর্নিহিত স্থূল এবং অহেতুক ভাবপ্রবণতা, যা কি'না সাময়িক ভাবে এবং স্নায়বিক কারণে উৎকট অপরাধীদের মধ্যে উপগত হয়। অনেকে অনুমান করেন, এদের নিঃসঙ্গ জীবনের জন্য এদের কেউ কেউ এইরূপ করে থাকে। অপরাধীদের এই সব ব্যবহার জেলে থাকা কালীন ঘটলে, এইরূপ বলা যেতে পারে, কিন্তু বহির্জীবনে তাদের সঙ্গীর অভাব নেই, তবু তারা মাঝে মাঝে—শুধু মাঝে মাঝে, সব সময় নয়—জীবজন্তুকে ভালবাসে কেন? এর কারণ সম্বন্ধে অনেকে অপরাধীদের দ্বৈত ব্যক্তিত্ব বা Double personalityর কথা বলে থাকেন। অর্থাৎ কি'না এই সব অপরাধীরা এক সময় থাকে অপরাধী এবং অন্য সময় উহারা থাকে নিরপরাধী। এই ক্ষেত্রে অপরাধীদের এই "নিরপরাধী" থাকার সময়টুকুরই অপর নাম "অপরাধ-বিরাম" এ কথা বলা বাহুল্য। এই "অপরাধ-বিরাম" অবস্থায় থাকা কালীন অপরাধীরা যে দয়া দাক্ষিণ্য দেখায়, তার মধ্যে থাকে আদর্শ এবং অনুতাপ, এই সকল দয়া দাক্ষিণ্যর সহিত অপরাধীদের মধ্যে দৃষ্ট ভাবপ্রবণতার কোনও সম্পর্ক নেই, কারণ প্রকৃত অপরাধীরা যে সকল দয়া দাক্ষিণ্য দেখায় তার মধ্যে অনুতাপ বা কোনওরূপ আদর্শ থাকে না, এতদ্ব্যতীত এই ভাবপ্রবণতা মাত্র সাময়িক ভাবে প্রকৃত অপরাধীদের মধ্যে এসে থাকে। এই ধরণের দ্বৈত ব্যক্তিত্ব এ দেশের অনেক ডাকাতদলের মধ্যে দেখা

গিয়াছে। এই সব দলে এমন ব্যক্তিও আছে, যাহাকে কি'না স্বগৃহে থাকা কালীন একজন আদর্শ স্বামী আদর্শ পিতা এবং আদর্শ নাগরিকের মত দেখা গেছে, এই অবস্থায় সেই অপরাধী দান ধ্যান করে এবং তাদের এই দান ধ্যানের মধ্যে অনুতাপ এবং আদর্শও দেখা যায়। এই সময় তারা তাদের পূর্ব্বকৃত অপরাধ সমূহের জন্য অনুতপ্তও থাকে। কিন্তু গৃহের বাইরে এসে সেই একই ব্যক্তি হয়ে উঠে অনুতাপ এবং আদর্শ-বিহীন দুর্দ্দান্ত ডাকাত। অর্থাৎ কি'না গৃহে থাকা কালীন এরা থাকে "অপরাধ-বিরাম" অবস্থায় সহজ মানুষ রূপে। এদের কেউ কেউ একই দিনের একাংশে থাকে "অপরাধ-বিরাম" অবস্থায় এবং সেই দিনেরই অপরাংশে ইহারা হয় অপরাধী। গৃহে থাকা কালীন আমরা এদের মধ্যে যে স্নেহ প্রীতি অনুতাপ এবং আদর্শ দেখে থাকি, তা তাদের মধ্যে এইরূপ দ্বৈত ব্যক্তিত্বের "অপরাধ-বিরাম" অবস্থার কারণেই, এসে থাকে। এই জন্য অপরাধীদের "নিরপরাধী" থাকা কালীন "ভাবপ্রবণতার" সহিত উহাদের "অপরাধী" থাকা কালীন "ভাবপ্রবণতার" কোনওরূপ সম্পর্ক নেই। আসলে এই "ভাবপ্রবণতা" প্রকৃত অপরাধীদের 'স্নায়বিক কারণে প্রবর্ত্তিত' একটী অবস্থা বিশেষ এবং উহাদের এই আদর্শ ও অনুতাপ বিহীন ভাবপ্রবণতা কখনও নিরপরাধী বা সহজ মানুষের মধ্যে বর্ত্তায় না। এক কথায় নিরপরাধীদের ভাবপ্রবণতা সুস্থির যুক্তিপূর্ণ ও বহুক্ষণস্থায়ী হয়ে থাকে, এবং উহার মধ্যে আদর্শ এবং অনুতাপ দেখা যায়, কিন্তু প্রকৃত অপরাধীদের ভাবপ্রবণতার মধ্যে কোনওরূপ আদর্শ বা অনুতাপের চিহ্নমাত্রও থাকে না, থাকে মাত্র একটা খেয়াল, এবং উহা স্থূল অহেতুক এবং ক্ষণস্থায়ীরূপে প্রকাশিত হয়। নিরপরাধীদের মধ্যে দৃষ্ট প্রথমোক্ত ভাবপ্রবণতা কখনও কখনও প্রাথমিক অপরাধীদের মধ্যে দেখা গেলেও, ঐ প্রকার ভাবপ্রবণতা প্রকৃত বা উৎকট অপরাধীদের মধ্যে কদাচ দৃষ্ট

হয় না, প্রকৃত অপরাধীদের মধ্যে মাত্র শেষোক্ত ভাবপ্রবণতাই, উহাদের দাম্ভিকতা, নিষ্ঠুরতা, অলসতা প্রভৃতি স্থূল বৈশিষ্ট্যের সহিত পরিদৃষ্ট হয়ে থাকে।

## দাম্ভিকতা

দাম্ভিকতা বা দম্ভবৃত্তি প্রকৃত অপরাধীদের মধ্যে অত্যধিক মাত্রায় দেখা যায়। এদের এই দাম্ভিকতা নানারূপ দম্ভোক্তির মধ্যে প্রকাশ পেয়ে থাকে। এই স্বভাবগত দাম্ভিকতার জন্য অনেক অপরাধী তার অপকর্ম্মের পরিকল্পনা পূর্ব্বাহ্ণেই জানিয়ে দিয়ে কারাবরণের পথ পরিষ্কার করে। অনেকে অপকর্ম্মের পর তার সেই অপকর্ম্মের কাহিনী ফোলাও করে বর্ণনা করে নিজের বিরুদ্ধে নিজেই সাক্ষ্য তৈয়ার করে থাকে। এই বিশেষ স্বভাব এদের মধ্যে এমনি মজ্জাগত ও দুর্দ্দমনীয় হয়, যে তারা অনেক সময় নিজেদের ইচ্ছার বিরুদ্ধেই এইরূপ দম্ভোক্তি করতে—বোধ হয় বাধ্যই হয়। এই দাম্ভিকতার কারণে অনেক অপরাধী তার অপকর্ম্মের কাহিনী পুঙ্খানুপুঙ্খরূপে নিজেদের "রোজনামেচা" বা "ডাইরি বুকে" লিখে রেখেছে, এমনও দেখা গেছে। জন্ উইল্কি বুথ, নামক বিখ্যাত খুনে অপরাধী তার ডাইরি বুকে, খুন সম্বন্ধীয় একটী বিবরণ লিখে রেখেছিল, পরে এই ডাইরী বুক পুলিশের হস্তগত হয়, পুলিশ উহা খুনের প্রমাণ স্বরূপ আদালতে দাখিল করে খুন প্রমাণিত করে। ডাইরী বইটীতে এইরূপ লেখা ছিল, "আমি নির্ভিকচিত্তেই তাকে আঘাত করেছিলাম, এ সম্বন্ধে খবরের কাগজে যা বেরিয়েছে, তা সর্ব্বৈব মিথ্যে। আমি বীর-বিক্রমে তার অগণিত বন্ধুদের বেষ্টনী ভেদ করে বেরিয়ে আসি। উপর থেকে লাফিয়ে পড়ায় আমার পা ভেঙে যায়। কিন্তু এতে আমি কিছুমাত্র বিচলিত হই না, প্রহরীদের হাত এড়িয়ে

আমি নির্ব্বিঘ্নে পালিয়ে আসি। এবং সেই রাত্রেই আমি প্রায় ৬০ মাইল পথ অশ্বারোহণে অতিক্রম করি। অশ্বের লম্ফনে আমার ভাঙা পা'র হাড় হতে মাংস খসে পড়ছিল কিন্তু তাতেও আমি ভগ্নচিত্ত হইনি।" ডাইরীর অপর আর এক জায়গায় লেখা ছিল "পুলিশের দল আমাকে ঝোঁপঝাড়, বাগিচা, ও জঙ্গলের মধ্য দিয়ে তাড়িয়ে নিয়ে ফিরছে। কাল রাত্রে তারা নৌকাযোগে আমাকে তাড়া করে আমাকে পলায়নে বাধ্য করে। আমি নিরাপদ স্থানে ফিরে আসি বটে, কিন্তু ততক্ষণে আমার গাত্র বরফের মত হিম হয়ে গেছে, ক্ষুধায় আমি কাতর, আজ সকল সভ্য মানুষই আমার উপর খড়্গহস্ত, কিন্তু কেন? কি জন্যে? যে কাযের জন্য ব্রটাসকে সম্মানিত করা হয়েছিল, যে কাজের জন্য টেল বীর আখ্যায় ভূষিত, সেইরূপ একটা কাযই ত আমি করেছি, কিন্তু তা সত্ত্বেও এরা কেন আমাকে এমন করে খেদিয়ে বেড়াবে।"

সাধারণতঃ শোণিতাত্মক অপরাধীদের এবং এদের পরই শোণিত-সাম্পত্তিক অপরাধীদের মধ্যে এই বিশেষ দম্ভবৃত্তি অধিক মাত্রায় দেখা যায়। প্রমাণ স্বরূপ পাগলা হত্যার মামলা শীর্ষক প্রবন্ধ হতে একটী বিশেষ বিবৃতি তুলে দেওয়া হল। কলিকাতা পুলিশ জার্নেল Vol I. part I দ্রষ্টব্য। নিস্ক্রিয় অপরাধীদের এই দম্ভবৃত্তি সাধারণতঃ তাদের হাবভাবে প্রকাশ পায়, কখনও কখনও এরা মাত্র অন্তরঙ্গ সহকর্ম্মীদের নিকট তাদের কুকর্ম্ম সম্বন্ধে দম্ভোক্তি করে, কিন্তু শোণিতাত্মক ও শোণিত-সাম্পত্তিক অপরাধীরা তাদের অন্তর্নিহিত দম্ভবৃত্তির কারণে এই সব কুকর্ম্মের কথা বেপরোয়া ভাবে যার তার কাছে বলে না বেড়িয়ে পারে না। নিম্নের বিবৃতিটী প্রণিধানযোগ্য।

"আমি গো-বাবুর রক্ষিতা নারী। সেদিন গো-বাবু রাত্রি প্রায় বারটায় মাতাল অবস্থায় বাড়ী ফিরে। আমি তাকে শুধই, 'এত দেরী

কেন? উত্তরে গো-বাবু ধমকে উঠে, "চুপ কর শালী, একটা কাণ্ড হয়েছে কাল খবরের কাগজে পড়বিখুন।" সকালে উঠে আমি গো-বাবুর পরিধেয় বস্ত্রে রক্তের দাগ দেখি, এ সম্বন্ধে জিজ্ঞাসা করায় সে বলে উঠে, বুঝছিস এবার কি হয়েছে, যা টপ করে কাপড়টা কেচে আন। আমি কাপড়টা সাবান দিয়ে কেচে দিই। গো-বাবু ওই দিনেই আমাকে হাওড়ার একটা বাড়ীতে সরিয়ে এনে, তাদের বীরত্বের কাহিনীটুকু আমাকে জানিয়ে দেয়। দুই একদিন পর গো-বাবুকে আমি বিশেষ বিচলিত দেখি। সে কোনও এক গণক ঠাকুরের নিকট ভাগ্য গণিয়ে আসে, গণকঠাকুরের মতে মাস দুই গা' ঢাকা দিতে পারলে সে আর ধরা পড়বে না। গণকঠাকুরের লেখা সেই কাগজটা আমি আমার ট্রাঙ্কে তুলে রেখেছি। লিপিকাটী আমি আপনাদের এনে দিতে পারি।"

ভিডোক্ সাহেবের মতে, প্রকৃত অপরাধীরা নিজেদের উৎকট অপরাধী-রূপে প্রখ্যাত হওয়ার মধ্যে গর্ব্ব অনুভব করে, অপ্রখ্যাত অপরাধীরা অপরাধী-সমাজের ঘৃণার বস্তু। এমন কি যে সকল অপরাধীরা মাত্র স্বল্প কালের জন্য কারাবরণ করে, অপরাধী সমাজ তাদেরও ঘৃণার চক্ষে দেখে থাকে। প্রকৃত অপরাধীদের অন্তর্নিহিত দম্ভবৃত্তিই এদের এইরূপ মনোবৃত্তির একমাত্র কারণ। অপরাধ-সমাজ শীর্ষক পরিচ্ছেদে বিষয়টী সম্যকরূপে আলোচিত হবে। পুরাকালে ডাকাতাদি অপরাধীরা দেহের উন্মুক্ত স্থানে বীরত্বসূচক উল্কি ধারণ করত, কেহ কেহ রাজার ন্যায় বেশভূষায় ভূষিত হত—এইরূপ ব্যবহারও এদের মধ্যে অত্যধিক দম্ভবৃত্তির কারণে এসে থাকে। রাশিয়ার কোনও এক যুবক একটা গোটা পরিবারের সমুদয় ব্যক্তিকেই নিহত করে এইরূপ এক উক্তি করে,—এইবার আমার সহপাঠিরা বুঝতে পারবে, "আমি কখনও প্রখ্যাত হব না", তাদের এই ধারণা কিরূপ ভুল। ইহা ছাড়া অপরাধীদের

মধ্যে আমরা অনেকরূপ ব্রাভাডো বা বাহাদুরী দেখে থাকি। এই সকল ব্রাভাডো বা বাহাদুরিও দাম্ভিকতা প্রসূত হয়ে থাকে। এই ব্রাভাডো বা বাহাদুরীর জন্যে প্রকৃত অপরাধীদের অনেকে অকারণে বিপদ বরণ করে। উত্তর কোলকাতার প্রখ্যাত খুনে খাঁদা ওরফে খোকাবাবু এইরূপ অনেকানেক ব্রাভাডো বা বাহাদুরী দেখিয়ে আত্মতৃপ্তি লাভ করত। এ সম্বন্ধে কলিকাতা পুলিশ জার্নেলে প্রকাশিত পাগলা হত্যাকাণ্ড শীর্ষক প্রবন্ধ হতে কিয়দংশ নিম্নে লিপিবদ্ধ হল।—(Vol I. Part I. ৫৯ পৃষ্ঠা)।

"এই সময় হতে কে-বাবু এবং তাদের ওস্তাদ খাঁদা অতি মাত্রায় বেপরোয়া হয়ে উঠে। তারা প্রায়ই আমাদের থানার আশে পাশে ঘোরাঘুরি সুরু করে। মাঝে মাঝে পুলিশের অবর্ত্তমানে, তারা কৃপানাথ লেনে খাঁদার বাড়ীতেও ফিরে আসত। শুধু তাই নয় সেখানকার সাক্ষীগণকে ভয় দেখিয়ে এবং শাসিয়েও আসত। একদিন অফিসারদের "নাইট রাউণ্ডের" সময় খাঁদা রিক্সাওয়ালা সেজে রিক্সা সমেত থানার সামনে এসে দাঁড়ায়। সৌভাগ্যক্রমে কোনও অফিসার সেইদিন তার রিক্সায় উঠে নি। জনৈক উকীলবাবু কার্য্যব্যপদেশে থানায় এসেছিলেন। তিনিই সেদিন সেই রিক্সাখানি ভাড়া করেন। খাঁদা বিনা বাক্যব্যয়ে উকীলবাবুকে গৃহে পৌছিয়ে বলে উঠে, "সৌভাগ্যক্রমে আপনি উঠেছিলেন, পুলিশ অফিসারদের কেউ উঠে নি। যাই হোক, তাঁদের বলবেন, আমি খাঁদা, ভাগ্যক্রমে এ যাত্রা তাঁরা বেঁচে গেলেন।" এর পর গুজব রটে, খাঁদা খড়া বয়ে কোয়ার্টারে উঠে তদন্তকারী অফিসারদের হত্যা করবে। আমরা এ সম্বন্ধে প্রচুর সাবধানতা অবলম্বন করি। এর পর থেকে "রেইডে" বার হবার সময় আমরা কোটের তলায় লোহার বর্ম্ম বা জামা পরতাম, বাম হাতে লোহার ঢাল এবং ডান হাতে পিস্তল নিয়ে এই সব অপরাধীদের সম্ভাব্য ডেরাগুলিতে আমরা হানা দিতাম।"

এই দাম্ভিকতা স্বল্প বা অধিক মাত্রায় আমরা কোনও কোনও সাহিত্যিক, গায়ক ও শিল্পীদের মধ্যেও দেখে থাকি, কিন্তু উহাদের এই দাম্ভিকতা এইরূপ স্থূলভাবে প্রকাশিত হয় না, উহার মধ্যে কিছুটা যুক্তি এবং উদ্দেশ্যও থাকে। তবে এইরূপ অহেতুক দাম্ভিকতা সাহিত্যিক এবং শিল্পদের মধ্যে দেখা গেলে বুঝতে হবে, তাদের মধ্যে কিছুটা অপস্পৃহা স্থান পেয়েছে এবং তাদের এই বাড়তি অপস্পৃহা তাঁরা এইভাবে দাম্ভিকতার পথে নিষ্কাষিত করে দিতে চান। ইহার কারণ সম্বন্ধে পুস্তকের ৮৫ পৃঃ ব্যাখ্যা করা হয়েছে, এস্থলে ইহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। এই ধরণের দাম্ভিকতা কাহারও মধ্যে দৃষ্ট হলে বুঝতে হবে তার মধ্যে নৈতিক অবনতি স্বরু হয়েছে। এই ধরণের দাম্ভিকতা কেবলমাত্র প্রকৃত বা উৎকট অপরাধীদের মধ্যেই দেখা যায়, সহজ মানুষ বা প্রাথমিক অপরাধীদের মধ্যে দেখা যায় না।

## নিষ্ঠুরতা বা নিষ্ঠুবৃত্তি

নিষ্ঠুরতা বা নিষ্ঠুবৃত্তি প্রকৃত অপরাধীদের মধ্যে অত্যন্ত প্রকটরূপে দেখা যায়। এই নিষ্ঠুরতা বা নিষ্ঠুবৃত্তি অপরাধীদের মধ্যে উপগত হওয়া মাত্র উহারা অপকর্ম্ম করে থাকে, অপস্পৃহা অপরাধীদের নিষ্ঠুরতার রাজ্যে এলে তবে উহা কার্য্যকরী হয়ে উঠে, এইরূপও বলা যেতে পারে। প্রকৃত অপরাধীদের মধ্যে এই নিষ্ঠুবৃত্তি প্যাসিভ্ এবং এ্যাকটিভ্, এই উভয়রূপেই প্রকাশ পায়। মানুষের অন্তর্নিহিত সুপ্ত বা জাগ্রত শোণিত স্পৃহাই এই বিশেষ অবস্থার জন্য দায়ী। সক্রীয়-শোণিতাত্মক অপরাধীদের এই নিষ্ঠুবৃত্তি, সকল সময়ই এ্যাকটিভ্‌রূপে প্রকাশ পায়। এই শোণিতাত্মক অপরাধীরা কতদূর পর্য্যন্ত নিষ্ঠুর হতে পারে, তা পূর্ব্ব পরিচ্ছদে পাগলা

হত্যাকাণ্ড শীর্ষক কাহিনীতে বলা হয়েছে। বর্ত্তমান পরিচ্ছেদে এ সম্বন্ধে আরও কয়েকটী উদাহরণ দেওয়া যাক। নিম্নোক্ত কাহিনীগুলি প্রণিধানযোগ্য।

"কোনও এক স্পেনীয় জলদস্যু সর্দ্দার :আমেরিকার একস্থানে হানা দিয়ে, বিপক্ষ পক্ষীয় এক নেতার বক্ষে আমূল ছুরিকা বসিয়ে দেয়। কিন্তু ইহাতেও সে ক্ষ্যান্ত না হয়ে, ছুরিকাবিদ্ধ ছিদ্রপথে অঙ্গুলি প্রবেশ করিয়ে হৃদপিণ্ডটা মুচড়ে ছিঁড়ে বাইরে এনে সেটা মুখে পুরে কচকচিয়ে চিবিয়ে খেয়েছিল।" "বুনোস অয়ারে কোনও এক অপরাধী দ্রব্যাপহরণের উদ্দেশ্যে আপন পিতাকে নিহত করে, কিন্তু এই হত্যার পর প্রয়োজনীয় অর্থাদি না পেয়ে, সে মাতাকে পীড়ন করার উদ্দেশ্যে তার পা দুইটা জ্বলন্ত উনানের মধ্যে ঢুকিয়ে দেয়। উদ্দেশ্য মাতার নিকট হতে স্বীকারোক্তি আদায় করা।" "মধ্যযুগে কোনও এক দস্যু জাহাজ দিশেহারা হয়ে অকুল সমুদ্রে পথ হারায়। কিছুকাল অনাহারে থাকার পর, বলবান নাবিকগণ অপেক্ষাকৃত দুর্ব্বল নাবিকদের নিহত করে না'কি তাদের মাংস ভক্ষণ করেছিল।" রোমি সাহেব বালক অপরাধীদের মধ্যে দৃষ্ট নিষ্ঠুরতা সম্বন্ধে কিছুটা অনুসন্ধান করেন। তিনি এমন একজন অপরাধীর খোঁজ পান, যে কি'না বাল্যকালে পক্ষীশাবকদের ধরে, তাদের পালক উপড়ে ফেলে, জীবন্ত পুড়িয়ে মারত। অপর আর এক অপরাধী তার বাল্যকালে, পিতা কর্ত্তৃক প্রহৃত হলে অসহায় জন্তুদের উপর অত্যাচার করে পিতার উপর প্রতিশোধ নিত।"

সক্রিয় নিষ্ঠুরতার কথা বলা হল, এইবার নিষ্ক্রিয় নিষ্ঠুরতা সম্বন্ধে কিছু বলা যাক। সক্রিয় নিষ্ঠুরতার ন্যায় নিষ্ক্রিয় নিষ্ঠুরতাও দেখা যায়। দৃষ্টান্ত স্বরূপ গোপনে "চুরি করার" কথা বলা যায়। গোপনে চুরি করলে গৃহস্থের ক্ষতি সাবধান হয়—এই ক্ষতি সাধনের স্পৃহার মধ্যে থাকে নিষ্ক্রিয়

নিষ্ঠুরতা। অপরাধস্পৃহা যে পরিমাণে বর্ত্তিয়ে থাকে, অপরাধীরাও সেই পরিমাণে নিষ্ঠুর হয়। এই কারণে স্বভাব অপরাধীদের আমরা অত্যাধিকরূপে নিষ্ঠুর হতে দেখি। অপরাধীদের মনের পথে,—অলসতা, ভাবপ্রবণতা দাম্ভিকতা এবং নিষ্ঠুরতা, যথাক্রমে প্রথম, দ্বিতীয়, তৃতীয় এবং শেষ ধাপ। অপস্পৃহা যথাক্রমে এই ধাপ কয়টীতে উঠা নামা করে। এই অপস্পৃহা ভাবরাজ্যে এলে অপরাধীরা হয় অত্যাধিক ভাবপ্রবণ, দম্ভের রাজ্যে এলে উহারা হয় অত্যন্ত রূপ দাম্ভিক এবং উহা উহাদের নিষ্ঠুর-রাজ্যে এলে অপরাধীরা হয়ে উঠে অত্যন্তরূপ নিষ্ঠুর। অপস্পৃহার ক্রমাবির্ভাব দ্বারা অপরাধীরা নিষ্ঠুর হওয়া মাত্র, তারা অপকর্ম্ম সুরু করে তাদের বাড়তি অপস্পৃহার নিষ্কাশন ঘটিয়ে তৃপ্ত হয়। বন্দিকৃত অবস্থায় এইরূপ "নিষ্ঠুরতা" উপগত হলে, অপরাধীরা বন্দিদশার জন্যে অপকর্ম্মে অক্ষম থাকে। ফলে অপকর্ম্মের দ্বারা তারা তাদের মধ্যে জাত বাড়তি অপস্পৃহার নিষ্কাশন ঘটাতে পারে না। এবং ইহার অবশ্যম্ভাবি ফলস্বরূপ তাদের মধ্যে চিত্তবিক্ষোভের সৃষ্টি হয়। এই অবস্থায় তারা দুর্দ্দমনীয় বেগে পলায়নের চেষ্টা করে, অপারক হলে তারা গাল দেয়, মাথা খুঁড়ে রক্তপাত করে, মাথার চুল ছেঁড়ে, মেঝের উপর গড়াগড়ি দেয়, অনেকে রেগে আহারও বন্ধ করে। শান্তিরক্ষক মাত্রই অবগত আছেন, অপরাধীরা কিরূপ ভাবে সময় সময়, সহসা দুর্দ্ধর্ষ হয়ে উঠে প্রচণ্ড শক্তিতে শান্তিরক্ষকদের হেপাজত হতে পলায়ন করে। অপরাধস্পৃহা, অপরাধীদের মনের পথের শেষ ধাপ এই "নিষ্ঠুরতার দেশে" এসে সহসা প্রতিরুদ্ধ হওয়ার জন্যেই এই চিত্তবিক্ষোভের সৃষ্টি হয়। অপকর্ম্মের অব্যাহতি পরে ধরা পড়লে প্রকৃত অপরাধীরা পলায়নের চেষ্টা করে না বরং উহা তাহারা তাহাদের এক স্বাভাবিক পরিণতি মনে করে। এই সময় তারা প্রায়ই তাদের অলসতা, ভাবপ্রবণতা কিংবা দাম্ভিকতার রাজ্যে থাকে, এই জন্য

এই সময় তাদের শান্ত এবং নিশ্চেষ্ট দেখা যায়—অপস্পৃহার সাময়িক নিবৃত্তি হওয়ার জন্যেই প্রকৃত অপরাধীরা এই সময় সুবিধা সত্ত্বেও পালায় না। কিন্তু দুই তিন দিন বা দুই তিন ঘণ্টা হাজত বাসের পর, হঠাৎ কোনও এক সময় অপরাধী বিশেষের মধ্যে পূর্ব্বোক্ত কারণে "চিত্ত-বিক্ষোভের" সৃষ্টি হতে পারে। এইরূপ অবস্থায়, সুবিধা পাওয়া মাত্র তারা বেগে পলায়নপর হয়, সুবিধা না পেলে তারা ক্ষিপ্তের ন্যায় ব্যবহার করে। অপকর্ম্মের দুই বা তিন দিন পরে ; পুলিশ-হেপাজতী আসামীদের তদন্ত ব্যপদেশে, বাইরে নেবার সময় তদন্তকারী অফিসারদের সাবধানতা অবলম্বন করা উচিৎ, কারণ কোন অশুভ মুহূর্ত্তে তাঁর সেই শান্ত-শিষ্ট অপরাধীটী "চিত্ত-বিক্ষোভ" জনিত কিরূপ দুর্দ্ধর্ষ, হিংস্র ও নিষ্ঠুর হয়ে উঠবে তা কেউ বলতে পারে না। এই চিত্ত-বিক্ষোভ রোগে অপরাধীরা জেলে আবদ্ধ থাকা কালীন অধিক ভোগে। মিঃ এইচ্ মেহিড'র মতে, কোনও কোনও অপরাধী নিজেরাই জানিয়ে দেয়, তাদের এই রোগ আসছে এবং রক্ষকদের এই সময়ের জন্য তাদের প্রস্তর-নির্ম্মিত কক্ষে নিক্ষেপ করবার জন্যে নিজেরাই অনুরোধ জানায়, য়ুরোপীয় অপরাধীরা তাদের এই চিত্ত-বিক্ষোভকে Breaking out ভাঙন বা চম্পট বলে থাকে, রজঃস্বলা অবস্থায় মেয়ে অপরাধীদের মধ্যেও এইরূপ চিত্ত-বিক্ষোভ দেখা গেছে। মিস্ মেরি কারপেনটার তাঁর "ফিমেল লাইফ ইন্ প্রিসিন্স" নামক পুস্তকে কোনও এক কয়েদীর সহিত এই সম্বন্ধে তাঁর কথোপকথনের এক চিত্তাকর্ষক বিবরণ দিয়েছেন। প্রশ্নোত্তরগুলি নিম্নে লিপিবদ্ধ হল।

"হাঁ, মিস্জী, আজকেই আমি ভেঙে পালাচ্ছি। হাঁ গো হাঁ, সত্যি বলছি। দেখো তুমি—"

"কেন ? তোমাকে কি কেউ বকেছে ? তোমাকে কেউ বকে নি ; দুঃখও দেয় নি ; রাগায়ও নি কেউ, অথচ—"

"না না, কেউ কোনও দোষ বা অবিচার আমার উপর করে নি, কিন্তু তবুও আমি ভাঙব, আজই রাত্রে, জেলজীবন আমার অসহ্য হয়েছে। আমি আর পাচ্ছি না।"

"তা হলে তোমাকে অন্ধকূপে ( ডার্ক সেল ) নিক্ষেপ করা হবে, বুঝলে—"

"বেশ ত। আমি অন্ধকূপেই ( ডার্ক সেল ) যাব।"

"—প্রতিজ্ঞামত কয়েদীটী সেই রাত্রেই ভাঙতে চেষ্টা করে। জানালার কাঁচ সে ভেঙে চুরমার করে দেয়। জিনিসপত্র সে তছ্‌নছ্‌ করে। রক্ষীগণ ছুটে আসে, শেষে রীতিমত একটা লড়াই বেধে যায়। কয়েদীটী রক্ষীদের দেহের স্থানে স্থানে আঁচড়ে ও কামড়ে দেয়, তাকে আয়ত্তে আনতে রক্ষীদের প্রাণ অতিষ্ঠ হয়ে উঠে।"

এই চিত্ত-বিক্ষোভের সহিত কতকটা হিষ্টিয়ার তুলনা করা চলে। ইংরাজীতে ইহাকে বলে "ইমোসনেল ইনস্‌ষ্টেবেলিটী" অসভ্য মানুষ, শিশু বালক, নির্ব্বোধ এবং জড় ব্যক্তিদের মধ্যে এইরূপ চিত্ত-বিক্ষোভ আমরা অধিক দেখে থাকি। অপরাধীরা যে আদিম মানুষের উত্তরাধিকারী তা ইহা হইতে প্রমাণিত হয়। অপরাধী তার নিষ্ঠুরতার রাজ্যে এসে অপকর্ম্মে অক্ষম হলে এই চিত্ত-বিক্ষোভের সৃষ্টি হয়। অপঃস্পৃহা প্রতিরুদ্ধ হওয়ার জন্যেই :এইরূপ হয়ে থাকে। এ সম্বন্ধে হ্যাভল্যাক এলিস্‌ সাহেবের দি ক্রিমিন্যাল নামক পুস্তকের ১৮০ পৃঃ একটী উল্লেখযোগ্য বর্ণনা আছে। বর্ণনাটী নিম্নে লিপিবদ্ধ হল। অপস্পৃহার অবস্থিতির ইহা একটী বিশেষ প্রমাণ।

"মানসিক পরীক্ষা ও চিকিৎসার জন্যে অনেকগুলি উৎকট অপরাধীকে আমি আমার হেপাজতে রাখি। এদের মধ্যে একজনকে আমি হঠাৎ পাগলের মত হতে দেখি। তাকে অবিরত চিন্তারত দেখা যায়, তা ছাড়া

দুবার সে আত্মহত্যারও চেষ্টা করে। আমি তার জন্য নির্দ্দিষ্ট স্থান ও আহারের পরিবর্ত্তন ঘটাই, কিন্তু তা সত্ত্বেও সে নিরাময় হয় না, এই সম্বন্ধে তার সহিত বাদানুবাদ করলে সে এইরূপ বলে—"পূর্ব্বে আমার এইরূপ অবস্থা হলে, আমি অপরাধ করতাম এবং এইরূপে আমি নিরাময়ও হতাম, আজ আমি অপকর্ম্ম করতে অক্ষম, তাই আমার মনে হয় আমি পাগল হয়ে যাব।

অপরাধীটীর এই উক্তিটী হতে, "নিষ্ঠুরতার রাজ্যই" যে অপঃস্পৃহার শেষ অবস্থিতি বা শেষ ধাপ এবং উহা প্রতিরুদ্ধ হলে যে, "চিত্ত-বিক্ষোভের" উপস্থিতি বা সৃষ্টি হয় তা প্রমাণিত করে।

# নৈতিক অসাড়তা

অসাড়তা দুই প্রকার, নৈতিক এবং দৈহিক। প্রথমে নৈতিক অসাড়তা বা Moral insensibilityর কথা বলা যাক। এই নৈতিক অসাড়তা বা নীতি-জ্ঞান-হীনতা প্রকৃত অপরাধীদের মধ্যে বিশেষরূপে দেখা যায়। অপস্পৃহার অবস্থিতি বা আগমন হেতু, স্নায়বিক পরিবর্ত্তনের কারণে, এই নৈতিক অসাড়তা মানুষের মনে স্থান পায়। এই নৈতিক এবং দৈহিক অসাড়তার কারণে প্রকৃত অপরাধীরা কখনও লজ্জিত বা ব্রীড়ানম্র (Blush ) হয় না। পৃথিবীর যা কিছু অমঙ্গল তা মানুষের এই নৈতিক অসাড়তার মধ্যে নিহিত থাকে, এইরূপ নৈতিক অসাড়তার কারণে আমরা মা ও মেয়েকে একত্রে বেশ্যাবৃত্তি ক'রতে দেখি ; এই অসাড়তার কারণেই, ব্যক্তিবিশেষ তার আপন স্ত্রীকেও দেহবিক্রয়ে নিয়োজিত করে, শ্বশুর পুত্রবধূর উপর দৃষ্টি নিক্ষেপ করে, ভাই বোনকে

ধনি বন্ধুর (?) কাছে এগিয়ে দেয়, আপন স্ত্রী এবং বেশ্যাকে একত্রে নিয়ে মানুষ প্রকাশ্যে ঘোরাফেরা করে। অপরাধীদের এই নৈতিক অসাড়তা, দূরদৃষ্টিহীনতা, অনুতাপবিহীন ভাব এবং অহেতুক আনন্দ, উচ্ছ্বাস ও সংপ্রীতি সম্বন্ধে ইতিপূর্ব্বে আলোচিত হয়েছে। এই নৈতিক অসাড়তার জন্যেই আমরা প্রকৃত অপরাধীদের মধ্যে অনুতাপের অভাব দেখি। অধিক অপকর্ম্মে অক্ষম হলে, কিংবা বুদ্ধির দোষে ধরা পড়লে, অপরাধীরা দুঃখ প্রকাশ করে বটে কিন্তু এইরূপ দুঃখ প্রকাশকে অনুতাপ নামে অবিহিত করা চলে না। জেলের মধ্যে যদি কোনও অপরাধীকে অনুতাপ করতে দেখা যায়, তাহলে অনুসন্ধানে জানা যাবে অপরাধীর অপকর্ম্ম ক্রোধবশতঃ কিংবা দৈব দুর্ব্বিপাকে সংঘটিত হয়েছে। এই নৈতিক অসাড়তার কারণে অপরাধীদের মধ্যে আমরা অনুতাপবিহীন দানবীয় নিষ্ঠুরতা দেখে থাকি। এই নৈতিক অসাড়তাকে নিষ্ঠুরতার প্রকার ভেদ বলা যায়। "দাম্ভিকতা" অপরাধীদের "নিষ্ঠুরতার" প্রথম বা পূর্ব্ব ধাপ, এইজন্য অপরাধীদের দম্ভোক্তির মধ্যেও আমরা নৈতিক অসাড়তার সন্ধান পাই। এই সম্বন্ধে হ্যাভলক এলিস সাহেবের দি "ক্রিমিন্যাল" নামক পুস্তকের ১৪৫ পৃঃ হতে কয়েকটী চিত্তাকর্ষক উক্তি তুলে দেওয়া হল।

"বল কি, তোমার অপকর্ম্ম পূর্ব্বকল্পিত ছিল ?" জজ জিজ্ঞাসা করলেন, "হাঁ তাই বটে, আমি গত আট মাস ধরে একথা ভেবেছি।" "বল কি, এঁ্যা! এ যে সর্ব্বনেশে কথা।" "অপরাধটা আমার এপ্রেলেই শেষ করা উচিৎ ছিল, কিন্তু হাতে পয়সা না থাকায় আমি উহা জানুয়ারীতে শেষ করি।" কোনও এক খুনেকে ফাঁসীর জন্য বধ্য স্থানে নেওয়া হচ্ছিল। পথিমধ্যে তার এক বন্ধুকে দেখে সে উচ্চ হাস্যে চেঁচিয়ে উঠে—"আরে, ও, ও ভাই, শুনেচ আমার ফাঁসীর হুকুম হয়েছে। কোনও এক আলবেনিয়ান হত্যাকারী হত্যাকাণ্ডের পর এইরূপ উক্তি করে "হায় রে আমার গুলির

দামও উঠল না, বেটার পকেটে মাত্র এই কইটী মুদ্রা, ছিঃ। "কিন্তু" জজ বলল; "তুমি ত আত্মহত্যা করতে গিছলে, তোমার ব্যবহার কি অনুতাপ নির্দ্দেশক নয়? "না, না মোটেই তা নয়, পুলিশের হাত এড়াবার জন্তেই শুধু আমি ঐরূপ চেষ্টা করি।"

অপরাধীদের এই অনুতাপবিহীন ভাবপ্রবণতা, স্থূল দাম্ভিকতা, নিষ্ঠুরতা এবং নৈতিক অসাড়তা, উৎকট অপরাধীদের মধ্যে বিকারহীন ধৈর্য্য ও সাহস আনয়ন করে—এই সাহসিকতা প্রভৃতির মধ্যে কোনও প্রকার উদ্দেশ্য বা আদর্শ থাকে না, থাকে শুধু অর্থহীন অভিব্যক্তি। উত্তর কোলকাতার প্রখ্যাত খুনে গুণ্ডা খাঁদা সম্বন্ধে এইরূপ লেখা আছে, কলিকাতা পুলিশ জার্নেল ৬৬ পৃঃ, দ্রষ্টব্য—কাহিনীটী উপরিউক্ত সত্য প্রমাণিত করে। "৩১এ জুলাই ১৯৩৭, ফাঁসীর দিন, সকাল ছয়টায় উঠে, খাঁদা এক শিশি সুগন্ধি চাহে এবং কিছু ফুলও। তার শেষ ইচ্ছা স্বরূপ এইগুলি তাকে দেওয়া হয়। সে তখন দাড়ী কামিয়ে সিল্কের পাঞ্জাবী পরে, ফুলের মালা পরে উত্তর করে, চলুন, এইবার আমি প্রস্তুত। আমরা শুনেছি সে নির্ভিক চিত্তে এবং হাসিমুখেই ফাঁসী-মঞ্চে উঠে দাঁড়ায়।"

এ সম্বন্ধে আরও কয়েকটী দেশী উদাহরণ দেওয়া যাক। কোনও এক বণিক ভদ্রলোককে অনুরোধ করা হয়, পাড়ার বেশ্যাবাড়ী কয়টী যাতে উঠে যায় তারজন্যে তিনি যেন একটু চেষ্টা করেন, অনুরোধটী শুনামাত্র ভদ্রলোকটী ব্যস্ত হয়ে বলে উঠেন, "আরে রাম রাম, এমন কায কক্ষন করবেন না। বাড়ীর ছেলেপুলে হারিয়ে গেলে, তাড়াতাড়ি খুঁজে পাওয়া যায়। ওদের উঠিয়ে দিয়ে শেষে ছেলেদের খুঁজতে, দূরে ভিল্ পাড়ায় যাই আর কি! এই ধরণের উক্তি প্রাথমিক অপরাধীরাও করে থাকে। প্রকৃত অপরাধীদের উক্তির মধ্যে নৈতিক অসাড়তার

পরিমাণ আরও অধিক থাকে ; প্রকৃত অপরাধীদের উক্তিগুলি হয় এইরূপ। কোনও এক পিক পকেট জনৈক ভদ্রলোকের পকেট কেটে কিছু না পেয়ে, বিরক্তির সহিত বলে উঠে—"যেত শালা ভিখ মাঙনেওয়ালা আছে, পকেটে সে কুচ্ছু রাখে না" "কি মশাই অত কথা কি বলছেন, পকেটে ত মশই সে আপনার কিচ্ছু নেই। কোনও এক অপরাধীকে চাকরী করতে বলায় সে এইরূপ উক্তি করে "চাকরী করবি তু শালারা, হামি লোক শেয়ানা আছি হামি লোক চাকরী করবে? কোনও এক অপরাধীকে তার অবৈধ শিশু সন্তানটীকে এইরূপভাবে আদর করতে শুনা যায়—"এ শালে বড় হবে ত হাম্‌সে ভি বড়ো চোর হবে, এ শালে বেদাগী চোর হবে। এই নৈতিক অসাড়তা প্রমাণস্বরূপ এদেশীয় একটী ভদ্র সন্তানের এক চিত্তাকর্ষক উক্তি তুলে দিলাম। নিম্নের বিবৃতিটী পড়ে দেখুন—

"কোনও একটী বাটীর দ্বিতলে একজন অকৃতদার ব্যক্তি এবং উহার ত্রিতলে একজন বিপত্নিক বাস করতেন, এঁরা উভয়েই না কি রাত্রিযোগে স্ব স্ব ফ্ল্যাটে স্ত্রীলোক আমদানি করতেন, ব্যাপারটী পাড়ায় প্রকাশ পেলে, পড়শীরা ঈর্ষান্বিত ও ক্রোধান্বিত হয়ে পুলিশে নালিশ জানায়। এই সম্বন্ধে দ্বিতলের ভদ্রলোককে জিজ্ঞাসাবাদ করলে তিনি কেঁদে ফেলে উত্তর করেন—ছিঃ ছিঃ, এ কি কথা, আমি পান সিগারেট এমন কি চা'ও ব্যবহার করিনা, স্ত্রীলোক ত দূরের কথা, আমার স্ত্রী জানতে পারলে আত্মহত্যা করবেন। পিতা এ কথা শুনলে আমাকে ত্যাজ্যপুত্র করবেন—কিন্তু এ সম্বন্ধে ত্রিতলের ভদ্রলোককে জিজ্ঞাসাবাদ করলে তিনি এইরূপ বলেন—তাই নাকি, বেশ বেশ আপনি মশাই দয়া করে এ সব কথা যদি কাগজে ছাপিয়ে দেন—অবাক হয়ে আমি জিজ্ঞাসা করি, "তার মানে?" "তার মানে, আমাকে তা হলে আর কষ্ট করে ওদের সংগ্রহ করে আনতে হয় না, তারা বিনাপ্রচেষ্টাতেই আমার কাছে এসে যায়"—ভদ্রলোক উত্তর

দেন, এই উক্তি থেকে আমি বুঝতে পারি, দ্বিতলের ভদ্রলোকটীর মধ্যে নৈতিক অসাড়তা তখনও পর্য্যন্ত উপগত হয় নি, কিন্তু ত্রিতলের ভদ্রলোকটীর মধ্যে নৈতিক অসাড়তা পুরামাত্রায় এসে গেছে,—যদিও কি'না জানা যায় যে, উভয় ভদ্রলোকই এক পথেরই পথিক।

অষ্ট্রেলিয়ার কোনও এক কয়েদখানায় জনৈক অপরাধী তার সাথী অপরাধীটীর কাছ থেকে তাম্বুল চাহে। সাথী অপরাধীটী তাকে তাম্বুল দিতে অস্বীকার করায়, অপর অপরাধীটী অকুস্থলেই তাকে হত্যা করে তার মুখ হ'তে তাম্বুল নির্গত করে নিয়ে, উহা সে নিজের মুখে পুরে চিবতে থাকে। নিষ্ঠুরতা, হিংসা, আত্মসর্ব্বস্বতা, নৈতিক অসাড়তা প্রভৃতি, অপরাধীদের অন্তর্নিহিত অত্যধিক শোণিত-স্পৃহার এক একটী অভিব্যক্তি মাত্র। পূর্ব্বকথিত নিষ্ঠুবৃত্তি বা নিষ্ঠুরতা, অপরাধীদের মনের পথের শেষ ধাপ, একথা পূর্ব্বেই বলা হয়েছে। এই নিষ্ঠুবৃত্তি বা নিষ্ঠুরতা উপরের অতগুলি ভাব বা বৃত্তির একত্র সংমিশ্রণে তৈরী, এই কারণে অপরাধীরা তাদের মনোদেশের অন্তর্গত নিষ্ঠুরতা রাজ্যে আসামাত্র যে কোনওরূপ অপকর্ম্মে সক্ষম হয় বা হতে পারে। এই নৈতিক-অসাড়তা সম্বন্ধে অপর আর একটী বিদেশী উদাহরণ দেওয়া যাক। কোনও এক অসভ্য মাওরি নেতা এইরূপ উক্তি করে, "আমি যদি পথিমধ্যে কোনও এক ব্যক্তিকে বর্শাবিদ্ধ করি, তাহলে আমার এই কার্য্যকে বলা হবে 'হত্যা', কিন্তু আমি যদি ঐ ব্যক্তিকে স্বগৃহে আমন্ত্রণ করে নিহত করি তাহলে ঐরূপ কার্য্যকে বলা হবে অপকার্য্য বা খুন। এই বিশেষ ক্ষেত্রে মাওয়ারি নেতাটীর মধ্যে নৈতিক অসাড়তা কম মাত্রায় দেখা যায়, কারণ এইরূপ উক্তির মধ্যে কিছুটা যুক্তি ও আদর্শ আছে। আদিম সমাজ হতে অর্দ্ধ সভ্য সমাজ এবং অর্দ্ধ সমাজ হতে সভ্য সমাজের উঠতি পথে, মানুষ এইরূপভাবে চিন্তা করে। অনুরূপভাবে, যুদ্ধের সময় পরদেশ লুণ্ঠন এবং

পরদেশীয়দের নিহত করার মধ্যে, আধুনিক সভ্য জাতিরা কোনওরূপ অন্যায় দেখে না—কারণ সাময়িকভাবে তখন এদের মধ্যে কথঞ্চিৎ নৈতিক অসাড়তা স্থান পায়। এইভাবে এই নৈতিক অসাড়তার সঙ্কোচন বা প্রসারণ দ্বারা অসভ্য জাতি হতে সভ্য জাতিতে এবং সভ্য জাতি হতে পুনরায় অসভ্য জাতির সৃষ্টি হওয়া অসম্ভব নয়।

## দৈহিক অসাড়তা

নৈতিক অসাড়তার ন্যায় এই দৈহিক অসাড়তাও প্রকৃত অপরাধীদের মধ্যে অত্যধিকরূপে স্থান পায়। ইহা দ্বারা মনের সহিত দেহের নিকট সম্বন্ধ প্রমাণিত হয়। এই দৈহিক অসাড়তার কারণে প্রকৃত অপরাধীদের কষ্ট-বোধ কম থাকে। সর্ব্বাপেক্ষা অধিক দৈহিক অসাড়তা দেখা যায়, স্বভাব অপরাধীদের মধ্যে, অভ্যাস-অপরাধীদের মধ্যে এই দৈহিক অসাড়তা কম পরিমাণে বর্ত্তায়। প্রাথমিক অপরাধীরা প্রায়শঃ নিরপরাধ মানুষের মতই হয়ে থাকে। এইজন্য এদের মধ্যে দৈহিক অসাড়তা দেখা যায় না। এই কারণে যে দৈহিক পীড়ন প্রাথমিক অপরাধীদের উতলা করে, সেইরূপ দৈহিক পীড়ন স্বভাব-অপরাধীদের পক্ষে আনন্দদায়ক হয়। অপরদিকে স্বভাব অপরাধীরা ধাপ্পায় ভুলে যায়, কিন্তু দৈব এবং অভ্যাস অপরাধীরা মিষ্ট কথাতেও ভুলে—আশার বাণী দৈব এবং প্রাথমিক অপরাধীদের উপর কার্য্যকরী হয়, কিন্তু স্বভাব অপরাধীদের আশার বাণী শুনান বা না শুনান সমান কথা। অত্যধিক দৈহিক অসাড়তার কারণে স্বভাব অপরাধী এবং স্বভাব-বেশ্যারা হুল্লোড় বা orgery ভালবাসে। প্রতিটী চিমটি, প্রতিটী দংশন এবং খিমচানি হতে স্বভাব-বেশ্যারা অভূত-

পূর্ব্ব আনন্দলাভ করে—কারণ স্বভাব চোরেদের মত এদেরও মধ্যে কষ্ট বোধ থাকে অনেক কম। এই কারণে স্বভাব-অপরাধীদের আমরা মাঠকোঠা বা খোলার বস্তিতে সন্ধান পাই, কারণ স্বভাব-বেশ্যারা এই সব জায়গায় বাস করে, এরা উভয়ই পাতালপুরি বা আণ্ডার-ওয়ার্লড পছন্দ করে। অপরদিকে অভ্যাস-অপরাধীদের আমরা অভ্যাস-বেশ্যাদের সহিত কোঠা-বাড়ীগুলিতে রাত কাটাতে দেখি। স্বভাব-চোরেরা স্বভাব-বেশ্যাদের এবং অভ্যাস-চোরেরা অভ্যাস-বেশ্যাদের সহজেই চিনে নেয়। কাহাকেও যদি স্বভাব-অপরাধীরূপে জানা থাকে তাহলে তার খোঁজে শান্তি রক্ষদের উচিত সহরের পঙ্কিল এবং নিরালা বস্তিগুলিতে হানা দেওয়া। এই কষ্ট বোধ হীনতার কারণে স্বভাব অপরাধীরা তাদের যৌন দেশেও উল্কিচিত্র অঙ্কনে সমর্থ হয়। এই সব উল্কিচিত্র হতেও একজন অপরাধী—স্বভাব, মধ্যম বা অভ্যাস অপরাধী তা জানা যায়। সক্রীয় অপরাধীরা এই সব উল্কি চিত্র দেহের প্রকাশ্য স্থানে ধারণ করে, নিজেদের ভীষণাকৃতি দেখানর জন্যই এরা এইরূপ করে থাকে, নিষ্ক্রীয় অপরাধীরা, কিন্তু, দেহের প্রকাশ্য স্থানে উল্কি ধারণ করে না, কারণ তাদের প্রধান উদ্দেশ্য থাকে আত্ম-গোপন। এই সব বিষয় হতে একজন অপরাধী স্বভাব, অভ্যাস, কিংবা দৈব তা জেনে নিয়ে, শাস্তি রক্ষকেরা তাদের সম্বন্ধে পৃথক পৃথক ব্যবস্থা অবলম্বন করেন, ইহা ছাড়া সূচি-যন্ত্র সাহায্যে বা হাল্কা বিদ্যুৎ প্রবাহের দ্বারা পরীক্ষা করেও অপরাধী বিশেষ —একজন * স্বভাব, মধ্যম, বা অভ্যাস অপরাধী তা জানা যায়। ঠগীদের

* দেহের কোনও একটী অংশের এক ইঞ্চি স্কোয়ার পরিমিত একটী স্থান বেছে নিয়ে সেই স্থানটীর মধ্যে কতগুলি স্পর্শকেন্দ্র, কতগুলি উষ্ণ বা শৈত্যকেন্দ্র, কতগুলি বা কষ্টবোধ-কেন্দ্র ( heat, cold, touch or Pain Spot ) আছে তাহা স্পর্শবিদ,

কষ্ট-বোধ খুনে এবং চোরেদের অপেক্ষা অনেক কম থাকে, কারণ ঠগী বা cheat এরা স্বাধারণতঃ অভ্যাস অপরাধী হয়, স্বভাব অপরাধী হয় না —এই শঠতা-অপরাধ সভ্য এবং অসভ্য সমাজের প্রত্যক্ষ সংঘাতের একটি বিশেষ ফল, এবং উহা পরবর্ত্তীকালে সভ্যতার বিকাশের পর সৃষ্টি হয়েছে : আদিমমানুষদের মধ্যে এই শঠতা অপরাধ কদাচিৎ দৃষ্ট হয়। এই কষ্ট বোধহীনতা আদিম-মানুষ, নির্ব্বোধ এবং জড়-ব্যক্তিদের মধ্যেও অধিক দেখা যায়। আফ্রিকার কোনও এক আদিম মানুষ য়ুরোপীয় বুট পরবার জন্তে পায়ের দুইটা আঙ্গুল কেটে ফেলতেও দ্বিধা করে নি। এই দৈহিক অসাড়তার কারণে, অপরাধী বিশেষে মিথ্যা নালিশ দ্বারা অপরকে ফাঁসাবার জন্তে, নিজের দেহ সহজেই ক্ষত বিক্ষত করতে পারে। এমন অনেক অপরাধী আছে ঘুমন্ত অবস্থায় যাদের পা অগ্নি দগ্ধ হ'লেও তারা তা জানতে পারে না। এই কষ্ট বোধ হীনতার কারণে অপরাধী বিশেষ নির্ভিক চিত্তে বেত্রাঘাত সহ্য করে, এবং বেত্রাঘাতের খবরে কখনও বিচলিত হয় না। এই দৈহিক ও নৈতিক অসাড়তার কারণে প্রকৃত অপরাধীরা নিজে হতেই হাতকড়া পরার জন্তে হাত বাড়িয়ে দেয়, শুধু তাই নয়, অবিচলিত চিত্তে তারা ফাঁসীর দণ্ডাদেশও শুনে থাকে। এই দৈহিক অসাড়তার কারণে অপরাধী-বিশেষ সংঘাতিক রূপ জখম হওয়া সত্ত্বেও বিশ ত্রিশ মাইল হেঁটে যেতে পারে। দৈহিক অসাড়তার কারণে উৎকট

উষ্ণবিদ্, শৈত্যবিদ্ এবং কষ্টবোধবিদ্ যন্ত্র দ্বারা জানা যায়! য়ুনিভারসিটীর **Expt Psychology Deprt**এ এইরূপ পরীক্ষার ব্যবস্থা আছে। প্রকৃত অপরাধীদের মধ্যে **Pain** এবং **heat spot** কম দেখা যায়, বিশেষ করে স্বভাব অপরাধীদের মধ্যে উহারা অত্যন্ত কম সংখ্যায় থাকে! প্রকৃত অপরাধীদের মধ্যে **cold** এবং **touch spot** বোধ হয় অত কম থাকে না—কারণ বরফ জল দ্বারা আমি অপরাধীদের কাবু হতে দেখেছি।

অপরাধীরা নিজেদের দৈহিক ব্যাধি সম্বন্ধে অবগত থাকে না, এই কারণে এরা ব্যাধি সম্বন্ধে সাবধানতা অবলম্বনেও অক্ষম হয়, ফলে প্রায়ই এরা সহসা চেতনালুপ্ত হয়ে মারা যায়, শবব্যবচ্ছেদের দ্বারা পরে জানা যায় যে এরা অনেক দিন পর্য্যন্ত রোগে ভুগে এসেছে, কিন্তু তা তারা জানতে পারে নি। এই বিষয়ে স্বভাব অপরাধীদের চরিত্র। জীবজন্তু এবং আদিমমানুষেরই অনুরূপ হয়। সামান্য সামান্য কারণে এরা অভিযোগ মুখর হলেও, নিজেদের ব্যাধি আদি সম্বন্ধে এরা কদাচিৎ অভিযোগ জানায়। উৎকট অপরাধীদের জখম বা ক্ষত আদি আমরা অতি সত্বর নিরাময় হতে দেখি, নিরপরাধী ব্যক্তিদের ক্ষত আদি এত সত্বর নিরাময় হয় না ; প্রকৃত অপরাধীদের কষ্ট-বোধ হীনতাই কি ইহার কারণ ? দৈহিক-অসাড়তার ক্ষতিপূরণ স্বরূপ আমরা অপরাধীদের মধ্যে দৃষ্টি-শক্তি বিশেষ প্রখর দেখি। এসম্বন্ধে বৈজ্ঞানিক মাত্রেই একমত। অপর দিকে এদের শ্রবণশক্তি কিন্তু অত প্রখর হয় না, ঘ্রাণ, স্বাদ এবং স্পর্শ গুণও এদের মধ্যে থাকে কম। অনেকে খাদ্য বিশেষ ঝাল বা টক্ ইহাও বলিতে অক্ষম হয়। মস্তিষ্কের স্থান বিশেষের ক্ষয় ক্ষতি'ই কি ইহার কারণ ? আশৈশব নেশা ভাঙ করলেও এইরূপ হতে পারে। ইহা ছাড়া অপরাধীদের আবহাওয়া সম্বন্ধেও সচেতন দেখা যায়। দুর্য্যোগ পূর্ণ আবহাওয়ার আগমন এদের কেউ কেউ পূর্ব্বাহ্নেই বলে দিতে পারে, এ বিষয়েও এদের সহিত জীবজন্তুর প্রভৃতির কিছুটা সাদৃশ্য দেখা যায়।

# স্নায়বিক পরিবর্ত্তন

অপরাধীদের এই স্নায়বিক পরিবর্ত্তনাদি বিশেষ করে মস্তিষ্কের অভ্যন্তরেই ঘটে থাকে, মস্তিষ্কের ভিতর এখনও পর্য্যন্ত অনেক অনাবিষ্কৃত স্থান আছে ; এই সব স্থানের গুণাগুণ সম্বন্ধে পণ্ডিতেরা এখনও পর্য্যন্ত কোনওরূপ সঠিক সিদ্ধান্তে পৌছান নি। এ সম্বন্ধে এঁরা প্রতিদিনই নূতন নূতন মতবাদের সৃষ্টি করেন, কখনও বা এঁরা এঁদের পুরাতন মতবাদে ফিরে আসেন। পর পৃষ্ঠায় একটী হাইপ্যাথিটিক্যাল ব্রেণের চিত্র দেওয়া হল। উহাতে বুঝিবার সুবিধা হবে। প্রথমে মানুষের বিভিন্ন গুণ বা বৃত্তিগুলির আধার, এই মস্তিষ্ক সম্বন্ধে কিছু বলা যাক। মানুষের মধ্যে প্রধানতঃ দুই প্রকারের গুণ বা বৃত্তি আছে, উহাদের যথাক্রমে সূক্ষ্ম ও স্থূলবৃত্তি বলা হয়। মানুষের আন্তর্নিহিত সুবিবেচনা, দয়া মায়া, কর্ত্তব্যজ্ঞান প্রভৃতিকে সূক্ষ্ম বৃত্তি এবং উহাদের দাম্ভিকতা আত্মসর্ব্বস্বতা, নিষ্ঠুরতা প্রভৃতিকে বলা হয় স্থূল বৃত্তি। সাধারণ ভাবে এই সূক্ষ্মবৃত্তি-গুলি, স্থূলবৃত্তিগুলি অপেক্ষা অধিক শক্তিশালী হয় এবং নিম্নের স্থূল বৃত্তিগুলিকে দাবিয়ে রাখে, এই সূক্ষ্ম বৃত্তিগুলি মস্তিষ্কের উপরিভাগে এবং স্থূলবৃত্তিগুলি উহার নিম্নাংশে সাজান আছে। মস্তিষ্কের মধ্যাংশে থাকে গ্রহণ-কেন্দ্র বা Receiving centre, ভাবাধার বা Area of association, বুদ্ধি প্রেরণার স্থানও এইখানে বলে মনে হয়— ইহারা অভিজ্ঞতা প্রসূত হয়ে থাকে। পর পৃষ্ঠার চিত্রটী দেখুন, নিরপরাধী মানুষের মস্তিষ্কের গঠন এইরূপই হয়ে থাকে। নিরপরাধী মানুষের কথা বলা হল, এইবার অপরাধী মানুষের কথা


প্রেম
ভাব-প্রবনতা
দর্শন
শ্রবন
অপরাধস্পৃহা
গ্রহন-কেন্দ্র
Receiving Centre
লিখন
ভাবাধার
ASSOCIATION
দাম্ভিকতা
চলন
নিষ্ঠুরতা

বলা যাক। স্বল্লাধিক অপঃস্পৃহা মানুষের এই সূক্ষ্মবৃত্তিগুলিকে দুর্ব্বল এবং স্থূল বৃত্তিগুলিকে প্রবল করে দেয়, এইরূপ অবস্থায় এই সূক্ষ্মবৃত্তিগুলি মানুষের স্থূলবৃত্তিগুলিকে আর দাবিয়ে রাখতে পারে না—মানুষ তখন তার স্থূলবৃত্তিগুলির অন্তর্গত নিষ্ঠুরবৃত্তির সাহায্যে নানারূপ অপকর্ম্ম সুরু করে। প্রাথমিক অপরাধীদের মস্তিষ্কের গঠন এই-রূপ হয়ে থাকে। নিরপরাধীদের সূক্ষ্মবৃত্তিগুলি থাকে প্রবল এবং স্থূল-বৃত্তিগুলি থাকে দুর্ব্বল,অপরাধীদের সূক্ষ্মবৃত্তিগুলি থাকে দুর্ব্বল এবং স্থূলবৃত্তি-গুলি থাকে প্রবল। মস্তিষ্কের গ্রহণকেন্দ্র ইন্দ্রিয়গ্রাহ্য বস্তু বা বোধ সকলকে মানুষের প্রবল বৃত্তি গুলির দিকেই ঠেলে দেয়। একটু বুঝিয়ে বলা যাক, মস্তিষ্কের চিত্রটি ভালরূপে দেখুন। কোনও একটী সুন্দরী কন্যা যদি সামনে আসে ত কারুর মনে জাগে কামনা, কেহ আবার তাকে দেখে কবিতা রচনা করে। চক্ষু সুন্দরীর রূপটা ( চিত্র দেখুন ) প্রথমে এনে দেয় গ্রহণকেন্দ্রে। নিরপরাধী বা কবিদের গ্রহণকেন্দ্র সুন্দরীর রূপমাধুর্য্যকে পাঠিয়ে দেয়, মস্তিষ্কের উপরিভাগে, যেখানে সূক্ষ্মবৃত্তিগুলি অবস্থান করে। অপর দিকে অপরাধী বা দুর্ব্বৃত্তের গ্রহণ-কেন্দ্র নারীর এই রূপকে পাঠায়, মস্তিষ্কের নিম্নভাগে স্থূলবৃত্তিগুলির দিকে, এই কারণে একই নারী এবং তার রূপ দুর্ব্বৃত্তদের করে দেয় ক্ষিপ্ত এবং কবিদের করে দেয় মুগ্ধ; কবিদের চক্ষু, গ্রহণকেন্দ্র মারফৎ দর্শনবস্তুটীকে মস্তিষ্কের উপরি অংশে পাঠিয়ে দেয়, ফলে সৃষ্ট হয় কবিতা, এর পর সূক্ষ্মবৃত্তিগুলি কবিতাকে গ্রহণকেন্দ্র মারফৎ পাঠিয়ে দেয় হস্তে, এবং হস্ত লিখন কার্য্য সুরু করে দেয়। অপরদিকে দুর্ব্বত্তদের চক্ষু দর্শন বস্তুটীকে গ্রহণকেন্দ্র মারফৎ পাঠিয়ে দেয় মস্তিষ্কের নিম্নাংশে স্থূলবৃত্তিগুলির দিকে, ফলে সৃষ্ট হয় কামনা। নিম্নের স্থূলবৃত্তিগুলি এই কামনাকে পাঠিয়ে দেয় পদে ( চিত্র দেখুন ), দুর্ব্বত্ত তখন ধর্ষণার্থে সুন্দরীর দিকে

ধাবিত হয়। অপঃস্পৃহা দুর্ব্বৃত্তদের স্থূলবৃত্তিগুলিকে উহাদের সূক্ষ্মবৃত্তিগুলি অপেক্ষা প্রবল করে দেয়, এইজন্যই এইরূপ ঘটে থাকে, এই অপরাধ স্পৃহা ছাড়া সময় সময় স্নায়বিক রোগও মানুষের এই স্থূলবৃত্তিগুলিকে উহাদের সূক্ষ্মবৃত্তিগুলি অপেক্ষা প্রবল ও সতেজ করে তুলে। এইরূপ অবস্থায় মানুষকে বলা হয় অপরাধ-রোগী। ক্রোধ প্রভৃতি সাময়িক রোগও এই-রূপ অবস্থার সৃষ্টি করে বা করতে পারে, তবে ইহা কদাচিৎ ঘটে থাকে, সাধারণতঃ অপস্পৃহার আগমন প্রত্যাগমনই অপরাধীদের স্থূলবৃত্তিগুলিকে সতেজ এবং উহাদের সূক্ষ্ম বৃত্তিকে সদাসর্ব্বদা নিস্তেজ রাখে। ফলে বাহিরের সামান্যমাত্র প্রলোভনও অপরাধীদের বাড়তি অপস্পৃহার নিষ্কাশন ঘটিয়ে ইহাদের দ্বারা অপকর্ম্ম করায়। বাহিরের প্রলোভনের ন্যায় অন্তরের প্রয়োজনও এদের বাড়তি অপস্পৃহার নিষ্ক্রাশন ঘটিয়ে থাকে। আসলে এই বাড়তি অপস্পৃহাই, সৎপ্রেরণাকে দূরে ঠেলে দিয়ে অপরাধীদের স্থূলবৃত্তিগুলিকে প্রবল হতে প্রবলতর করে উহাদের দ্বারা নানাবিধ অপকর্ম্ম করিয়ে থাকে। প্রাথমিক অপরাধীদের স্বল্পাধিক অপস্পৃহা উহাদের মস্তিষ্কের এই সূক্ষ্মবৃত্তিকে দুর্ব্বল এবং স্থূলবৃত্তিগুলিকে প্রবল করে মাত্র, কিন্তু উহাদের মধ্যে কোনওরূপ মূল স্নায়বিক বা মানসিক পরিবর্ত্তন ঘটায় না। প্রকৃত বা উৎকট অপরাধীদের মস্তিষ্কে, কিন্তু, বহুকাল স্থায়ী অত্যধিক অপস্পৃহার কারণে, কতকগুলি মূল স্নায়বিক পরিবর্ত্তন ঘটে। প্রকৃত অপরাধীদের মধ্যে দৃষ্ট এই মূল পরিবর্ত্তনগুলি সম্বন্ধে এইবার বলা যাক। একটু বুঝিয়ে বলার প্রয়োজন আছে। নিম্নে প্রাথমিক অপরাধীদের মধ্যে দৃষ্ট বিবিধ সূক্ষ্ম এবং স্থূল বৃত্তিগুলির একটা মামুলী তালিকা দেওয়া হল। এই বিশেষ তালিকাটী নিরপরাধী মানুষ সম্বন্ধেও প্রযোজ্য। নিরপরাধী এবং প্রাথমিক অপরাধীর এই সূক্ষ্ম এবং স্থূল বৃত্তিগুলির মধ্যে যা কিছু প্রভেদ

তা শক্তির, সংখ্যার নয়। সংখ্যাগুলি উভয়ের মধ্যে সমান রূপেই বর্ত্তায়। তালিকাটী অনুধাবন করুন। প্রকৃত বা উৎকট অপরাধীদের মধ্যে কিন্তু

১ নং

| | |
|---|---|
| 'ইত্যাদি—<br>দেশপ্রেম<br>আত্মোৎসর্গ<br>সুবিচারিতা<br>লোকহিতৈষিতা<br>অমায়িকতা | —প্রেম বৃত্তি বা<br>প্রেম প্রসূত বৃত্তি |
| 'ইত্যাদি—<br>স্নেহ প্রীতি<br>দয়া মায়া<br>দরদ<br>বাৎসল্য | —ভাব বৃত্তি বা<br>ভাব প্রবণতা<br>প্রসূত বৃত্তি |
| গ্রহণ কেন্দ্র | |
| 'ইত্যাদি—<br>আত্মম্ভরিতা<br>ঘৃণা<br>নীচতা<br>অহঙ্কার<br>অবজ্ঞা | —দম্ভো বৃত্তি বা<br>দাম্ভিকতা<br>প্রসূত বৃত্তি |
| 'ইত্যাদি—<br>জিঘাংসা<br>ক্রূরতা<br>আত্মসর্ব্বস্বতা<br>অত্যাচারিতা | —নিষ্ঠু বৃত্তি বা<br>নিষ্ঠুরতা<br>প্রসূত বৃত্তি |

অতগুলি সূক্ষ্ম বা স্থূল বৃত্তি থাকে না। উহারা ধীরে ধীরে পরস্পর পরস্পরের সহিত মিশে গিয়ে শেষ বরাবর দুইটী সূক্ষ্ম এই দুইটী স্থূল বৃত্তিতে পরিণত হয়। তবে তা তারা একদিনে হয় না। এইরূপ পরিবর্ত্তন সময় সাপেক্ষ। প্রথমে উহারা ঘন সন্নিবেশিত বা ঘন সংলগ্ন হয়, পরে উহারা হয় সংবদ্ধ বা interlocked, এর পর ইহারা পরস্পরের সহিত পরস্পরে সম্পূর্ণরূপে মিশে বা সংমিশ্রিত হয়ে উক্তরূপ চারিটী মূল বৃত্তিতে পরিণত হয়। উহাদের যথাক্রমে বলা হয়, প্রেম-বৃত্তি, ভাব-বৃত্তি, দম্ভো-বৃত্তি এবং নিষ্ঠু-বৃত্তি। শেষের দিকে অত্যন্ত অধিক অপস্পৃহার কারণে, কোনও কোনও উৎকট অপরাধীর এই প্রেম-বৃত্তিটীও বিনষ্ট হয়ে যায়, বাকি থাকে শুধু, ভাব-বৃত্তি, দম্ভোবৃত্তি এবং নিষ্ঠুবৃত্তি। নিম্নের তালিকাটী একবার দেখুন, ইহার সহিত পূর্ব্বের তালিকাটী তুলনা করলেই বিষয়টী বুঝা যাবে। প্রকৃত বা অত্যুৎকট অপরাধীদের মস্তিষ্কের, তথা মনের গঠন

২ নং

| | |
|---|---|
| ১ | প্রেম-বৃত্তি |
| ২ | ভাব প্রবণতা বা ভাব বৃত্তি |
| | গ্রহণ কেন্দ্র |
| ৩ | দাম্ভিকতা বা দম্ভ বৃত্তি |
| ৪ | নিষ্ঠুরতা বা নিষ্ঠু বৃত্তি |

এইরূপই হয়ে থাকে। আদিম মানুষের মনের গঠনও এইরূপই ছিল। পশু বা পশ্বব জীবদের মস্তিষ্কে এই চারিটী বৃত্তিও দেখা যায় না, উহাদের মধ্যে মাত্র দুইটী বৃত্তি দেখা যায়, উহাদের যথাক্রমে ভাববৃত্তি এবং নিষ্ঠুবৃত্তি বলা হয়। সম্যক বিবেচনা দ্বারা এইরূপ প্রতীত হয় যে এই দুইটী বৃত্তি হইতে চারিটী বৃত্তি এবং এই চারিটী বৃত্তি হইতে অতকগুলি সূক্ষ্ম ও স্থূল বৃত্তি জীবজগতে সৃষ্ট হয়েছে। একটু বুঝিয়ে বলা যাক, আমরা পশ্বব জীবদিগের মধ্যে মাত্র দুইটী বৃত্তি দেখতে পাই, যথা, ভাববৃত্তি ও নিষ্ঠুবৃত্তি, কিন্তু আদিম মানুষদের মধ্যে আমরা দেখতে পাই চারিটী বৃত্তি, যথা (১) প্রেমবৃত্তি (২) ভাববৃত্তি (৩) দম্ভোবৃত্তি এবং (৪) নিষ্ঠুবৃত্তি। এই কারণে মনে হয়, যে ভাববৃত্তি হতে প্রেমবৃত্তির এবং নিষ্ঠুবৃত্তি হতে দম্ভোবৃত্তির সৃষ্টি হয়েছে, প্রেমবৃত্তিকে ভাববৃত্তির এবং দম্ভোবৃত্তিকে নিষ্ঠু বৃত্তির তরলাকৃত (diluted) বর্দ্ধন বা extension বলা যেতে পারে, জীব যতই উন্নত হয়, তার মস্তিষ্কের খুলিটীও ততই বর্দ্ধিত হতে থাকে। ক্রমবর্দ্ধমান মস্তিষ্কের স্থান সঙ্কুলনের জন্যই এইরূপ ঘটে থাকে। দেহের মত মনেরও ক্রমবিকাশ ঘটে। অসভ্য অবস্থায় মানুষ মাত্র কয়েকটী শব্দ দ্বারা কথোপথন বা ভাবপ্রকাশের কায চালাত, কিন্তু পূর্ব্বের সেই কয়েকটী মাত্র শব্দ হতে বহুবিধ শব্দেরই সৃষ্টি হয়েছে, অনুরূপ ভাবে আদিম মানুষ—এই প্রেম, ভাব, দম্ভো ও নিষ্ঠুরূপ, চারিটী প্রধান বৃত্তি দ্বারা জীবনযাপন করত, পরে সভ্যতা ও অভ্যাসের কারণে, এই চারিটী মাত্র বৃত্তি বিচ্ছিন্ন বা split up হয়ে, বহুবিধ নূতন নূতন বৃত্তির সৃষ্টি করে। ১নং তালিকাটী অনুধাবন করুন। সভ্যতা ও অভ্যাসের সহিত মানুষ সৎ-প্রেরণা লাভ করে—এই সৎ-প্রেরণাই মানুষের মূল বৃত্তি চারিটিকে বহুধা বিচ্ছিন্ন করে অধুনাদৃষ্ট নানাবিধ ভাব বা বৃত্তির সৃষ্টি করেছে। ইহা দ্বারা সূক্ষ্ম বৃত্তিগুলির সূক্ষ্মতা বেড়ে গেছে, এবং স্থূল বৃত্তিগুলির স্থূলতা গেছে

কমে, ফলে মানুষ হয়েছে আধুনিক সভ্য মানুষ, মনে রাখতে হবে দেহের ন্যায় মনেরও ক্রমবিকাশ ঘটেছে। সৎ-প্রেরণাই ইহার কারণ, অত্যধিক সৎ-প্রেরণা সভ্য মানুষ হতে অতি মানুষেরও জন্ম দিতে পারে। মহামানবদের মধ্যে প্রায়ই কতকগুলি অতীন্দ্রিয় গ্রাহ্য (সাধারণ ইন্দ্রিয়ের বহির্ভূত) অতি সূক্ষ্ম বোধ বা বৃত্তির সন্ধান মিলে—এইরূপ শোনা গেছে। মনুষ্য দেহে অতিরিক্ত ইন্দ্রিয় রূপ কোনও ইন্দ্রিয় নেই, আসলে উহা আগাগোড়াই মস্তিষ্কের ব্যাপার। সৎ-প্রেরণা অতিমাত্রায় জাত হলে, উহা হয়ত মানুষের স্থূলবৃত্তিগুলির স্থূলতা কমিয়ে এবং সূক্ষ্ম বৃত্তিগুলির সূক্ষ্মতা আরও বাড়িয়ে, আরও অধিক সূক্ষ্ম বৃত্তির সৃষ্টি করে পরিশেষে প্রেমবৃত্তিরও বাইরে আরও একটী অতি সূক্ষ্ম বৃত্তির সৃষ্টি করলেও করতে পারে। মহামানবদের মধ্যে যে সকল বোধ, জ্ঞান বা বৃত্তির কথা আমরা সচরাচর শুনে থাকি তা যদি সত্য হয় ত তাহা উপরিউক্ত কারণেই হয়ে থাকে বা হতে পারে।

এই ভাবে আমরা দেখতে পাই, সৎ-প্রেরণা মানুষের বিভিন্ন স্থূল ও সূক্ষ্ম বৃত্তিগুলিকে ক্রমান্বয়ে বিচ্ছিন্ন করে উহাদের সংখ্যা বাড়িয়ে দেয়, অপরদিকে অপঃস্পৃহা এই সব বিচ্ছিন্ন সূক্ষ্ম এবং স্থূল বৃত্তিগুলিকে সংবদ্ধ করে, ধীরে ধীরে এদের সংখ্যা কমিয়ে এনে পূর্ব্বের ন্যায় উহাদের পুনরায় চারিটী, তিনটী বা দুইটী বৃত্তিতে পরিণত করে দেয়। মানুষের মন এই সৎ-প্রেরণা এবং অপঃস্পৃহার অনন্ত দ্বন্দ্বস্থল মাত্র। এই সৎ-প্রেরণা মানুষের শিক্ষা দীক্ষা, সংস্কার ও ভয়ভাবনার সাহায্যে অপঃস্পৃহাকে যথাসাধ্য প্রতিরোধ করে। কিন্তু অপঃস্পৃহা যদি কোনও প্রকারে লোভ, অভাব, প্রভৃতির সাহায্যে এই ‘সৎ-প্রেরণাকে’ পরাজিত করে এগিয়ে আসে তাহলে উহা সুসভ্য মানুষকে মনের দিক হতে, পুনরায় আদিম মানুষে রূপান্তরিত করে দেয় বা দিতে পারে—যাহা কি’না আমরা প্রকৃত বা

উৎকট অপরাধীদের মধ্যে দেখে থাকি। প্রমাণ স্বরূপ নিম্নে একটী বিশেষ বিবৃতি তুলে দেওয়া হল।

"প্রায় ১১ বৎসর পূর্ব্বে একজন ভদ্র ছোকরা অপরাধীকে আমার কাছে ধরে আনা হয়। বলা বাহুল্য ছেলেটী একজন দৈব-অপরাধী ছিল। তার অপকর্ম্মের কৈফিয়ৎ স্বরূপ, সে এইরূপ একটী বিবৃতি দেয়—"কি করব বলুন, হঠাৎ সেদিন স্ত্রী বলে উঠল, 'লজ্জা করে না তোর, না দিয়েছিস দু'টা গহনা, না দিতে পারিস ভাল করে খেতে, এর উপর আবার' কথা।' এই দিনই আবার পিতার নিকট হতে একটী পত্র পাই। পত্রটীতে এইরূপ লেখা ছিল, 'তুমি আমার এক কুসন্তান, আজ পর্য্যন্ত দশটী টাকাও পাঠালে না, তোমার মরাই ভাল, ইত্যাদি। পারিপার্শ্বিক অবস্থা আমাকে পাগল করে তুলে, আমি তহবিল তছরূপ করে বসি"।" ছেলেটীর প্রতি আমার মন সহানুভূতিতে ভরে উঠে। আমি তার সহিত নানা বিষয়ে আলোচনা করি, সুসভ্য মানুষের মধ্যে দৃষ্ট প্রত্যেকটী সূক্ষ্ম ও স্থূল বৃত্তিরই সন্ধান তার ভিতর আমি পাই। দয়া মায়া, স্বদেশপ্রেম, জনহিতৈষতা কোনও কিছুরই তার মধ্যে অভাব দেখি না, কিন্তু তা সত্বেও আমি তার কোনও সাহায্যে আসি নি। এই ঘটনার প্রায় চারি বৎসর পর পুনরায় লোকটীর সহিত আমার দেখা হয়, ইতিমধ্যে সে আরও চার বার জেল খেটেছে, সে আমাকে দেখে কাঁদতে থাকে, এবং প্রকাশ্যে আমার পা' জড়িয়ে ধরে, আমি বুঝতে পারি তার মধ্যে আত্মসম্মান, লজ্জা প্রভৃতি বোধের চিহ্নমাত্রও আর নেই, তার মধ্যে নৈতিক অসাড়তা সুরু হয়েছে, আমি পূর্ব্বের ন্যায় তার সহিত নানা বিষয়ে আলোচনা করতে চাই, কিন্তু আলোচনার বিষয় বস্তুগুলি সে বুঝেও বুঝতে পারে না, কোনও বিষয়েই তাকে আর আগ্রহশীল দেখা যায় না, বেশ বুঝতে পারি দেশপ্রেম লোকহিতৈষতা প্রভৃতি সূক্ষ্ম বৃত্তিগুলি

সে হারিয়ে ফেলেছে বা ফেলছে। এর প্রায় ৫ বৎসর পর পুনরায় তার সঙ্গে আমার সাক্ষাৎ হয়। এই সময় সে আমাকে চিনেও চিনতে পারে না। তাকে আমি অশ্লীল ভাষায় গালিগালাজ করতে দেখি, দরজার গায়ে মাথা খুঁড়তেও। পূর্ব্বোক্তরূপ ভাববৃত্তি, দম্ভোবৃত্তি এবং নিষ্ঠুবৃত্তি ছাড়া আর কোনও সূক্ষ্ম বা স্থূল বৃত্তির সন্ধান আমি তার মধ্যে পাই না। তাকে কতকটা অলস প্রকৃতির ও বোকা দেখায়, তার ভাষার মধ্যে কোনওরূপ বাঁধন দেখা যায় না, বুঝতে পারি সে মানব দানবে পরিণত হয়েছে।"

এই বিশেষ পরিণতি অভ্যাস অপরাধীদের মধ্যে অভ্যাস জনিত, এবং স্বভাব অপরাধীদের মধ্যে জন্মগত কারণে ঘটে থাকে—এই বিশেষ অবস্থা আমরা স্বভাব অপরাধীদের মধ্যেই অধিক দেখে থাকি। পূর্ব্ব পরিচ্ছেদে, বলা হয়েছে, এই ধরণের অপরাধীরা কখনও ভাব প্রবণ, কখনও বা দাম্ভিক থাকে, কখনও বা হঠাৎ উহারা নিষ্ঠুর হয়ে উঠে—কিন্তু উহারা কেন এইরূপ হয় সেই সম্বন্ধে কোনও কিছু বলা হয় নি। ইহার কারণ সম্বন্ধে এইরূপ ব্যাখ্যা করা যেতে পারে। এ বিষয়ে নিম্নের তালিকা পরিলক্ষ্য করুন। অতি সূক্ষ্ম তার-জাল যেমন অত্যধিক বিদ্যুৎ প্রবাহ সহ্য করতে না পেরে বিনষ্ট হয়, তেমনি অত্যধিক অপস্পৃহার কারণে অতি সূক্ষ্ম প্রেম বৃত্তিটীও একেবারে কিংবা সাময়িক ভাবে নষ্ট বা অকেযো হয়ে যায়, এই কারণে নিম্নের তালিকাটীতে প্রেম বৃত্তিটীকে আর দেখান হয় নি। তালিকাটীতে প্রকৃত বা উৎকট অপরাধীদের মধ্যে দৃষ্ট, ভাব, দম্ভে ও নিষ্ঠুরূপ—এই তিনটী মাত্র বৃত্তি দেখান হয়েছে,তালিকাটী পরপৃষ্ঠায় দেখুন।

সাধারণ ভাবে আমরা দেখেছি, সূক্ষ্ম বৃত্তি মাত্রই তাদের সূক্ষ্মতার কারণে, নিম্নের উভয় স্থূল বৃত্তি বা উহাদের যে কোন একটীকে দাবিয়ে রাখতে পারে। এই কারণে অপস্পৃহার অনাবির্ভাবে এই ভাববৃত্তি নিম্নের দম্ভো এবং নিষ্ঠু—এই উভয় স্থূল বৃত্তিকে চেপে রাখে, এই জন্য এই

সময় আমরা অপরাধীদের কেবলমাত্র ভাব প্রবণ দেখি। পূর্ব্বে বলেছি, অপস্পৃহা এই সূক্ষ্মবৃত্তিগুলি দুর্ব্বল বা নিস্তেজ এবং স্থূলবৃত্তিগুলিকে সবল বা সতেজ করে। বাড়তি অপঃস্পৃহার আগমন, সূক্ষ্মবৃত্তির অন্তর্গত ভাববৃত্তিকে অধিকতর দুর্ব্বল করে দেয়, ফলে নিম্নের স্থূলবৃত্তি দুইটী অত্যুগ্র হয়ে উঠে, কিন্তু

| |
|---|
| ভাব বৃত্তি |
| |
| দম্ভো বৃত্তি |
| নিষ্ঠু বৃত্তি |

এই সময় অপরাধীদের মাত্র দাম্ভিক থাকতে দেখা যায়, নিষ্ঠুর দেখা যায় না। ইহার কারণ সম্বন্ধে এইরূপ বলা যেতে পারে। দম্ভোবৃত্তি নিষ্ঠুবৃত্তির তরলাকৃত বা diluted অংশ, এই কথা পূর্ব্বে বলা হয়েছে। অর্থাৎ কিনা, উভয়ই স্থূলবৃত্তি হলেও, দম্ভোবৃত্তি নিষ্ঠুবৃত্তি অপেক্ষা কম স্থূল, এক কথায় স্থূলবৃত্তির মধ্যে, দম্ভোবৃত্তির সূক্ষ্মতা নিষ্ঠুবৃত্তির অপেক্ষা অধিক বেশী। এই কারণে ভাববৃত্তির অধীনতা হতে মুক্ত হওয়া মাত্র এই দম্ভোবৃত্তি, নিম্নের নিষ্ঠুবৃত্তিকে দাবাতে সুরু করে, এই কারণে এই সময় অপরাধীদের আমরা কেবল মাত্র দাম্ভিক দেখি।* এর পর অপস্পৃহা আরও অধিক মাত্রায় জাত

* দৃষ্টান্ত স্বরূপ এইরূপ বলা যেতে পারে। "সুবিচারিতা" একটী প্রেমপ্রসূত বৃত্তি এবং "দয়ামায়া" ভাবপ্রবণতা প্রসূত বৃত্তি। অভিযুক্ত ব্যক্তির দুরবস্থা দেখে বিচারকের

ও নির্গত হয়, ফলে অবস্থা দাঁড়ায় এইরূপ। একটু বুঝিয়ে বলা যাক। অপঃস্পৃহা স্থূলবৃত্তি মাত্রকেই শক্তিশালী করে—যে বৃত্তিটী যত অধিকস্থূল সেই বৃত্তিটীকে উহা তত অধিক সবল করে, এই কারণে শেষের দিকে নিষ্ঠুরবৃত্তিটীই অধিক প্রবল হয়, এই অবস্থায় অপরাধীরা নিষ্ঠুর হয়ে উঠে, এবং অপকর্ম্ম সুরু করে। অপকর্ম্মের মধ্যে অপস্পৃহা শীঘ্রই নিঃশেষিত হয়। অপঃস্পৃহা নিঃশেষিত বা প্রত্যাগত হওয়ার কারণে, ধীরে ধীরে অপরাধীরা যথাক্রমে পুনরায় দাম্ভিক ও পরে ভাবপ্রবণ হয়ে উঠে এবং সর্ব্বশেষে উহারা অলস বা জড় হয়ে পড়ে। পুনরায় বাড়তি অপস্পৃহা জাত এবং আগত না হওয়া পর্য্যন্ত উহারা অলস বা জড়ই থেকে যায়।

## বুদ্ধি-প্রেরণা

কুকায বা সৎকায, যে কোনও কাযই হোক না কেন, তাহা সমাধা করতে স্বল্পাধিক বুদ্ধি-প্রেরণার প্রয়োজন হয়। প্রেরণা বা instinctকে সহজাত বুদ্ধি বলা হয়। অপর দিকে আসল বুদ্ধি, অভ্যাস ও অভিজ্ঞতা

---

দয়া আসতে পারে, কিন্তু তা সত্ত্বেও তাঁর সুবিচারিতা তাঁকে আসামীর শাস্তি বিধানে বাধ্য করে। অর্থাৎ কিনা প্রেম-প্রসূত বৃত্তি "সুবিচারিতা ভাবপ্রবণতা প্রসূত বৃত্তি দয়ামায়াকে চেপে রাখে। এই ত গেল সূক্ষ্ম বৃত্তি দুইটীর কথা, এইবার স্থূল বৃত্তি দুইটীর কথা বলা যাক। ক্রোধ নিষ্ঠুবৃত্তির অন্তর্গত একটি বৃত্তি। ক্রোধকে চাপতে না পারলে, উহা নিষ্ঠুরতারূপে প্রকাশ পায়; কিন্তু এই ক্রোধকে চেপে রাখলে, উহা নানারূপ দম্ভোক্তির মধ্যে নিষ্কাশিত হয়। "যা যা বেটা, বেঁচি গেলি, আমি তাই অন্য কেউ হলে", ইত্যাদি উক্তি ইহার পরিচায়ক। এইভাবে দম্ভোবৃত্তি নিষ্ঠুবৃত্তিকে চেপে রাখে, কারণ দম্ভোবৃত্তি নিষ্ঠুবৃত্তির তরলাকৃত সূক্ষ্ম অংশ এবং সূক্ষ্মতা বিধায় উহা নিষ্ঠুবৃত্তি অপেক্ষা শক্তিশালী। সাধারণভাবে দম্ভোবৃত্তি নিষ্ঠুবৃত্তিকে এবং ভাববৃত্তি নিম্নের উভয় বৃত্তিকে এবং প্রেমবৃত্তি নিম্নের তিনটি বৃত্তিকেই দাবিয়ে রাখে।

জাত হয়ে থাকে। অপরাধীদের মধ্যে এই বুদ্ধি প্রেরণার সহিত নির্ব্বুদ্ধিতাও দৃষ্ট হয়। এই নির্ব্বুদ্ধিতা তাদের অন্তর্নিহিত জড়তা বা অলসতার কারণে এসে থাকে, এই কারণে অপরাধীরা তাদের অপকর্ম্ম সকলের পরিকল্পনার মধ্যে, যতই কেন বুদ্ধির পরিচয় দিক, তাহারা তাদের সেই পরিকল্পনার মধ্যে অনেক ফাঁক রেখে যায়, যার জন্যে কি'না তারা সহজেই ধরা পড়ে, অনেক সময় তারা তাদের নিজেদের অজ্ঞাতে অনেক সাক্ষ্যপ্রমাণও তৈয়ারী করে। তাদের অন্তর্নিহিত অদূরদর্শিতা এবং নির্ব্বুদ্ধিতাই ইহার কারণ, আশু সাফল্যের সম্ভবনা, তাদের এমন উত্তেজিত করে যে প্রচুর বুদ্ধিমত্তা প্রকাশ করা সত্বেও কিছুটা নির্ব্বুদ্ধিতাও তারা প্রকাশ করে। অপকর্ম্মে সফল হলে তাদের এই উত্তেজনা শেষ সীমায় আসে, এই সময় তারা কোনওরূপ সাবধানতা অবলম্বন করতে অক্ষম হয়। সাধারণভাবে আমরা স্বভাব অপরাধীদের মধ্যে $\frac{3}{4}$ অংশ প্রেরণা এবং $\frac{1}{4}$ অংশ বুদ্ধি দেখে থাকি, মধ্যম অপরাধীদের মধ্যে আমরা $\frac{1}{2}$ বুদ্ধি এবং $\frac{1}{2}$ অংশ প্রেরণা দেখি এবং অভ্যাস অপরাধীদের মধ্যে আমরা $\frac{3}{4}$ অংশ বুদ্ধি এবং $\frac{1}{4}$ অংশ প্রেরণা দেখে থাকি। নির্ব্বুদ্ধিতা এবং জড়তা বা অলসতা আমরা স্বভাব অপরাধীদের মধ্যে সর্ব্বাপেক্ষা অধিক দেখে থাকি। ইহারা চালিত হয় প্রধানতঃ instinct বা প্রেরণা দ্বারা, এই প্রেরণার বাইরে তাদের বুদ্ধিমত্তা কম প্রকাশ পায়। এমন অনেক অপরাধী আছে যারা কি'না হাতে কয়টা আঙুল আছে তাও বলতে পারে না, কেউ কেউ আবার ডান হাত হতে বাম হাতের প্রভেদ পর্য্যন্ত বুঝে না, কিন্তু তা সত্বেও তারা তাদের অন্তর্নিহিত প্রেরণার সাহায্যে নানাবিধ দুঃসাধ্য অপকর্ম্ম করতে সক্ষম হয়। মধ্যম অপরাধীদের মধ্যে এই নির্ব্বুদ্ধিতা অপেক্ষাকৃত কম দেখা যায়, অভ্যাস অপরাধীদের মধ্যে এই নির্ব্বুদ্ধিতার পরিচয় আমরা আরও কম পাই। এইরূপ নির্ব্বুদ্ধিতা বা stupidity এবং চতুরতা বা

cunningnessএর একত্র সমাবেশ আমরা জীব-জন্তু এবং অসভ্য জাতীদের মধ্যে দেখে থাকি—ইহার কিছুটা সুসভ্য মানুষের শিশুদের মধ্যেও দেখা যায়। ইহা ছাড়া ইহাদের মধ্যে আমরা curiosity বা ঔৎসুক্যের অভাব দেখি, এই curiosity বা ঔৎসুক্যের অভাব, বিশেষ করে স্বভাব অপরাধীদের মধ্যেই অধিক দৃষ্ট হয়। এইজন্য এদেশের নিরক্ষর চাষীরা আজও পর্য্যন্ত যেমন ঋক্‌বেদীয় লাঙল লইয়াই সন্তুষ্ট আছে, তেমনি স্বভাব-অপরাধীরাও তাদের সেই সনাতন সিঁদকাটীই অধিক পছন্দ করে, আধুনিক যন্ত্রপাতির সাহায্য তারা এই কারণে নিতে চায় না। এদের মধ্যে বিজ্ঞানের বীজমন্ত্র এই curiosity বা ঔৎসুক্যের অভাবই এজন্য দায়ী। সময় সময় হাস্যকর নির্ব্বুদ্ধিতা প্রকাশ করলেও অপরাধীরা, বিশেষ করে অভ্যাস-অপরাধীরা, অত্যদ্ভুদ রূপ বুদ্ধিমত্তা প্রকাশ করে। এই সম্বন্ধে নিম্নে একটী বিশেষ বিবৃতি তুলে দেওয়া হল, বিবৃতিটী হইতে অপরাধী বিশেষের মনো-বিজ্ঞানের জ্ঞানের পরিচয় পাওয়া যায়।

"আমি হুজুর সাধারণতঃ নিউ মার্কেটে মেম সাহেবদের ব্যাগ ছিনিয়ে নিই। যে সকল মেম সাহেব অল্পদিন মাত্র বিলাইত হতে এদেশে এসেছে, মাত্র তাদেরই আমি শীকাররূপে বেছে নিই। আমি প্রথমে লক্ষ্য করি মেমসাহেবের গাল বা গণ্ডের দিকে, যদি তা'র গাল দুইটা অধিক লাল দেখা যায় তাহলে আমি বুঝে নিই, মেমসাহেব সবেমাত্র এই দেশে এসেছে। নবাগত বিধায় এই ধরণের মেমসাহেবের হাত হতে ব্যাগ ছিনালে তারা সহসা চীৎকার করতে পারে না, কিছুক্ষণ অবাক হয়ে চেয়ে থেকে, তারা অস্ফুটস্বরে, উ-উ—এইরূপ একটা শব্দ করে মাত্র, এই সুযোগে আমরাও সরে পড়তে পারি। এরা হঠাৎ পুলিশ ডাকে না, কর্ত্তব্য ঠিক করতে এরা একটু সময় নেয়। ইহা ছাড়া আমাদের মধ্যে এমন লোকও আছে, যে কি'না এক দৃষ্টে বলে দিতে পারে, কোন লোকটী ভীরু, কোন লোকটী বা সাহসী,

কে একা যাচ্ছে, কার সঙ্গে বা অনেক লোক আছে, এমন কি কার পকেটে কত টাকা আছে তা'ও ওরা অনুমান করে নেয়। আমি এমন পিক-পকেটকে জানি যারা পকেটের উপর একটা মাত্র টোকা দিয়ে বলে দিতে পারে, সেই পকেটে নোট আছে, কি কাগজ আছে। এই ক্ষমতার জন্য এদের আমরা গুণি বলি। যারা প্রেরণা দ্বারা পরিচালিত হয় তাদেরই আমরা বলি গুণি, আর যারা বুদ্ধি দ্বারা পরিচালিত হয় তাদের আমরা বলি "শেয়ানা"। শেয়ানারা অনেক সময় ব্যাঙ্ক কাউণ্টার, পোষ্ট অফিস ও ষ্টেশন থেকে শিকার অনুসরণ করে। গুণিরা কিন্তু রাস্তায় দেখেই এদের শিকার বলে চিনে নিতে পারে। আমার এক সিঁদেল চোর বন্ধু আছে, কাল তাকে আপনার কাছে এনে দেব, তার কাছে আরও অনেক কাহিনী শুনবেন।"

অপরাধীদের দ্বারা "বোরিঙড্রিল" এ্যাসিড প্রভৃতি আধুনিক যন্ত্রপাতির ব্যবহারের মধ্যেও অপরাধীদের বুদ্ধিমত্তার পরিচয় পাওয়া যায়। অপরাধীদের বিভিন্ন প্রকার কার্য্যপদ্ধতি, বিশেষ করে ঠগীদের কার্য্য-পদ্ধতিগুলি বুদ্ধিমত্তার দিক থেকে পণ্ডিত ব্যক্তিদেরও চমৎকৃত করে। আধুনিক যন্ত্রপাতির ব্যবহার এবং অপরাধীদের বিভিন্ন কার্য্যপদ্ধতি সম্বন্ধে পুস্তকের ২য় খণ্ডে আলোচনা করব। বর্ত্তমান প্রবন্ধে কেবলমাত্র অপরাধীদের মনস্তত্ত্বসূচক বুদ্ধিমত্তা সকল আলোচিত হবে। এই বুদ্ধিমত্তা সম্বন্ধে অপর আর একটী বিবৃতি দেওয়া হল—

"আমি হুজুর একজন বাড়ীর চোর। ঐদিন ঐ বাড়ীটায় আমিই চুরি করি। চুরির আগের দিন সন্ধ্যায় বাড়ীটার নীচের একটা খোলা মাঠে আমি সিঁদকাটীটা পুতে রাখি। অধিক রাত্রে পাছে যন্ত্রপাতি শুদ্ধ পথে ধরা পড়ি, এই ভয়ে আমরা আগে থেকে সুবিধামত অকুস্থলের নিকটেই যন্ত্রগুলি পুতে রাখি। এর পর সন্নিকটস্থ একটা খোলার বাড়ীতে আমি

আশ্রয় নিই। এবং কথিত বাটির ঝিএর সঙ্গে আলাপ জমাই। গভীর রাত্রে অকুস্থলে গিয়ে আমি সিঁদকাটিটা উঠিয়ে নিই, এবং পরে পাঁচিলের ওপর দিয়ে ভিতরের দিকে একটা দড়ী ফেলে দিই। ব্যবস্থা মত বাড়ীর ঝি উঠানে সজাগ ছিল। সে তৎক্ষণাৎ জলের কলের পাইপটার সঙ্গে দড়ীর একটা মুখ বেঁধে দেয়, আর আমি সেই দড়ী ব'য়ে ভিতরে নামি। এর পর পাইপ ব'য়ে আমি উপরে উঠি। উপরের ঘরের দরজাটা বন্ধ দেখা যায়। আমি কৌশলে দরজার ফাঁকে লোহার শিক ঢুকিয়ে দরজাটা ধীরে ধীরে খুলে দিই। ঘরের ভিতর মশারীর ভিতর ফরিয়াদি এবং তার স্ত্রী ঘুমাচ্ছিল। আমি ডিঙি দিয়ে দিয়ে, তাদের শিয়রে এসে বসি। এর পর নিঃশব্দে একটা বিড়ী ধরাই। এই বিড়ীর মধ্যে কোকেন, চরস, ক্যাম্ফার ইত্যাদি ছিল। এই মিশ্র দ্রব্যের ধোঁয়ার মধ্যে একটা মাদকতা আছে। এই ধোঁয়া নাকে গেলে মানুষ অঘোরে ঘুমিয়ে পড়ে। এর পর আমি ধীরে ধীরে মহিলাটীর গাত্রে হাত দিই। কুমারী মেয়েদের গাত্র হতে গহনা খুলবার সময় আমরা যেরূপ সাবধানতা অবলম্বন করি, হুজুর, বিবাহিত মহিলাদের বেলায় আমরা অতটা সাবধানতা প্রয়োজন মনে করি না। কারণ হঠাৎ ঘুমন্ত অবস্থায় গায়ে হাত লাগলে, বিবাহিতারা মনে করে, উহা তাদের স্বামীর হাত, এই কারণে তারা জেগে উঠে না, কুমারীরা কিন্তু এই ক্ষেত্রে স্পর্শ মাত্রেই জেগে উঠে। আমি মহিলাটীর গাত্র হতে সকল গহনাই নিঃশব্দে খুলে নিই। তার পর ঝুটা চাবির সাহায্যে আলমারী খুলে অপরাপর দ্রব্য বাহির করি। কিরূপ ভাবে চাপ দিলে বা নাড়লে কোন কোন তালা কি ভাবে খোলা যায় তা আমাদের জানা আছে। আড্ডাখানায় সরু শিকের সাহায্যে তালা খোলা আমরা হামেসা অভ্যাস করি। এই সব কাপড় চোপড় ও গহনা আদি একত্রে বেঁধে অচীরেই আমি নেমে আসি এবং নিকটের এক বেশ্যা

গৃহে রাত্র কাটাই, কারণ রাত্রে বামালসহ রাস্তা চলা নিরাপদ নয়। হাঁ, হুজুর, রাত্রের কোন সময়, গৃহস্থেরা অঘোরে ঘুমায়, সেই সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা আছে। কতক্ষণ পর্য্যন্ত ঘরে আলো জ্বলে, এইটেই আমরা বিশেষ করে লক্ষ্য করি। রাত্র দেড়টা বা দুইটার পর আলো নিবলে, আমরা বুঝে নিই এইবার এরা অঘোরে ঘুমাবে। বাড়ীতে কোনও বাচ্ছা শিশু আছে কিনা, সে সম্বন্ধেও আমরা খবর নি। কারণ এই সব শিশুরা হঠাৎ জেগে উঠে। শীতকালে প্রথম রাত্রে এবং গ্রীষ্মকালে শেষ রাত্রে, মানুষ ঘুমিয়ে পড়ে, অভিজ্ঞতা হতে আমরা এইরূপ জেনেছি। আমাদের কেউ কেউ অকুস্থলে এসে অত্যন্ত নারভাস্ হয়ে পড়ে, বিষ্ঠা ত্যাগ না করা পর্য্যন্ত তাদের এই ভয় বা নারভাস্‌নেস কাটে না। এইজন্য তারা অকুস্থলেই বিষ্ঠা ত্যাগ করে। সময় মত বিষ্ঠা ত্যাগ না হলে, এরা অপকর্ম্ম না করেই চলে যায়। আজকাল আমরা নানারূপ যন্ত্রপাতির ব্যবহারও শিখছি, এমন কি ইলেক্‌ট্রিক ল্যাম্প এ্যাসিড প্রভৃতির ব্যবহার পর্য্যন্ত—আমরা চোরাই মাল নিজেরা কখনও পাচার করি না। আমরা এ বিষয়ে চোরাই মালের গৃহীতাদের, বিশেষ করে বড় বড় দোকানদারদের সাহায্য নিই।”

সাধারণতঃ যে সকল অপরাধীরা দল বেঁধে অপকর্ম্ম করে, তারাই বুদ্ধিমত্তার পরিচয় অধিক দেয়। এ বিষয়ে পিকপকেটদল, এবং ডাকাতরা অন্যতম। পিকপকেটদের মধ্যে প্রেরণা এবং ডাকাতদের মধ্যে বুদ্ধি অধিক দেখা যায়। ডাকাতদের ন্যায় পিকপকেটরাও অনেক সময় সর্দ্দার বা নেতা দ্বারা পরিচালিত হয়। পিকপকেটদের, যে যেখানে যা কিছু “কায” করে তা তারা তাদের সর্দ্দারদের কাছে এনে জমা দেয়। এই সর্দ্দার চুরির মাল সমান ভাবে সকলের মধ্যে বণ্টন করে দেয়, ফলে একজনের কপালে যদি সেদিন কোন শিকারই না জোটে তা

হলেও সে উপবাসী যায় না। এই পিকপকেট আদি সরল-চোরেরা সময় সময় অত্যদ্ভুত বুদ্ধিমত্তার পরিচয় দিয়ে থাকে। এদের কেউ কেউ নিম্নে একটী ইজের বা পাতলা পান্তলন ও পাঞ্জাবী পরে এবং তার উপর একটা লুঙ্গী পরে, গা'য়ে একটা কোটও চাপায়। অপকার্য্যের পর ভীড় ঠেলে বেরিয়ে এসে এরা তাড়াতাড়ী কোট এবং লুঙ্গীটা খুলে ফেলে অকুস্থলে ফিরে আসে। এই অবস্থায় তাকে দেখে ফরিয়াদি এবং আশে পাশের কোনও লোকই আর তাকে চিনতে পারে না। কারণ তাদের দৃষ্টি থাকে লুঙ্গিপরা কোট গায়ে ব্যক্তিদের দিকে, পাণ্টুলন ও পাঞ্জাবীপরা ব্যক্তিদের দিকে তারা ফিরেও দেখে না। ইহা ছাড়া এই সব পিকপকেটরা বোতল ভাঙা কাঁচ ঘষে এমন সব ছুরী তৈরী করে যা দিয়ে পকেট ত কাটা যা'চই এমন কি উহা দ্বারা দাড়ীও কামান চলে। এই সকল চোরদের মধ্যে এমন অনেক চোর আছে যারা কিনা তাদের গেঞ্জির উপর একটা রবারের বেল্ট এঁটে দিয়ে তার উপর একটি সার্ট ও কোট চাপায়। দোকান থেকে বস্ত্রাদি তুলে নিয়ে নিমিষে সেটা গেঞ্জির নীচে এরা ঢুকিয়ে দেয়। গেঞ্জির নিম্নাংশ রবারের বেল্ট দ্বারা বেষ্টিত থাকায়, উহা আর নীচে পড়ে না, ফলে অপরাধীটী হাত দুলাতে দুলাতে প্রকাশ্যেই বেরিয়ে আসতে পারে। এই সব অপরাধীরা দলের জন্য ছেলে ছোকরা সংগ্রহ করার মধ্যেও কম বুদ্ধিমত্তার পরিচয় দেয় না। এ বিষয়ে নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

"আমাকে হিরু সর্দ্দার প্রথমে পানের সঙ্গে কোকেন খেতে শেখায়। এই নেশার খাতিরে প্রত্যহই আমি তার সঙ্গে দেখা করতে বাধ্য হই। সর্দ্দারজী আমাকে বায়স্কোপ দেখার জন্য প্রায়ই পয়সা দিত। ইহা ছাড়া আমাকে সে নানারূপ কু-অভ্যাসও শেখায়, এ ছাড়া সর্দ্দারজী আমাদের জন্যে কয়েকটী মেয়েও এনে দেয়। আমাদের শিক্ষার জন্য সর্দ্দারজী

স্বগৃহে একটা ইস্কুলও খুলে ছিল, এইখানে আমরা তালা চাবি তৈরী করতে এবং খুলতে শিখি। এর পর আমাদের পরীক্ষার দিন ধার্য্য হয়। সর্দ্দারজী আমার হাতে একটা কাপড় কাচা সাবান দিয়ে বলেন—"যা'দিকিনি, বাড়ী গিয়ে মা'র আঁচল থেকে সিন্ধুকের চাবিটা খুলে তার একটা ছাঁচ নিয়ে আয়।" আমি বাটী গিয়ে সুবিধামত মায়ের চাবিটা সাবানের নরম অংশে ঢুকিয়ে দিয়ে ছাঁচ তৈরী করি। সর্দ্দারজীর ডেরায় এই ছাঁচ থেকে চাবি তৈরী হয়। এর পর এক মাসের জন্য আমি মামার বাড়ী চলে যাই, ফিরে এসে শুনি মায়ের সিন্ধুকের যাবতীয় গহনাপত্র চুরি গেছে।"

নিম্নের বিবৃতিটি পকেটমার অপরাধীদের মনস্তত্ব জ্ঞানের পরিচয় দেয়।

"পকেটমারার পূর্ব্বে আমরা মানুষকে জোরে একটা ধাক্কা দিই। এবং এর পরেই তার পকেটটা কেটে ফেলি। ফলে পকেট কাটার জন্য ছোট ধাক্কাটা সে আর অনুভব করে না। মানুষ তখন বড় ধাক্কাটীর কথাই ভাবে এবং অসাবধানে পথ চলার জন্যে আমাদের গাল পাড়ে। এক কথায় বড় ধাক্কার আওতায় ছোট ধাক্কাটি আর অনুভূত হয় না।"

এই সকল শহুরে চোরেদের ন্যায় পল্লীগ্রামের চোরেরাও নানারূপ বুদ্ধিমত্তার পরিচয় দেয়, বিশেষ প্রক্রিয়া দ্বারা অগ্নি সহযোগে গবাদি পশুর সিং বাঁকান বা সোজা করা যায়। সোজা সিঙ গরু চুরি সম্বন্ধে থানায় ডাইরী হয়েছে, এদিকে চোর উক্তরূপ উপায়ে চুরি করা গরুটীর সিঙ বাঁকা করে দিয়ে রক্ষা পেয়েছে, পল্লীগ্রামে এমন অনেক কাহিনী শোনা যায়। এ বিষয়ে কিছুদিন আগে আমি এইরূপ একটী গল্প শুনি; কোনও এক অপরাধী একটী শ্বেতকায় ছাগল চুরি করে উহা ভক্ষণ করে, কিন্তু উহার ছালটী জুতার কাল কালি দ্বারা পালিশ করে গৃহেই রেখে দেয়। চুরির তদন্তে এসে দারোগা সাহেব কাল ছাগলের ছাল দেখে

অপরাধীটিকে নাকি আর গ্রেপ্তার করেন নি। কোনও এক গ্রামে তদন্ত ব্যপদেশে দারোগা আসেন। তদন্ত করতে করতে হঠাৎ দারোগা লক্ষ্য করেন, পাশের বাড়ীর বিচালীর গাদাটী দাউ দাউ করে জ্বলে উঠল। বলাবাহুল্য এই অগ্নিকাণ্ডের নায়ক এবং তার সাকরেতরা দারোগার পিছু পিছুই ঘুরে বেড়াচ্ছিল। পরে জানা যায়, অগ্নিকাণ্ডের প্রধান হোতা লোক মারফৎ একটা মালায় করে কিছুটা ফস্ফরাস বিচুলি গাদায় বহু পূর্ব্বেই রেখে আসে। মালাটায় হিসাব মত জল রাখা ছিল। জলের ভিতর থাকায় ফস্ফরাসের টুকরাটুকু সঙ্গে সঙ্গে জ্বলে উঠে নি। ঘণ্টাকয় পরে, এই জল শুকিয়ে যায়, এবং ফস্ফরাসটীও জ্বলে উঠে। দারোগার সামনে হাজির থাকায় অগ্নিকাণ্ডের জন্য এদের কাউকেই আর দায়ী করা যায় না। অপরাধীদের এই বুদ্ধিমত্তা সম্বন্ধে একটী বিলাতী উদাহরণ দিয়ে বর্ত্তমান পরিচ্ছেদটী শেষ করা যাক। এ বিষয়ে হ্যাভলক এলিস্ সাহেবের "দি ক্রিমিন্যাল" পুস্তকের ১৫৮ পৃঃ দ্রষ্টব্য।

"চোরেদের রিপাবলিকে" জোনাথন্ ছিল একজন ডিকটেটার। শেষ বরাবর সে লণ্ডনের চোরেদের একছত্র সম্রাট হয়ে উঠে। এক দিক দিয়ে যেমন সে চোরের রাজা ছিল, অপর দিকে সে পুলিশকে চোর ধরাতে সাহায্যও করেছে। বলাবাহুল্য বিপক্ষ পক্ষীয় চোরেদের এবং যে সকল চোরেরা তার অবাধ্য হত, জোনাথন মাত্র তাদেরই ধরিয়ে দিত। অন্য সকলকে রক্ষা করবার জন্য, কিন্তু সে চেষ্টার কোনওরূপ ত্রুটী করে নি। এদের কেউ দৈবাৎ কারাবরণ করলে জোনাথন তাদের পরিবারবর্গের ভরণ পোষণ করত,এবং তাদের রক্ষিতাদেরও খবরদারি করত। পরিশেষে জোনাথন লণ্ডন সহরে, চোরাই মাল উদ্ধারের জন্য একটী অফিসও খুলে। হৃত সর্ব্বস্ব নাগরিকরা এই অফিসের কানুন মত, কিছু টাকা জমা দিয়ে

দরখাস্ত করত, এদের কেউ কেউ তাদের অপহৃত দ্রব্যাদির কিয়দংশ ফিরে পেত, এই ভাবে সে নগরবাসীদের ও সরকার বাহাদুরের বিশ্বাস ভাজন হয়ে উঠে। জোনাথন সমগ্র ইংলণ্ডকে কাজের সুবিধার জন্য কয়েকটী জিলাতে ভাগ করে। এবং এক একটী জিলাতে অপকর্ম্মের জন্য এক এক জন সর্দ্দারের অধীনে এক এক দল অপরাধী নিযুক্ত করে। এই সব অপরাধীরা তাদের সর্দ্দারদের মারফৎ চোরাই মাল সকল জোনাথনের কাছে পাঠিয়ে দিত। এই সব চোরেরা কেউ "কমিশন বেসিসে," কেউ বা মাসিক মাহিনায় জোনাথনের অধীনে কাজ করত। জোনাথন অপকার্য্যের জন্য এদের পুরস্কৃত বা তিরস্কৃত করত, জরিমানাও। এমন কি চোরাই মাল পাচারের জন্য জোনাথন, ফ্রান্স প্রভৃতি দেশেও প্রতিনিধি নিযুক্ত করে। জোনাথন তার দেহরক্ষী রূপে কেবলমাত্র ফেরারী আসামীদেরই নিযুক্ত করত, কারণ তার বিশ্বাস ছিল এই সকল ব্যক্তি ইচ্ছা সত্ত্বেও তার কোনও ক্ষতি করতে পারবে না।"

এই ধরণের অত্যদ্ভুৎ বুদ্ধির পরিচয় অপকর্ম্মের মধ্যে দেখা গেলেও, অপরাধীরা তাদের অন্তর্নিহিত নির্ব্বুদ্ধিতার এবং অদূর দর্শিতার কারণে এমন অনেক ফাঁক তাদের অপকর্ম্মের মধ্যে পূর্ব্বাপর ভাবে রেখে যায় যা কি'না অভিজ্ঞ শান্তিরক্ষদের নজর এড়ায় না, এই কারণে প্রভূত বুদ্ধিমত্তার অধিকারী হওয়া সত্ত্বেও নির্ব্বুদ্ধিতার কারণে, অপরাধীরা পরিশেষে ধরা পড়ে তাদের অপরাধ জীবনের পরিসমাপ্ত ঘটায়।

অপকর্ম্মের সময় অপরাধীরা অত্যান্তরূপ উত্তেজিত হ'য়ে উঠে। সাফল্য-লাভের পর এদের উত্তেজনা শেষ সীমায় উপনীত হয়। এই উত্তেজনার কারণেও এদের বুদ্ধিভ্রংশ ঘটে। কোনও কোনও অপরাধী তাদের দাম্ভিকতার কারণেও প্রয়োজনীয় সাবধানতা অবলম্বন করে না। এই

জন্য অপরাধীরা সময় সময় এমন অনেক চিহ্ন ( *f* ) অকুস্থলে রেখে আসে, যে সব চিহ্ন বা সূত্রের সাহায্যে সহজেই তারা ধরা পড়ে।

এদেশের অপরাধীরাও সংঘটনের দিক থেকে কম বুদ্ধি প্রকাশ করে না। এদেশের রঘু ডাকাত গৌর বেদে প্রভৃতি ডাকাতেরা এ বিষয়ে অন্যতম ছিল। এ বিষয়ে নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

"আমাদের জুয়ার আড্ডাটা ছিল ত্রিতলের ছাদের উপর। বাড়ীটার বিভিন্ন ফ্ল্যাটে বহু লোকই বাস করত, তাদের অনেককেই আমরা জুয়াড়ী করে তুলি। আত্মরক্ষার জন্য আমরা চারিদিকে পাহারা রাখতাম, ছোকরা পাহারাই রাখতাম আমরা বেশী। অদূরে রাস্তার মোড়ে নির্দ্দেশ মত দুইটা ছোকরা মারবেল খেলত। পুলিশের হাল্লা দেখলেই মারবেল খেলতে খেলতে এগিয়ে এসে সে অপর আর একটী ছেলেকে খবর দিত, যে কিনা সেখানে লাট্টু ঘোরাচ্ছে। লাট্টুওয়ালা ছেলেটী লাট্টু ঘুরাতে ঘুরাতে এগিয়ে এসে মোড়ের মাথায় একটী যুবককে খবর দিত। এই যুবকটী খবরের অপেক্ষায় ঘুড়ী ও লাটাই হাতে বাড়ীর কাছেই অপেক্ষা করত। খবর পাওয়া মাত্র বাড়ীটার একতলার পানের দোকানে সে দৌড়ে আসত। এই দোকানটায় একটা ইলেকট্রিক সুইচ থাকত। এই সুইচের সঙ্গে দোতলার একটা কলিং বেলের সংযোগ ছিল। কলিং-বেলটা বেজে উঠা মাত্র, দোতালার পাহারাদার ত্রিতলের ছাদে এসে আশু বিপদ সম্বন্ধে খবর জানাত এবং আমিও মালের টাকাগুলো উঠিয়ে নিয়ে সরে পড়তাম, জুয়াড়ীরাও এধার ওধার ছড়িয়ে পড়ত।

---

( *f* ) এই দাম্ভিকতার কারণে কেহ কেহ অকুস্থলে নাম লেখা কার্ডও রেখে আসে দলগত সংস্কারের কারণেও কেহ কেহ অকুস্থলে নানাবিধ চিহ্ন রেখে আসে, যথা— খড়, দড়ি ইত্যাদি।

পুলিশ ছাদে এসে না পেত টাকাকড়ী, না পেত কোনও যন্ত্রপাতি বা লোকজন, গোয়েন্দাকে গাল দিতে দিতে তারা ফিরে যেত, বিফল মনোরথ হয়ে—”

অপরাধীদের বুদ্ধিপ্রেরণার আরও প্রমাণ স্বরূপ কলিকাতা পুলিশ জার্নালে প্রকাশিত পাগলা মার্ডার কেস হতে কিছুটা অংশ নিম্নে উদ্ধৃত করিলাম।

“২০এ সেপ্টেম্বর ১৯৩৬ আমরা খবর পাই খাঁদা হাওড়ার একটা বাড়ীতে লুকিয়ে আছে। তৎক্ষণাৎ আমরা হাওড়া রওনা হই, এবং সেই বাড়ীটি সমগ্র সিপাহীদের দ্বারা ঘেরাও করাই, খাঁদা নামে লোকটা ধরা পড়ে। লোকটা বিনা যুদ্ধে ও শস্ত্র প্রয়োগে ধরা দেয়। তাকে দেখেই আমাদের ইনফরমার কাঁপতে সুরু করে। এর পর অনেকেই তাকে খাঁদা বলে সনাক্ত করে। খাঁদার ফটো গুলির সহিত তার চেহারা অবিকল মিলে যায়, খাঁদার ঠোঁট ও ভ্রূর উপর কাটা দাগ ছিল, এই লোকটীরও সেইরূপ দাগ দেখা যায়। খাঁদার বুকে উল্কি দ্বারা বেঙ ও ফুল প্রভৃতি এবং ডান হস্তে নারিকেল গাছ, সাপ, “প্রাণের খেঁদা” প্রভৃতি আঁকা ছিল, এই লোকটির দেহেও সেইরূপ প্রতিকৃতি সকল দেখা গেল, বুকের মাপ এবং দৈর্ঘ্যও একরূপ দেখা যায়। সনাক্তি সম্বন্ধে অনেকেই নিঃসন্দেহ হলেও আমি তাকে খাঁদা বলে বিশ্বাস করি নি। কারণ খাঁদা বিনা রক্তপাতে ধরা দিতে পারে না। পরে তদন্তে জানা যায় এই ব্যক্তিটি খাঁদা নয়, খাঁদার একজন সাকরেত মাত্র। হুবহু অনুরূপ দেখতে এই ব্যক্তিটিকে খুঁজে বার করে সে দলে ভর্ত্তী করে। একে ডুপ্লিকেট খাঁদা বলা হত, খাঁদার নির্দ্দেশে সে খাঁদার অনুরূপ উল্কীচিত্র এবং আঘাতের চিহ্নাদি নিজ দেহে ধারণ করে, উদ্দেশ্য খাঁদার নামে সময় বিশেষে জেল খাটা, যাতে কি’না খাঁদা বাইরে থাকলেও লোকে মনে করতে

পারে সে জেলে আছে। টিপের কাগজ হতে আমাদের এই ভুল আমরা ধরে ফেলি।”

কোনও কোনও ক্ষেত্রে অপরাধীদের এই বুদ্ধিবৃত্তি বাহাদুরী বা ব্রাভাডো মিশ্রিতও হয়ে থাকে। এই ব্রাভাডো মিশ্রিত বুদ্ধির উদাহরণ স্বরূপ নিম্নে একটী বিশেষ বিবৃতি উদ্ধৃত করা হ'ল।

“আমি আলিপুরের একজন এ্যাড্ভোকেট্। কিছুকাল পূর্ব্বে সন্ধ্যার সময় গড়ের মাঠে, আমি খিদিরপুরের ট্রামের অপেক্ষায় দাঁড়িয়েছিলাম। হঠাৎ একজন লুঙ্গীপরা একটা লোক এগিয়ে এসে নাকের উপর একটা চকচকে ছোরা উঠিয়ে হেঁকে উঠল, কি আছে বার কর শীঘ্রী। ভয়ে মনিব্যাগটা আমি তার হাতে তুলে দিই। ব্যাগে সেদিন ৩৫০্ টাকা ছিল। টাকাগুলা গুণে নিয়ে আমার দিকে চেয়ে সে কি ভাবল। আমার দেহে উকিলের পোষাক ছিল, আমার পোষাকের দিকে চেয়ে সে বলল—ওঃ আপ উকিলবাবু, আচ্ছা যাইয়ে আপ। টাকা ক'টাকে ব্যাগ সমেত আমাকে ফিরিয়ে দিয়ে সে চলে গেল। তার ব্যবহারে সেদিন আমি অবাক হয়ে গিছলাম। এর মাস তিন পর একদিন চেম্বারে বসে আছি, হঠাৎ একটা লোক ঘরে ঢুকে শুধাল, আদাব। অনুমানে বুঝলাম মক্কেল, শুনলাম সে এক মহা বিপদে পড়েছে। তাকে আশ্বস্ত করে আমি তার কাছে “ফি” চাই। “ফি”এর কথা শুনে সে অবাক হয়ে বলে, ফি? ফি আবার কি? ফি ত আপনাকে সেদিন মাঠে ছেড়ে দিয়েছি। ঐ ত আপনার ফি হল। তিন মাস আগেকার ঘটনাটী আমার মনে পড়ে যায়। আমি সভয়ে টেবিলটা তার ঘাড়ের উপর উল্টে দি, সেও টেবিলটা আমার ঘাড়ে উল্টে দিয়ে, বেইমান বলে বেরিয়ে যায়।”

আত্মরক্ষার কারণেও অপরাধীরা নানারূপ বুদ্ধিবৃত্তির পরিচয় দেয়,

মিথ্যা ভাষণের মধ্যে আমরা ইহার পরিচয় পাই। ধরা পড়ার পর এরা নিম্নোক্ত রূপ বহুবিধ মিথ্যা ভাষণের সাহায্য নেয়।

"আমি মশাই একজন নিরপরাধী ব্যক্তি। আমি অপরাধী বটে, কিন্তু চোর নই। ফরিয়াদির যুবতী কন্যার সঙ্গে আমার প্রেম হয়। আমি গোপনে রাত্রিযোগে কথিত কন্যার ঘরে যেতাম, কিন্তু কাল ধরা পড়ে যাই। ক্রুদ্ধ হ'য়ে ফরিয়াদি এই ঘটীটা হাতে দিয়ে পুলিশে দেয়। লোকলজ্জাবশতঃ আসল বিষয়টী ফরিয়াদি গোপন করেছেন। ফরিয়াদির স্ত্রীও আমাদের এই প্রেম সম্বন্ধে অবগত ছিল। তিনিও আমাকে গোপনে বাটী বাটী দুধ খাইয়েছেন।"

চাকর চোরেদের প্রায়ই এই ধরণের মিথ্যা বিবৃতি থানায় দিতে দেখা যায়। সাধারণতঃ অভ্যাস অপরাধীরাই এইরূপ মিথ্যার আশ্রয় নেয়। কোনও এক চাকর-চোর গহনা শুদ্ধ ধরা পড়ার পর এইরূপ উক্তি করে—"ওত গিন্নী-মা আমাকে কর্ত্তাকে না জানিয়ে চুপি চুপি বাঁধা বা বিক্রী করে টাকা আনতে বলেছেন।" অপর আর ( নারী ) এক অপরাধী এইরূপ অবস্থায় নিম্নোক্তরূপ উক্তি করে—"দাদাবাবুর সঙ্গে আমার প্রেম হয়। তিনিই আঙটীটা চুরি করে আমায় উপহার দেন। এখন ভয়ে ও লজ্জায় উনি এ কথা অস্বীকার করছেন।"

## সাক্ষ্যপ্রমাণ

পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে অপঃস্পৃহা, শোণিতস্পৃহা, ভাবপ্রবণতা প্রভৃতি বিষয়বস্তুগুলির প্রমাণ স্বরূপ বহু কাহিনীর উল্লেখ করা হয়েছে। কিন্তু এ সম্বন্ধে আরও কয়েকটা প্রমাণের উল্লেখ করা প্রয়োজন। প্রথমে শোণিতস্পৃহার প্রমাণ স্বরূপ আরও একটী কাহিনীর উল্লেখ করা যাক।

"তদন্তকারী অফিসারের বিশ্বাস ছিল, হত্যাকারী অকুস্থলে ফিরে আসবে। এই কারণে অকুস্থলের জনসাধারণকে তিনি অপরাধীর হুলিয়া (Description) সম্বন্ধে অবহিত করেন, এবং এইরূপ চেহারার কোনও লোককে অকুস্থলে ঘুরাঘুরি করতে দেখলে তাকে আটকে রাখতে অনুরোধ জানান। দুই দিন পরই ঐরূপ একটী লোককে আমরা এইখানে ঘুরাঘুরি করতে দেখি। চ্যালেঞ্জ করার সঙ্গে সঙ্গেই সে দৌড় দেয়, আমরাও তাকে অনুসরণ করি।"

অপরাধীদের অন্তর্নিহিত ভাবপ্রবণতা সম্বন্ধে অপরাধ-বিজ্ঞান-বিদ-পণ্ডিত Dostoieffsky এইরূপ লিখে গেছেন—"জেলে থাকাকালীন এমন অনেক অপরাধীকে জানতাম যারা কিনা আসলে নির্দ্দয় পশু ছিল, অন্তরের সহিত আমি তাদের ঘৃণা করতাম, কিন্তু এদেরও মধ্যেও সময়ে সময়ে অভাবনীয়রূপে আমি ভাবপ্রবণতা দেখেছি। এই সম্বন্ধে লম্বোসো সাহেব এইরূপ লিখে গেছেন—"কোনও এক অপরাধী গলায় দড়ী দেয়। আত্মহত্যার পূর্ব্বে বিছানার উপর কুশ নির্ম্মিত একটী ক্রসের দুই ধারে তার জুতা দুইটী সাজিয়ে রাখে, এতদ্বারা সে এইরূপ বলতে চেয়েছিল—ওগো, আমি চললাম, তোমরা আমার জন্যে প্রার্থনা কর। ভাবপ্রবণতার ইহা একটী অপূর্ব্ব দৃষ্টান্ত।

অপঃস্পৃহা সম্বন্ধে পূর্ব্বে বহু দৃষ্টান্ত উল্লিখিত হয়েছে,—এ সম্বন্ধে আরও সাক্ষ্যপ্রমাণ দেওয়া উচিৎ।

উহার প্রমাণস্বরূপ হ্যাভলক্ এলিস উল্লেখিত কয়েকটী বিলাতী উদাহরণ বর্ত্তমান পরিচ্ছেদে দেওয়া যাক। এ সম্বন্ধে হ্যাভলক এলিস সঙ্কলিত "অপরাধী" নামক পুস্তকের ১৭৬ পৃঃ দ্রষ্টব্য।

"অপরাধ-স্পৃহার স্বভাবগত ও দুর্দ্দমনীয় শক্তি সত্য সত্যই বিস্ময়কর। সাক্ষ্যপ্রমাণ দ্বারা ইহা প্রমাণিত হয়েছে ; এই কারণে ইহা আর অবিশ্বাস্য

নয়। ঠগী ক্যাসানোভা তার ঠকামির সুচতুর মতলবগুলি সম্বন্ধে জিজ্ঞাসিত হলে, সে এইরূপ উক্তি করেছিল,—আমার অত্যদ্ভুদ মতলবগুলির কোনটীও, কিন্তু, পূর্ব্বকল্পিত নয়, উহা সব সময় আমার নিজের অজ্ঞাতেই এসে গেছে। আমি যখন আমার এই মতলব সকল কাযে লাগাই, আমার মনে হয়, কোনও এক অজ্ঞাত শক্তিমান হস্ত জোর করে আমার দ্বারা অপকর্ম্ম সকল করিয়ে নিচ্ছে। বহু পকেটমার লম্ব্রোসর কাছে এইরূপ বিবৃতি দেয়—মশাই, যখন আমাদের প্রেরণা ( স্পৃহা ? ) আসে, আমরা কিছুতেই নিজেদের ঠিক রাখতে পারি না, চুরি তখন আমাদের করতেই হয়। অপর আর এক অপরাধী এইরূপ উক্তি করে —আমার অপরাধ কি ? চুরি না করার জন্যে আমি প্রাণপণ চেষ্টা করেছি, কিন্তু চুরি না করে আমি কিছুতে পারি নি। এক্ষেত্রে আমি দোষী নই, কারণ আমি চেষ্টা করেছিলাম।

জো ব্রাগ ওরফে আলবার্ট বোরক্ নামক কোন এক ( অভ্যাস ? ) অপরাধী স্বকীয় চেষ্টা দ্বারা কিছুকাল নিরাপরাধ থেকে, পরে আবার অপরাধী হয়ে যায়। ইহার কারণ সম্বন্ধে সে নিম্নোক্তরূপ একটী স্বীকারোক্তি করে। সে এইরূপ বলে—আমার পিছনে এক ব্যক্তিকে আমি ঘুমন্ত অবস্থায় দেখতে পাই। আমি উঠে বসে তার দিকে তাকাতে থাকি। নিকটে কেউ-ই ছিল না। হঠাৎ আমার তার পকেটের দিকে লক্ষ্য পড়ে। পকেটটাকে ফোলা ফোলা দেখাচ্ছিল। কৌতূহল হল, পকেটে কি আছে দেখবার জন্যে। পকেটে আমি দশটী স্বর্ণ মোহর পেলাম। নয়টী মোহর পুনরায় তার পকেটে ফেলে দিয়ে, মাত্র একটী মোহর আমি তুলে নিলাম। এই সময় আমার অর্থের বড় টানাটানি চলছিল। মনে হ'ল, না বলে, এটা কর্জ্জ নেওয়া যাক্। পরে ফিরিয়ে দিলেই হবে। তাকে চিনে রাখবার কারণে তার মুখটা ভাল করে দেখে

রাখলাম। কিন্তু কিছুক্ষণ পথ চলার পর হঠাৎ আমাকে আমার পূর্ব্ব প্রেরণায় পেয়ে বসল। আমি বাইবেল খানাকে পথিপার্শ্বে নিক্ষেপ করে নৃত্যরত হলাম। তারপর আমি পুনরায় অকুস্থলে ফিরে এসে লোকটার বাকি নয়টী স্বর্ণ মোহর অপহরণ ত করলামই, তা ছাড়া তার অপর পকেটের রৌপ্য মুদ্রা কয়টী, এমন কি হতভাগার নূতন বুটজোড়াও অপহরণ করতে দ্বিধা করলাম না। সুবিধা হলে আমি তার পেণ্টুলনটাও খুলে নিতাম।"

এই সব কাহিনী থেকে অপঃস্পৃহার অবস্থিতি এবং উহার অত্যদ্ভুত শক্তি সম্বন্ধে নিঃসন্দেহ হতে হয়। মানুষের অভাব প্রয়োজন লোভ প্রভৃতির কারণে কিরূপে এই অপঃস্পৃহার আবির্ভাব হয় সেই সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে আলোচিত হয়েছে। স্বাভাবিক মানুষের মধ্যে ইহার শক্তি থাকে অত্যন্তরূপ মৃদু, তাই সকল সময় আমরা উহা অনুভবও করি না। কিন্তু প্রয়োজনাদি কারণ যে কোনও মুহূর্ত্তে উহার আবির্ভাব ঘটাতে পারে। এ সম্বন্ধে আমার কোনও এক বন্ধু এইরূপ বলেছিলেন—"আমাকে যদি কেউ একটা চোরাই গহনা বিক্রী করতে আসে ত তাকে আমি মারি ত বটেই, এমন কি পুলিশেও ধরিয়ে দিই। কিন্তু কেহ যদি আমার কাছে চা'য়ের জন্য চোরাই 'চিনি' বা একটা লেখার জন্য চোরাই ফাউনটেনপেন্ বা পড়ার জন্য একটা দুষ্প্রাপ্য বই এনে দেয় ত চোরাই মাল গ্রহণের শেষে পরিণতি সম্বন্ধে অবিহিত থাকা সত্বেও উহা আমি ক্রয় করি। ঘর সাজাবার জন্য কোনও এক দুষ্প্রাপ্য ছবি বা মনোমত অনুরূপ কোনও দ্রব্য পেলেও হয়ত এই কারণে আমি উহা নিয়ে নিই।"

কোনও এক পকেটমার মাররো সাহেবের কাছে এইরূপ উক্তি করে—আমি কোনও ভদ্রলোকের পকেটে যদি দামী ঘড়ী দেখি, ত আমার অর্থের কোনও প্রয়োজন না থাকলেও, আমার মনে হয় ঘড়ীটি আমার

নিতান্ত প্রয়োজন। Dostoieffsky সাহেব কোনও এক দুর্দ্দান্ত চোর সম্বন্ধে নিম্নোক্তরূপ বিবৃতি দেন। অপরাধীটি দুর্দ্দান্ত হলেও নানা কারণে সাহেবের অনুরক্ত ছিল।

"সে প্রায় অনিচ্ছা সত্বেই আমার দ্রব্যাদি অপহরণ করেছে, কিন্তু কখনও আমার সম্মতি সত্বেও আমার দান নেয় নি; আমার কাছ থেকে কোনও কিছু ধারও সে চায় নি। সে চুরি করতো অর্থের প্রয়োজনে নয়, তার অপঃ ইচ্ছার উপশমের জন্যেই সে চুরি করত। একদিন আমার নিত্য প্রয়োজনীয় বাইবেল পুস্তকটা চুরি করে সে বিক্রী করে দেয়, মদ কেনবার জন্যে। অর্থের প্রয়োজন হওয়াতে নাকি সে ঐরূপ করে, হয়ত মদ খাবার জন্য সেদিন তার একটা দুর্দ্দমনীয় ইচ্ছা আসে, যে কোনওরূপ ইচ্ছাই হোক উহার উপশম বা নিবৃত্তি সে ঘটাবেই, আমি তাকে এজন্য বহু ভৎ`সনা করি, সে আমার ভৎ`সনায় বিরক্ত হয় না, বরং ধীর ভাবেই সে উহা শুনে, সে স্বীকার করে, বাইবেল আমার কাছে অতীব প্রয়োজনীয় সামগ্রী। আমার দুঃখে সে দুঃখীতও হয়, কিন্তু এজন্য তাকে অনুতপ্ত বা লজ্জিত দেখা যায় না। তার ধারণা ছিল এইরূপ গালিগালাজ দ্বারা আমার মনের শান্তি ফিরে আসবে এবং আমার মনের সকল দুঃখ বা ক্ষোভও এতদ্বারা বিদূরিত হইবে। এইভাবে আমার বাইবেল হারানর ক্ষতিজনিত সকল দুঃখ আমি ভুলে যাব, তার ওইরূপ ধারণা থাকার জন্যেই সে আমার এই সব ভৎ`সনা সে আনন্দের সহিত সহ্য করে। মনে মনে কিন্তু সে আমাকে একজন নির্ব্বোধ বালকের মত মনে করে, আমি যেন একজন মস্ত মূর্খ; পৃথিবীর চালচাল সম্বন্ধে আমি যেন একেবারেই অনভিজ্ঞ। চুরি করা রূপ একটা সাধারণ ব্যাপারের জন্য আমি যে কেন এতটা মাথা ঘামালাম তার হৃদয়ঙ্গমই হ'ল না।

এই ত গেল বিদেশী পণ্ডিতদের উক্তি। এ সম্বন্ধে আমাদেরও অনেকানেক অভিজ্ঞতা আছে। এ সম্বন্ধে কয়েকটী দেশী উদাহরণ দিব। কোনও এক পকেটমার জিজ্ঞাসিত হয়ে এইরূপ উক্তি করে—মিট্টুর সঙ্গে যাচ্ছিলাম মশাই। হঠাৎ দেখলাম ছোকরা বাবু নেলাক্ষেপার মত পথ চলেছে। পাতলা পকেটের মধ্যে লোট্‌কটা বার থেকেই দেখা যাচ্ছিল। এ কি মোদের সহ্য হয় বাবু। এই রকম একটা বুড়বাক্ শহরে ঘুরে বেড়াবে, আর আমরা চুপ করে তা দেখব?" অপর আর একটী অপরাধীকে ধরা পড়ার পর বলতে শুনেছিলাম—"কি করব মশাই, যাচ্ছিলাম ত অন্য বরাতে (কাযে)। হঠাৎ দেখলাম বাইরের ঘরে মেঝের ওপর চেয়ারটা রাখা রয়েছে। চেয়ারের ওপর রয়েছে একটা রূপার ভাস্। রাস্তার ধারের দরজাটাও খোলা, অথচ ঘরে কেউ নেই। এ সব ছোট কাযে আমি হাত দিই না, কিন্তু আমার রাগ হল। আমি ফিরে এসে চেয়ারখানা নিয়ে সরে পড়লাম। কিন্তু মশয়, আমি ত চেয়ার চোর নই, তাই দু পা এগিয়েই ধরা পড়ে যাই।" অপরাধীদের নিষ্ঠুরবৃত্তির অন্তর্গত ক্রোধ ও হিংসার সংমিশ্রণের জন্যেই এইরূপ ঘটে থাকে বলে মনে হয়। কোনও এক ভদ্র চীনা চোর ধরা পড়ার পর এইরূপ উক্তি করে—"যাচ্ছিলাম ত ট্রামে, হঠাৎ জানি না কেন, ফুটের এই সাইকেলটা নিয়ে চম্পট দিতে ইচ্ছে হল।" তদন্তে দেখা যায়, চীনা ভদ্রলোকটী একজন ধনী ব্যক্তি। অপরাধী বিশেষের এই সকল উক্তি "অপস্পৃহার" অবস্থিতি প্রমাণিত করে।"

এ সম্বন্ধে অপর আর একটী দেশী উদাহরণ দেওয়া যাক। কোনও এক গ্রামের একটী বালক হঠাৎ দুর্দ্ধর্ষ অপরাধী হয়ে উঠে। গ্রামের লোকেরা তার অত্যাচারে অতিষ্ঠ হয়ে তাকে খুন করতে চায়। এই সময় কোনও এক ব্যক্তি দয়াপরবশ হয়ে তাকে গৃহে স্থান দেন।

বাড়ীর যা কিছু দ্রব্য তিনি বালকটির কাছেই গচ্ছিত রাখেন। সকালে উঠে ভদ্রলোকটী জিজ্ঞাসা করেন—কি শ্যামসুদ্দিন আজ কিছু চুরি করেছ? মাথা চুলকে শ্যামসুদ্দিন উত্তর দেয়—আজ্ঞে রাত্রে বাগান থেকে একটা শশা নিয়েছি।” আশ্চর্য্যের বিষয় ভদ্রলোক সেইদিনই দুপুরে তাকে পাঁচটা শশা খেতে দিয়েছিলেন। শশা কয়টা তখনও পর্য্যন্ত ঘরেই মজুত ছিল। ভদ্রলোকের কাছে শুনেছি, শ্যামসুদ্দিন সারারাত ধরে এ ঘরের জিনিস ও ঘরে এবং ওঘরের জিনিস এঘর করত। দিনের বেলায় কিন্তু তার অপস্পৃহার আবির্ভাব কখনও হয় নি। ভদ্রলোকের মতে ছেলেটীকে তিনি আশ্রয় না দিলে সে শহরের বস্তীতে আশ্রয় নিত এবং সেই সঙ্গে সভ্য সমাজের শেষ স্মৃতিটুকুও ভুলে গিয়ে সে উৎকট অপরাধী বা মানব দানবে পরিণত হ'ত। এ সম্বন্ধে আরও একটী উদাহরণ দেওয়া যাক। উদাহরণটী সচরাচর লোকের নজরে পড়ে। ইহা অত্যল্প অপঃস্পৃহার একটী উদাহরণ। নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

“আমি আমার এক বন্ধুর সহিত ট্রামে যাচ্ছিলাম। কন্‌ড্রাকটার সামনে আসতেই আমরা টিকিট কেনার জন্যে প্রস্তুত হলাম, কিন্তু কন্‌ড্রাকটার টিকিট না দিয়ে চলে গেল। এর পর বিনা টিকিটে আমরা গন্তব্য স্থানে পৌছলাম। হঠাৎ কন্‌ড্রাকটারকে নিকটে আসতে দেখে আমার বন্ধু আমাকে ফেলেই গাড়ীটা থামবার আগেই নেমে গেলেন। আমারও মন তাঁকে অনুসরণ করতে চাইল। কিন্তু আমি জোর করে মনটাকে ঠিক করে নি এবং আমার ও বন্ধুর উভয়ের টিকিটই কিনে নিই।”

অপঃস্পৃহা সম্বন্ধে কোনও একটী প্রাথমিক অপরাধী আমার নিকট এইরূপ একটী বিবৃতি দেয়।

"দুই বৎসর পূর্ব্বে আমি এক জমীদার বাটীতে কায করতাম। একদিন কাছারী হতে একটী হাজার টাকার নোট চুরি যায়। জমীদার আমাকে সন্দেহ করে ধমকা-ধমকি করেন, কিন্তু বরখাস্ত করেন না। বস্তুতঃ আমি নোটটী চুরি করি নি। কিন্তু সেইদিন হতে আমার মনে অপঃস্পৃহা বাসা বাঁধে। এবং আমি চুরি করতে সুরু করি।

অপরাধীদের বুদ্ধি-প্রেরণার মিথ্যা ভাষণের দিকটী ১৭৪ পৃঃ আলোচিত হয়েছে। এই সম্বন্ধে আরও একটী উদাহরণ দেওয়া যাক। আসামীর প্রতি পূর্ব্বাহ্নেই সহানুভূতিশীল হলে কিরূপ বিপদে পড়তে হয় তা নিম্নের বিবৃতিটী হতে বুঝা যাবে।

"দোকান হতে কাপড় চুরির অপরাধে একজন সপ্-লিফটারকে আমার কাছে ধরে আনা হয়। অপরাধ সম্বন্ধে বাষ্পরুদ্ধস্বরে সে এইরূপ সাফাই দেয় "দেখুন আমি রিপণে বি, এ, পড়ি। সংসারে আমরা তিন জন, দাদা বৌদি এবং আমি। বৌদি বেথুনে থার্ড ইয়ারের ছাত্রী, রেকর্ডে তাঁর গান শুনে থাকবেন। বৌদির জন্য দোকানে শাড়ী কিনতে এসেছিলাম। সাতখানা শাড়ীর মধ্যে পছন্দসই একটাও পাই নি, তাই একটাও আমি কিনি না। দোকানদার এতে বিরক্ত হয়ে বলে "বটে শাড়ীগুলোর পাট ভেঙ্গেচ, কিনবে না মানে?" কিছুক্ষণ বাক-বিতণ্ডার পর দোকানদার এই শাড়ীখানা হাতে গুঁজে দিয়ে আমাকে ধরে এনেছে।" আমি এই শিক্ষিত ছেলেটীর ও তার পরিবারবর্গের প্রতি সহানুভূতিশীল হয়ে উঠি। বি, এ, পাশ করা বৌদির দেবরের এই দুর্দ্দশা আমার অবচেতন মন পছন্দ করে নি। যুবকটীর দেহে প্রহারেরও চিহ্ন ছিল। আমি তাকে হাসপাতাল পাঠাই, এবং তার হাতের হাতকড়ি খুলে দিতে বলি। এর পর পথি মধ্যে পুলিশের হেপাজত হতে যুবকটী ফেরার হয়। তদন্তে জানা যায় তার কাহিনীটী সর্ব্বৈব মিথ্যা, এবং সে

একজন গৃহহীন পুরাণ দাগী চোর।" সঙ্গিতজ্ঞ শিক্ষিতা কোনও বৌদি তার নেই এবং কখনও ছিলও না।"

জুয়াড়ীরা এই ধরণের মিথ্যাচরণের মধ্যে বিশেষ বুদ্ধিমত্তার পরিচয় দেয়। আত্মরক্ষার জন্যেই এরা এইরূপ করে থাকে। সাধারণতঃ ঘরের মধ্যে ঢালোয়া সতরঞ্চি পেতে এরা জুয়া খেলে। আত্মরক্ষার কারণে এরা মাঝখানে একটা গ্রামোফোন এবং কিছু রেকর্ড রেখে দেয় এবং সেই সঙ্গে বিশ ত্রিশ থালি খাবারও। কিছু ফুল এবং "আতরও" তারা সেইখানে মজুত রাখে। পুলিশের হাল্লা এসে দরজায় ধাক্কা দেওয়া মাত্র তারা জুয়া খেলার সাজ-সরঞ্জাম এবং নালের টাকা বাক্সবন্দি করে রেকর্ড বাজাতে সুরু করে। পুলিশ ঘরে ঢুকে দেখে বিশ ত্রিশ জন লোক মালা ও সিঁদুর পরে খাবার খাচ্ছে। কেউ কেউ বাক্সের উপরকার ফুলে ঢাকা গণেশ ঠাকুরকে প্রণাম জানিয়ে বলছে, ঠাকুর—

ইহা ছাড়া এমন অপরাধীও আছে, যারা কিনা, দৈহিক পীড়নের হাত হতে মুক্তি পাবার জন্যে বিপক্ষ পক্ষীয় চোরেদের ধরিয়ে দেয় নিজের দলের লোক বলে। অর্থাৎ কিনা এক ঢিলে তারা দুই পাখী মারে।

কোনও কোনও অপরাধী আবার গোয়েন্দা সেজে পুলিশকে খবর দেয়, কোনও একটী বিশেষ বাটীতে রাত্রে ডাকাতি হবে। পুলিশ সদল বলে কথিত বাটীতে পাহারায় নিযুক্ত হয়। এই ভাবে তারা পুলিশ-বাহিনীকে একটী বিশেষ জায়গায় আটক রেখে অপর এক জায়গায় ডাকাতি করে আসে।

অপরাধীদের আত্মরক্ষামূলক বুদ্ধিমত্তার আরও প্রমাণ স্বরূপ নিম্নে অপর আর একটী বিবৃতি তুলে দেওয়া হ'ল।

"আড্ডাখানায় তখন ভাগ বাঁটরা চলছিল। এমন সময় পুলিশ এসে দরজায় ধাক্কা দেয়। ব্যাপার দেখে কিষণিয়া জিজ্ঞেস করে "কেয়া

সর্দ্দার, লড় যায়? উত্তরে সর্দ্দার বলে "কেয়া ফয়দা, দশ মিনিটকে বাস্তে লড়নে—। আনে দেও শালে লোককো—। এর পর সর্দ্দারের নির্দ্দেশে তবলা এবং করতাল ক'টা নামিয়ে এনে আমরা গান সুরু করি। পুলিশ ঘরে ঢুকে দেখে আমরা গজল গাচ্ছি "ভজ গোবিন্দনাম্ ভজ গোপালনাম্, ইত্যাদি।"

অপরাধীদের মধ্যে বিভিন্ন রূপ অপরাধ স্পৃহা বা অপরাধ-স্পৃহার অংশ বিশেষ, যথা—কাম-স্পৃহা দ্রব্য-স্পৃহা প্রভৃতির পৃথক বা একত্র অবস্থিতির প্রমাণ স্বরূপ নিম্নে একটী বিশেষ বিবৃতি তুলে দিলাম।

"কর্ম্মজীবনে আমি বহু প্রকারের লোক দেখেছি, এদের কেউ কেউ জীবনে কখনও ঘুস নেয় নি। বরং উহাকে তারা ঘৃণাই করে এসেছে, কিন্তু এদের স্ত্রীলোক দিয়ে ভুলান গেছে। অপর দিকে এমন লোকও দেখেছি যাদের নৈতিক চরিত্রের যৌন দিকটা অতিশয় উন্নত, কিন্তু অযৌনজ দিকটা একেবারে যাচ্ছেতাই: পয়সা কড়ির ব্যাপারে তারা নিকৃষ্ট চরিত্রের লোক। আবার এমন লোকও আমি দেখেছি যারা অর্থ এবং নারী কোনও কিছুই চায় নি, অথচ মিথ্যাভাষণ এবং পরপীড়নের দিক থেকে তাদের মানব-দানব বললেও চলে, জীবনে উন্নতি করার জন্যে তারা সব কিছুই করতে পারে।"

## অপরাধ-চিকিৎসা

চিকিৎসা দ্বারা অপরাধীদের পুনরায় নিরপরাধী করা যায়, এ কথা আমি বিশ্বাস করি। অপরাধীদের শ্রেণী ও উপশ্রেণী ভেদে উহাদের চিকিৎসা প্রণালীও বিভিন্নরূপ হয়ে থাকে, এই কারণে চিকিৎসার পূর্ব্বে, প্রথমেই প্রয়োজন, অপরাধীদের নির্ভুল শ্রেণী বিভাগ করা। সাধারণভাবে

আমরা অপরাধীদের মধ্যে কয়েকটি বিশেষ দোষ দেখে থাকি, উহাদের যথাক্রমে নৈতিক অসাড়তা, দৈহিক অসাড়তা, আদর্শহীনতা, কর্ম্মালসতা প্রভৃতি বলা হয়। আমার বিশ্বাস এই সকল দোষগুলি দূরীভূত হ'লেই অপরাধীরা নিরাময় হতে পারে। ইহা ছাড়া অপরাধীরা হৃদপিণ্ডের দুর্ব্বলতা প্রভৃতি রোগে ভুগে, জিহ্বা ও দন্তের রোগও এদের মধ্যে দেখা যায়। অনেকের কোষ্ঠ পরিষ্কার হয় না। অনেক সময় এই সকল দৈহিক রোগের কারণে স্নায়ু দুর্ব্বল থাকে। এই সকল স্নায়বিক দৌর্ব্বল্যের জন্যেও অনেকে কুকর্ম্মাদি করে বসে। এই কারণে, অপরাধীদের এই সকল দৈহিক রোগাদি প্রথমেই নিরাময় করা উচিত। এই সব দৈহিক রোগ দূরীভূত হলে মানসিক রোগ এমনিই দূরীভূত হতে পারে—উহা দূরীভূত না হলে অবশ্য মানসিক চিকিৎসার প্রয়োজন আছে। কিছুকাল পূর্ব্ব পর্য্যন্ত, সভ্য জগতের ধারণা ছিল, দৈহিক পীড়নই অপরাধীদের অন্যতম ঔষধ, কিন্তু সৌভাগ্যের বিষয় এইরূপ ধারণা বর্ত্তমান শতাব্দীতে পরিত্যক্ত হয়েছে, দৈহিক পীড়ন মানুষের আত্মসম্মানেরও হানিকর, এ কথা সকলেই জানেন। আত্মসম্মান-জ্ঞান ও চক্ষু-লজ্জাই মানুষকে বহুবিধ অপকর্ম্ম হতে বিরত রাখে এবং এই দুইটির অভাবে মানুষ আর মানুষ থাকে না। চক্ষুলজ্জা এবং আত্মসম্মানের অভাব নৈতিক অসাড়তার অন্যতম কারণ। এই দুইটি বস্তু বা গুণকে দৈহিক পীড়ন দ্বারা বিনষ্ট করে আমরা উৎকট অপরাধীর সৃষ্টি করি মাত্র। যাদের নিজেদের আত্মসম্মান বোধ নেই, তারা অপরের আত্মসম্মানেরও মর্য্যাদা রাখে না। এ সম্বন্ধে নিম্নের বিবৃতিটি প্রণিধান যোগ্য।

মৈনে দেখা কি গালি খাকর মেরা দোস্ত্ একদম্ চুপচাপ বৈঠগয়া, সাহব নে উসে ঝুটমুট্ গালি দিয়া থা। মৈনে কহা, ভাই আফ্‌শোষ মত করো। আফিস মে লোট চলো। উহা যা কর নীচেওয়ালে, আউর

দো-চার পাব্লিককো হম লোগভী গালি দেঙ্গে। যিস্‌সে দিল্‌ভি থোড়া হল্‌কা হো যায়গা আওর নীঁদ ভী আয়েগী। থোড়ীদের বাদ মৈ অপনে আফিস্ মে গয়া, আউর বীশ আদ্‌মিয়োঁ কো ঝুটমুট গালী দেকর দিল কো হল্কা কর লিয়া।

নির্দ্দোষী জনসাধারণকে ঝুটমুট গাল দেওয়াকে আমি অপরাধ মনে করি। এই বিশেষ ক্ষেত্রে উপরিউক্ত ব্যক্তিদ্বয়ের ওপরওয়ালারাও তাদের এই অপরাধের জন্য কতকাংশে দায়ী। কারণ, অধস্তন অফিসারদের মধ্যে এই নৈতিক অসাড়তার আবির্ভাবের প্রধান কারণ তাঁদের অসদ্ব্যবহার। অপরাধীদের সূক্ষ্মবৃত্তিগুলি দুর্ব্বল এবং স্থূলবৃত্তিগুলি প্রবল থাকে, এ কথা পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে—অপরাধীদের মস্তিষ্ক তথা মনের এই বিশেষ ব্যবস্থা নৈতিক অসাড়তা আনয়ন করে। বাক-প্রয়োগ ও উপদেশাদি দ্বারা আমরা অপরাধীদের সূক্ষ্মবৃত্তিগুলিকে পুনরায় উহাদের স্থূলবৃত্তিগুলি অপেক্ষা প্রবল করে দিতে পারি। এইরূপ অবস্থায় নৈতিক অসাড়তার অবসান ঘটে, ফলে অপরাধীরা পুনরায় নিরপরাধী হয়। এই বাক্‌প্রয়োগের শব্দগুলি চোখা চোখা এবং বহুক্ষণ স্থায়ী হওয়া দরকার। দৃষ্টান্ত স্বরূপ এইরূপ বলা যেতে পারে—"তুমি ভাল হবে, নিশ্চয় ভাল হবে, কেন ভাল হবে না, নিশ্চয়ই তুমি ভাল হবে, তোমাকে ভাল হতেই হবে, বুঝলে। কত লোক ভাল হ'ল আর তুমি ভাল হবে না ইত্যাদি।" এইরূপে একার্থক শব্দগুলির বিভিন্নরূপ বিন্যাস দ্বারা বার বার উচ্চারণ করলে উহা মনের মধ্যে স্থায়ীরূপে প্রোথিত হয়। গীত বাদ্যাদি মানুষের সূক্ষ্মবৃত্তি প্রসূত হয়ে থাকে, অপরাধীদের মন এই সকল কলাবিদ্যার প্রতি আকর্ষিত হলেও, তাদের সূক্ষ্মবৃত্তিগুলি সতেজ হয়। সূক্ষ্মবৃত্তিগুলি সতেজ হওয়া মাত্র নৈতিক অসাড়তা বিদূরিত হয় এবং তাহার অবশ্যম্ভাবী ফলস্বরূপ মানুষ আবার

নিরপরাধী মানুষ হয়। মনের সহিত দেহের চিরন্তন সম্বন্ধ, এই কারণে দৈহিক অসাড়তা বিদূরিত হ'লে নৈতিক অসাড়তাও দূর হয়। এই দৈহিক ও নৈতিক অসাড়তা ছাড়া কর্ম্মালসতা অপরাধীদের আর একটি দোষ। বহুক্ষণ স্থায়ী একটানা কাজকর্ম্ম করতে অপরাধীরা অক্ষম, এ কথা পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে। চিকিৎসা হিসাবে অপরাধীদের একটানা কায করতে বাধ্য করা উচিত কিনা, সেই কথা বিবেচ্য। আমার মতে এইরূপ বাধ্যবাধকতার মধ্যে আত্মসম্মান নাই, আছে শুধু লজ্জা ও গ্লানী; মানুষ যখন এই লজ্জা ও গ্লানীর বাইরে এসে পড়ে, তখনই তাদের মধ্যে স্থান পায় নৈতিক অসাড়তা, ইহার অবশ্যম্ভাবী ফলস্বরূপ প্রাথমিক অপরাধীরা কারাগারে এসে উৎকট অপরাধীতে পরিণত হয়, এ বিষয়ে অবশ্য কুসঙ্গাদিও এদের সাহায্য করে। কারাগারের মধ্যে অভ্যাস-অপরাধীদের চিকিৎসা নিম্নোক্তরূপে করা যেতে পারে। নিম্নোক্ত ব্যবস্থাটি প্রণিধানযোগ্য। ব্যবস্থাটী য়ুরোপীয় পণ্ডিতেরাও স্বীকার করেন।

"খাদ্য নিরূপণ, নিয়মিত স্নান, মেসাজ, ব্যায়াম ইত্যাদি অপরাধীদের চিকিৎসার প্রধান অঙ্গ হওয়া উচিত। ইহা দ্বারা তাদের স্নায়বিক দৌর্ব্বল্য বিদূরিত হয় এবং মনের প্রতিরোধ শক্তির বৃদ্ধি ঘটে। এই সকল বিষয়ের সহিত এদের শিক্ষার জন্য স্কুল ও শ্রমশিল্পের কারখানারও প্রয়োজন। এই সব কারখানায় খাটিয়ে নিয়ে, এদের মাসিক বা সাপ্তাহিক পারিশ্রমিক দেওয়া উচিত। কাজকর্ম্মের জন্য পারিশ্রমিক পেলে এদের আত্মসম্মানের হানি হয় না, উহা তারা চাকুরী মনে করে। শ্রমশিল্পের মধ্যে তারা জীবিকার সন্ধান পায় এবং একটানা কাজকর্ম্মেও অভ্যস্ত হয়, ফলে তাদের কর্ম্মালসতা দূর হয় এবং তারা সহজ মানুষ হয়ে উঠে। খেলাধুলা এবং আমোদ প্রমোদ দ্বারা

এদের ভুলিয়ে রাখারও প্রয়োজন। ইহা ছাড়া "ভেপার বাথ," পর্য্যায়ক্রমে গরম ও ঠাণ্ডা জলে স্নান ও নিয়মিত ব্যায়াম, অপরাধীদের রক্ত চলাচলের সহায়ক হয়, উহা চর্ম্মকোষগুলিকে সতেজ করে, উহাদের দৈহিক অসাড়তা বিদূরিত করে, এইভাবে আমরা অপরাধীদের অন্যতম দোষ সকল, যথা—নৈতিক ও দৈহিক অসাড়তা, কর্ম্মালসতা প্রভৃতি দোষ দূর করতে পারি। এইরূপ চিকিৎসার সহিত সংব্যবহার সৎসঙ্গ ও উপদেশাদি দ্বারা অভ্যাস-অপরাধীদের সহজেই নিরাময় করা যায়। এই সব অপরাধীরা সমাজের কাছ হতে বিসদৃশ ব্যবহার পেয়ে থাকে, ফলে তারা সভ্যসমাজ হতে দূরে চলে যায় এবং নিজেদের জন্য পৃথক একটি সমাজ তৈয়ারী করে। সদ্ব্যবহার এবং উপদেশাদি অপরাধীদের তাদের পূর্ব্বসমাজ সম্বন্ধে সচেতন করে তাদের মধ্যে অনুতাপের সৃষ্টি করে—অনুতাপের আগমন এদের মধ্যে আত্মসম্মান ও লজ্জা বোধ ফিরিয়ে এনে এদের নিরপরাধী করে তুলে। এইরূপ চিকিৎসা দ্বারা অপরাধীদের আকৃতি পর্য্যন্ত বদলে যায়, এইরূপও দেখা গেছে। ডাঃ ওয়ে এলমিরাতে এইধরণের পরীক্ষা দ্বারা সুফল পেয়েছিলেন। অভ্যাস অপরাধীদের চিকিৎসা সম্বন্ধে বলা হল, এইবার মধ্যম অপরাধী ও উৎকট অপরাধীদের চিকিৎসা সম্বন্ধে কিছু বলা যাক। এই বিশেষ চিকিৎসা পদ্ধতি সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছদের ৮৬, ৮৭ পৃঃ বিশেষরূপ আলোচিত হয়েছে। পূর্ব্ব পরিচ্ছেদে বাড়তি অপস্পৃহা ভিন্ন প্রণালীতে নিষ্কাশিত করে অপরাধী বিশেষকে কিরূপে পুনরায় নিরপরাধী করা যায়, সেই সম্বন্ধে বলা হয়েছে। পুরাণ চোরদের ইনফরমার বানিয়ে আমি এইরূপ অনেক পরীক্ষা করি। চোর ধরার কার্য্যে যেমন কিছুটা অপস্পৃহা থাকলে ভাল হয়, তেমন এই সব কাযের মধ্যে কিছুটা আদর্শ বা সৎপ্রেরণারও প্রয়োজন। এই

কাযে, এক দিক দিয়ে যেমন বাড়তি অপস্পৃহার নিষ্কাশন ঘটে, অপর দিক দিয়ে, উহা সৎপ্রণালীতে প্রবাহিত হওয়ায়, কিছুটা আদর্শ ও সৎপ্রেরণাও আনয়ন করে,—আদর্শ ও সৎপ্রেরণার ক্রমাবির্ভাব পরিশেষে অপস্পৃহাকে বিদূরিতও করে দেয়। এই একই কারণে যে সকল পুরাণ চোর ইনফরমারের কার্য্য করে, কিছুকাল পরে চৌর্য্য কার্য্যে তাদের আর মন বসে না। এই একই কারণে শোণিতাত্মক অপরাধীদের যুদ্ধে পাঠালে যুদ্ধাবসানে ফিরে এসে তার শোণিতাত্মক কোনও অপরাধ আর করে না। বরং তাদের শান্ত শিষ্ট ভদ্রলোক দেখা যায়। সৎপ্রেরণার ক্রমাবির্ভাবই ইহার কারণ। এই সৎপ্রেরণা অপস্পৃহার ন্যায় অত পুরাণ নয়, মানুষ উহা মধ্য পথে অভ্যাস দ্বারা লাভ করে। সৎপ্রেরণা সভ্যতার এক অন্যতম দান। সৎপ্রেরণার সহিত পুংবীজ বা sperm এবং অপঃস্পৃহার সহিত স্ত্রী-বীজ বা ovaর তুলনা করা চলে। স্ত্রী-বীজ বা ova নির্দ্দিষ্ট সংখ্যায়, বারে বারে বা ক্ষেপে ক্ষেপে ( at intervals ) জন্মায় এবং উহা ৪৫ উর্দ্ধ বৎসর বয়স্কা নারীর মধ্যে প্রায়ই আর জন্মায় না। অপরদিকে পুংবীজ বা sperm বহুল পরিমাণে, অফুরন্ত সংখ্যায় জন্মায় এবং উহা শতবর্ষিয় পুরুষদের ভিতরেও সমান ভাবে বর্ত্তিয়ে থাকে। এইজন্য শক্তিহীন না হলে জীবনের শেষ দিন পর্য্যন্ত পুরুষমাত্রেই প্রজননে সক্ষম থাকে। অনুরূপ ভাবে এই সৎপ্রেরণা জাত কর্ম্ম সকল মানুষ একটানা ভাবে জীবনের শেষ দিন পর্য্যন্ত সমান ভাবে করে যায় বা করতে পারে, অপরদিকে অপরাধীরা বহুদিন ত দূরের কথা বহুক্ষণ ব্যাপীও তারা কোনও অসৎকর্ম্ম করতে অক্ষম থাকে, বাড়তি অপঃস্পৃহা নিঃশেষিত হওয়া মাত্র তারা অপকর্ম্ম ত্যাগ করে এবং পুনরায় অপঃস্পৃহার সৃষ্টি না হওয়া পর্য্যন্ত তারা নিশ্চেষ্ট থেকে যায়। ৪৫ বৎসর উর্দ্ধবয়স্কা নারীর

যেমন প্রজনন শক্তি থাকে না, তেমনি ৫০ বৎসর উর্দ্ধবয়স্ক অপরাধীরাও আর অপরাধ করে না বা করতে পারে না। অপর দিকে ৯০ বৎসর বয়স্ক পুরুষরা যুবকদের মতই সৎপ্রেরণা-জাত কর্ম্ম সকল সমানভাবে করে যায় বা করতে পারে। ৯০ বৎসর বয়স্ক বৃদ্ধকেও আমরা রাষ্ট্রের প্রধান ব্যক্তির পদে অধিষ্ঠিত দেখি, কিন্তু এই বয়সের একজনও ডাকাতের সর্দ্দারের আমরা সন্ধান পাই না। বীজ বিজ্ঞানের ছাত্র মাত্রেরই জানা আছে, পৃথিবীর প্রথম জীবেরা সকলেই ছিল স্ত্রী। স্ত্রী-বীজের ন্যায়ই তারা গোলাকার হত, কিংবা বংশবৃদ্ধি বা প্রজননের সময় গোলকাকৃতি ধারণ করত, পরে এই স্ত্রীবীজ হইতে সৃষ্ট হয় পুংবীজ। পুংবীজ স্ত্রীবীজেরই এক সূক্ষ্মরূপ বিশেষ। অনুরূপ ভাবে অপঃস্পৃহার সহিত অপঃস্পৃহার সংঘাতের ফলস্বরূপ সৃষ্ট হয় এই সৎপ্রেরণা, পুরুষরা যেমন নারীদের চেপে রাখতে পারে, তেমনি সৎপ্রেরণাও উহার সূক্ষ্মতার কারণে অপঃস্পৃহাকে দাবিয়ে রাখে। এই কারণে চিকিৎসার দ্বারা অপরাধীর মধ্যে সৎপ্রেরণার আবির্ভাব ঘটিয়ে উহা দ্বারা অপঃস্পৃহাকে দাবিয়ে রাখা সম্ভব হয়। এ বিষয়ে নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

"কোনও এক বালক অপরাধীকে আমি এইরূপ ভাবে নিরাময় করি। বালকটী সুবিধা পেলেই এর ওর পকেট থেকে পয়সা চুরি করত। এ বিষয়ে তাকে নিরস্ত করা অসম্ভব ছিল। আমি তাকে এই চুরির পয়সা দিয়েই কাঁচা মাল কিনিয়ে খেলনা তৈয়ারী করতে শেখাই। ইহা ছাড়া তার হাতে আমি প্রচুর পয়সা দিয়ে তাকে দিয়ে আমি নানারূপ জিনিস কেনাতাম। ইচ্ছাকৃত ভাবে আমি যেখানে সেখানে পয়সা ছড়িয়ে রাখতাম, যাতে করে বালকটী সহজেই পয়সা কয়টী চুরি করতে পারে। এই বালকটীর মারফৎ আমি বহু দরিদ্র ব্যক্তিকে সাহায্যও পাঠাই। এরা সত্য সত্যই দরিদ্র কিনা তার অনুসন্ধানের

ভারও আমি বালকটীর উপরই ছেড়ে দিই। তাকে চোর ধরার কাযেও নিয়োগ করি। এই ভাবে বালকটীর বাড়তি অপঃস্পৃহা কখনও অসৎ কখনও বা সৎপ্রণালীতে নিষ্কাশিত হতে থাকে। কাযকর্ম্মের মধ্যে তার কর্ম্মালসতারও উপশম ঘটে। দানধ্যান ও শ্রমশিল্পের কারণে তার মধ্যে আদর্শ স্থান পায়, ঔৎসুক্যেরও আবির্ভাব ঘটে। ধীরে ধীরে তার নৈতিক অসাড়তা বিদূরিত হয়, এবং সে তার বিগত দিনের অপকর্ম্মের জন্য লজ্জিত ও অনুতপ্ত হতে থাকে।"

অভ্যাস, মধ্যম, এবং উৎকট অপরাধীদের চিকিৎসা পদ্ধতি সম্বন্ধে বলা হল। এইবার স্বভাব অপরাধীদের চিকিৎসা সম্বন্ধে কিছু বলা যাক। এই স্বভাব অপরাধীদের চিকিৎসা অতি কঠিক ব্যাপার। পুরা কালে মানব-দানব বিধায় এদের মেরে ফেলার রীতিই প্রচলিত ছিল। ঔষধাদি দ্বারা এদের বহুক্ষণ পর্য্যন্ত ঘুম পাড়িয়ে রাখলে সুফল পাওয়া যেতে পারে। এদের চিকিৎসার জন্য স্নায়ুর উপর কার্য্যকরী ঔষধের প্রয়োজন। ইগ্‌নেসিয়া, প্রভৃতি হোমিওপ্যাথ ঔষধাদির দ্বারা এইরূপ পরীক্ষা করা চলে। ইহা ছাড়া এদের দেহাভ্যন্তরস্থ রস-পিণ্ড ( gland ) গুলির হ্রাসবৃদ্ধি ঘটিয়ে এদের অপস্পৃহা নিম্নগামী করা যায়, এইরূপ অনুমিত হয়। নারী অপরাধীরা কখনও স্বভাব অপরাধী হয় না, এইস্থলে তারা হয় স্বভাব-বেশ্যা, এ কথা পূর্ব্বে বলা হয়েছে। স্বভাবতঃ অপরাধী না হলেও এদের মধ্যে অনেক অভ্যাস অপরাধী এবং অপরাধ রোগীর সন্ধান মিলে। নারী-অভ্যাস-অপরাধীদের অনেকের মধ্যেই কিছুটা পুরুষাবলী ভাব পরিদৃষ্ট হয়। পুরুষ হ'তে নারী এবং নারী হ'তে পুরুষ হওয়ার কাহিনী পৃথিবীতে বিরল নয়, কারণ নারী এবং পুরুষের যৌন ব্যবস্থার মূল ব্যবস্থা একই—। এই কারণে নারী অপরাধীদের প্রাথমিক চিকিৎসা ঔষধাদির দ্বারাই করা উচিত। ঔষধাদির দ্বারা নারী অপরাধীদের মধ্যে নারী

সুলভ ভার ফিরিয়ে এনে, তাদের মানসিক চিকিৎসার ব্যবস্থা করলে সুফল ফলবে, এইরূপ আমি মনে করি।

প্রকৃত অপরাধীদের চিকিৎসা পদ্ধতি সম্বন্ধে বলা হ'ল, এইবার অপরাধী রোগীদের চিকিৎসা সম্বন্ধে কিছু বলা যাক। প্রথমেই নির্ণয় করা উচিত এদের এই রোগের মূল কারণ। এই রোগ ব্যক্তিগত কিংবা বংশ-গত ইহাও জ্ঞাত হওয়া দরকার। অনেক সময় বংশগত মাদকতা ও উন্মাদনাও এই রোগের সৃষ্টি করে, অনেক সময় মানসিক কারণেও ইহা উপগত হয়। মনোবিশ্লেষণ, বাক-প্রয়োগ এবং ঔষধাদির দ্বারা, মানসিক রোগের প্রকারভেদ, মানসিক রোগ সারান যায়। পূর্ব্ব পরিচ্ছেদে মানসিক রোগ সম্বন্ধে অনেক উদাহরণ দেওয়া হয়েছে। মনো-বিশ্লেষণ দ্বারা এই সব রোগের কারণ নির্ণয় করা যায়। এই মনোবিশ্লেষণের রীতি সম্বন্ধে কিছু বলা যাক। এ সম্বন্ধে নিম্নের বিবৃতিটী প্রণিধানযোগ্য।

"কোনও এক যুবক মরা বা মড়ার কথা শুনলেই মার-মুখী হয়ে উঠত। চিকিৎসার জন্য যুবকটী আমার কাছে নীত হয়। এই একটী বিষয় ছাড়া অন্যবিষয়ে তাকে সহজ মানুষের মতই দেখা যায়। আমি অভিভাবকদের জিজ্ঞাসা করি, যুবকটিকে শিশুকালে কোনও আত্মীয়ের মৃত্যু ঘটেছিল কিনা—উত্তরে তারা বলেন, না। আমি তখন যুবকটীর মনোবিশ্লেষণে প্রবৃত্ত হই। যুবকটীকে একটী নিরালা ঘরে বসিয়ে আমি প্রশ্ন সুরু করি। তার প্রতি আমি বাৎসল্যের ভাব দেখাই এবং আমাকে তাকে বড় ভাই বা পিতার ন্যায় জ্ঞান করতে বলি, আমি যে তার একজন্ বিশেষ শুভাকাঙ্ক্ষি এবং আমার জ্ঞান ও ক্ষমতা আমি যে তার উপকারার্থে নিয়োগ করছি, এইরূপ ভাব দেখাই। আমি তাকে জীবনের এক একটী ঘটনা সম্বন্ধে মনে করতে

বলি। সে একটী বিশেষ ঘটনার কথা বলে, আমি তখন এরও পূর্ব্বের একটা ঘটনা মনে করতে বলি। যে যে ঘটনা তার জীবনের পথে স্থায়ী চিহ্ন রেখেছে তার সব কয়টীই সে বলে যেতে থাকে। এই মনে করার রীতি সম্বন্ধে আমি তাকে বিজ্ঞান-সম্মতভাবে নির্দ্দেশ দিয়ে, তাকে এই ব্যাপারে আমি সাহায্যও করতে থাকি। বিগত দিনের একটীর পর একটী ঘটনার কথা স্মরণ করে মনের পথে সে পিছিয়ে আসতে থাকে এবং পরিশেষে তার এগার বৎসর বয়সের একটা ঘটনার কথা হঠাৎ তার মনে পড়ে যায়। নানা আলোচনার মধ্যে আমি জেনে নিই, তার এক গ্রাম সম্পর্কীয়া বৃদ্ধা ঐ সময় তাদের বাড়ী আসেন এবং মারা যান। ছেলেটী অপরাপর সকলের সঙ্গে শশ্মান ঘাটে গিয়েছিল এবং শ্মশানগামী নরনারীর মধ্যে একজন নবম বর্ষীয়া বালিকাও ছিল, সেইদিন থেকে আজ পর্য্যন্ত এই বালিকাটী তার অজ্ঞাতেই তার মনের পথে হানা দিয়ে আসছে। যৌবনপ্রাপ্তির পর এই সুপ্ত যৌনবোধ অত্যন্ত উগ্র হয়ে উঠে মানসিক রোগের সৃষ্টি করে। রিপ্রেসড্ বা প্রদমিত ইচ্ছাই ইহার কারণ। অবচেতন মনের এই ইচ্ছা জ্ঞাত হওয়া মাত্র যুবকটী বহুলাংশে সুস্থ হয়ে উঠে। কয়েক মিনিট বাগ-প্রয়োগ ও কারণ নিদর্শনের পর ছেলেটী সম্পূর্ণরূপে নিরাময় হয়। আমার উপদেশমত যুবকটী কথিত বালিকাটীর শ্বশুরালয়ে গিয়ে তার সঙ্গে দেখা করে আসে। এর পর যুবকটীর মরা বা মড়া সম্বন্ধে ভীত হওয়া ত দূরের কথা মড়া পোড়াতেও তার দ্বিধা হত না।”

আমাদের অবচেতন মন যখন বলে—না, আমাদের চেতন মন তখন বলে,—হাঁ। চেতন মনের দুইটী বিভিন্ন বিষয় বস্তু অনেক সময় দ্বন্দ্বরত অবস্থায়, দ্বন্দ্বের সমাধানের পূর্ব্বেই বিস্মৃতির অতলতলে ডুবে যায়। মানুষ তখন মূল বিষয় বস্তুটী ভুলে যায়, অথচ ভুলে না। প্রাণপণে সে

উহা মনে করতে চেষ্টা করে, কিন্তু পারে না। এই অবস্থায় আকাঙ্ক্ষিত বস্তুর বদলে আকাঙ্ক্ষিত বস্তুর আনুসঙ্গিক অনুরূপ বা সমসাময়িক অপর আর একটীর ঘটনা তার মনে পড়ে, কিন্তু উহা তাকে সান্ত্বনা দেয় না. উহা তাকে ভয় দেখায় বা দুঃখ দেয় মাত্র। এইরূপ অবস্থায় নানারূপ মানসিক রোগের সৃষ্টি হতে পারে। রিপ্রেসড্ ইচ্ছা, রিপ্রেসড্ ভয় প্রভৃতিই বহুবিধ মানসিক রোগের কারণ। এ সম্বন্ধে অপর আর একটী উদাহরণ দেওয়া যাক। কোনও এক ব্যক্তি স্বপ্ন দেখে তার শোবার ঘরের উত্তর দিকটার দেওয়ালটা পড়ে গেল। তার শোবার ঘরের উত্তর দিকটার ঘর তার খুল্লতাত ব্যবহার করতেন। মনো-বিশ্লেষণের পর ভদ্রলোক স্বীকার করেন, যে তিনি তাঁর খুল্লতাতের মৃত্যু চাহেন। অবচেতন মন হ'তে এই অন্যায় ইচ্ছা চেতন মনে এনে বাকপ্রয়োগ বা উপদেশাদি দ্বারা উহা আমরা বিদুরিত করি—ভদ্রলোকের এই সুপ্ত ইচ্ছা, এইভাবে বিদূরিত না হলে হঠাৎ একদিন উহা হয়ত জাগ্রত হয়ে পিতৃব্য হত্যার কারণ হত। মানসিক রোগ নানাবিধ কারণে হয়ে থাকে। দমনীত বা রিপ্রেসড্ যৌনবোধ মানসিক রোগসমূহের প্রধান কারণ, এইরূপ অনেকে মনে করেন। দমনীত বা রিপ্রেসড্ ভয় এই মানসিক রোগের অপর আর এক কারণ। শিশু ও বালকদের মধ্যে এই রোগ বিশেষরূপে দেখা যায়। বালকদের মধ্যে কোনও রিপ্রেসড্ ভয়ের কারণ ঘটলে উহা অবিলম্বে চেতন মনে ফিরিয়ে এনে, উহা দূরে না ঠেলে দিয়ে, বরং উহাকে নিকট হতে আরও নিকটে এনে, বালকটীর নিকট ভয়ের ব্যক্তি বা বস্তুকে অতি সহজ করে তোলা উচিত। ভয়ের বিষয় বস্তুটীর অসারতা এইরূপে প্রমাণিত করে আমরা রোগীকে নিরাময় করতে পারি। দেহের সুস্থতা অপেক্ষা মনের সুস্থতার প্রয়োজন অনেক বেশী। এই রিপ্রেস্ড্ ভয়, ইচ্ছা ও যৌনবোধের ন্যায় ক্রোধ, বংশগত মাদকতা, উন্মাদনা, উত্তেজনা এবং

স্নায়বিক ক্ষয় ক্ষতি প্রভৃতির কারণেও মানসিক রোগের সৃষ্টি হয়। উন্মাদনা, উত্তেজনা, ক্রোধ প্রভৃতি রোগ মানুষের সূক্ষ্ম বৃত্তিগুলিকে দুর্ব্বল ও উহাদের স্থূল বৃত্তিগুলিকে প্রবল করে দেয়। এইরূপ অবস্থায় মানুষ নিজের অজ্ঞাতে বা ইচ্ছার বিরুদ্ধে অপরাধ করে, কিন্তু পরক্ষণেই এই অপকর্ম্মের জন্য সে লজ্জিত ও অনুতপ্ত হয়। প্রকৃত অপরাধীদের মধ্যে লজ্জাবোধ বা অনুতাপ থাকে না। একথা পূর্ব্বেই বলা হয়েছে। অপরাধী রোগীদের অপকর্ম্মের মধ্যে অপস্পৃহা থাকে না, এই কারণে উহাদের মধ্যে আমরা অধিক অনুতাপ ও লজ্জা দেখি।

মানুষের চিন্তারোগ অপর আর এক প্রকারের মানসিক রোগ, চিন্তা-রোগ দুই প্রকারের হয়। প্রথম ক্ষেত্রে, কোনও একটী বিশেষ চিন্তা, মানুষের অপরাপর চিন্তার উর্দ্ধে উঠে মানুষকে নিয়ত আঘাত হানে, দ্বিতীয় ক্ষেত্রে মানুষের মন কোনও একটী বিশেষ চিন্তা অধিকক্ষণ ধরে রাখতে অক্ষম হয়, একটীর পর একটী চিন্তা মনে এসে মুহূর্মুহু তাকে বিরক্ত করে। এইরূপ অবস্থায় মানুষ পাগলের মত হয়ে উঠে। এই সময়ে সামান্য মাত্র বিরক্তির কারণ ঘটলে মানুষ অপকর্ম্ম করে বসে।* মনোবিশ্লেষণ, বাকপ্রয়োগ ও ঔষধাদির দ্বারা এই সকল রোগ সহজেই নিরাময় হয়।

অনেক সময় এই সব অপরাধী-রোগীরা ভুলক্রমে আসল অপরাধী রূপে চালু হয়ে যায়। আমার মতে এই সব অপরাধীদের কোনও রূপ শাস্তির ব্যবস্থা না করে, বরং এদের চিকিৎসার ব্যবস্থা করা উচিত। এই অপরাধী-রোগীদের স্বরূপ জানতে হলে, কিরূপ পন্থায় অনুসন্ধান

* এই সব চিন্তা ভুলবার উত্তেজক ঔষধরূপে অনেকে মদ খায়, বেশ্যাসক্ত হয়, পরনারী গমন করে, কেহ কেহ অপরাধও করে, কেহ আবার বুড়ো বয়সে বিবাহও করে।

করা উচিত তাহা পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে। এদেশের ন্যায় য়ুয়োরোপেও অপরাধ-রোগীদের জন্য কোনও রূপ পৃথক ব্যবস্থা পূর্ব্বকালে ছিল না। ইংল্যাণ্ডের কোনও এক আদালতে আসামী পক্ষ থেকে ক্লীপটোম্যানিয়ার অজুহাতে আসামীর মুক্তি প্রার্থনা করা হয়, জজ সাহেব আসামীর সওয়ালের জবাবে এইরূপ উক্তি করেন—এদের এই রোগ সারাবার জন্যেই আমাকে এখানে পাঠান হয়েছে। কিন্তু অধুনা-কালে সকল সভ্য দেশই এই সব রোগ সম্বন্ধে সচেতন।

অনেক সময় অতৃপ্ত বাসনা এবং জাগ্রত যৌনবোধও নানারূপ অপকর্ম্মের কারণ হয়। এই সম্বন্ধে একটী বিশেষ ঘটনার কথা বলা যেতে পারে। বিবরণটী শ্রীযুক্ত বীরেন্দ্রনাথ মুখোপাধ্যায়ের বালক অপরাধী শীর্ষক পুস্তকে লিপিবদ্ধ হয়েছে।

"কলিকাতার বটতলা অঞ্চলে কোনও এক মন্দিরে ৬০ বৎসর বয়স্ক এক পুরোহিত বাস করতেন। পাড়ার বহু বালক বালিকা ওই দেবালয়ে যাতায়াত করত, কারণ পুরোহিত মহাশয় তাদের বিশেষ প্রীতির চক্ষে দেখতেন। কিন্তু আজন্ম ব্রহ্মচারী সাধু-চরিত্র পুরোহিত মশাই-ই একদিন এক দশম বৎসর বয়স্কা বালিকার প্রতি পাশবিক অত্যাচার করে বসলেন। বৃদ্ধকে থানায় ধরে এনে আমি জিজ্ঞাসা করি—"এ কেয়া কিয়া আপ্?" "কেয়া বলে বাবু সাব"—বৃদ্ধ উত্তরে বলে, "যব হোতা তব এইসাই হোতা" বৃদ্ধ ঠক ঠক করে কাঁপতে থাকে, কাঁদতেও—অনুশোচনায় তার হৃদয় দগ্ধ হচ্ছিল। বৃদ্ধ এতদিন ব্রহ্মচর্য্য পালন করে এসেছিল, কিন্তু তা সে করে আসছিল ইচ্ছার বিরুদ্ধে। বার্দ্ধক্যের দুয়ারে এসে এজন্য তার অনুতাপ আসে। কিন্তু যে যৌবন মনের দুয়ারে বার বার মাথা খুঁড়ে ফিরে গেছে তাকে সে আর ফিরাতে পারে না। হঠাৎ সে আবিষ্কার করে, আর একদিনও তার সময় নেই, তার মনে

হয়, ওই দিনটাই বুঝি তার শক্তি সামর্থ্যের শেষ দিন। অনাস্বাদিত ফলটীর আস্বাদনের জন্য তার মন আকুল হয়ে উঠে, মৃত্যুর পূর্ব্বে আর একবার, হাঁ হাঁ মাত্র একবার—। এর পর হঠাৎ সে ক্ষেপে উঠে ক্ষমার অযোগ্য এই অপরাধটী করে বসে, কিন্তু পরক্ষণেই তার জ্ঞান ফিরে আসে—কিন্তু তার সেই ক্ষণিকের ভুল শুধরাবার, সে আর কোনও পথই পায় নি, ফলে তাকে জেলে যেতে হয়।

এই সব কারণে অসাধুর ন্যায় সাধুকেও বিশ্বাস করা উচিত নয়। আমরা পরস্পর পরস্পরের অন্তর্নিহিত অপঃস্পৃহাকে দমন করে পরস্পর পরস্পরের বিরুদ্ধে (ব্যক্তিগত বা সঙ্ঘবদ্ধ ভাবে) আত্মরক্ষা করি মাত্র—মানুষ, সমাজ এবং রাষ্ট্রগঠন একমাত্র এই কারণেই করে থাকে, মনের শয়তানই মানুষের সর্ব্ব প্রধান শত্রু। নিউরেটিক অবস্থায় ও ব্লাডপ্রেসার রোগের কারণেও অনেকে অপকর্ম্ম করে, যৌন-স্পৃহার প্রতিরুদ্ধতার কারণেও এই সব রোগ জন্মে থাকে। এই কারণে অবিবাহিত ব্যক্তিদের উপর নির্ব্বিচারে কোনও দায়িত্বপূর্ণ কার্য্যের ভার দেওয়া নিরাপদ নয়। ইহা ছাড়া এমন অনেক ব্যক্তি আছে যারা কিনা মাত্র একটা উত্তেজনা উপভোগ এবং রোম্যান্সের কারণেই ডাকাত প্রভৃতির সর্দ্দার হয়। তারা ডাকাতি করে কেবলমাত্র এই রোম্যান্স ও উত্তেজনা উপভোগের জন্যে, অর্থের কারণে নয়। এইরূপ মনোবৃত্তিও এক প্রকার রোগ এবং ইহারও চিকিৎসার প্রয়োজন আছে। অপর আর এক প্রকার অপরাধী আছে, যারা কিনা মনে করে একটী বড় অন্যায় প্রতিরোধ করবার জন্যে একটী ছোট অন্যায় করা যেতে পারে—এই ক্ষেত্রে ভুল পথে চিন্তা ধারা প্রবাহিত হওয়ার জন্যেই তারা অপরাধ করে। আমি এমন একটী অপরাধী জানি, যে কিনা বন্ধুর গচ্ছিত অর্থ খরচ করে ফেলে, এবং পরে বন্ধুকে তার গচ্ছিত অর্থ কড়ায় গণ্ডায়

ফেরত দিবার অভিপ্রায়ে অপর আর একটী অপরাধ করে বসে। এই সকল অপরাধীদের বাক্ প্রয়োগ এবং উপদেশাদির দ্বারা বুঝিয়ে দেওয়া উচিত, "একটী অন্যায় দিয়ে অপর একটী অন্যায় কোনও অবস্থাতেই চাপা দেওয়া যায় না।"

## অপরাধ-সমাজ

অপরাধী সমাজ—বিশেষ করে ভারতীয় অপরাধ সমাজ, অনেকটা বর্ত্তমান হিন্দু সমাজের অনুকরণে গঠিত। হিন্দু সমাজে যেমন স্ব স্ব কর্ম্মরীতি বা পেশা অনুযায়ী উচ্চ নীচ সম্প্রদায় নির্দ্দিষ্ট হয়, অনুরূপভাবে অপরাধী সমাজেও অপকর্ম্মের স্বরূপ অনুযায়ী অপরাধীসকল উচ্চ বা নিম্ন শ্রেণীভুক্ত হয়ে থাকে। সাধারণভাবে ডাকাত বা খুনেরা সর্ব্বাপেক্ষা অধিক সম্মান পেয়ে থাকে। অপরাধী সমাজের ইহারা ব্রাহ্মণ সম্প্রদায়। অপরাপর অপরাধীরা, এদের বীরত্বের জন্য রাজার ন্যায় সম্মান করে। ফাঁসীর সময় কখনও কখনও কয়েদীদের ঘাতকদের সাহায্য করবার জন্য আহ্বান করা হয়। এমন কি যারা জহ্লাদদের সাহায্য করে তাদের মেয়াদেরও কিছুদিন মকুব করা হয়, কিন্তু তা সত্ত্বেও কোনও অপরাধীই এই বিষয়ে রাজী হয় না। খুনি ডাকাতদের প্রতি অপরাধীদের অবিচল ভক্তিই ইহার কারণ। এই খুনে এবং ডাকাতদের পরই সিঁদেল চোর বা Burglerরা সম্মান পায়। এই সিঁদেল চোরদের পর সম্মান পায় যে সকল চোরেরা রাস্তা থেকে হার প্রভৃতি ছিনিয়ে নেয়। অপরাধ সমাজে ছিঁচকে চোর এবং ঠগীদের স্থান সবার নিম্নে। এই সকল শ্রেণীর অপরাধীই আবার যে সকল ব্যক্তি নারীর উপর তার ইচ্ছার বিরুদ্ধে অত্যাচার করে জেলে এসেছে তাদের অন্তরের সহিত ঘৃণা করে।

বলাৎকারক বলে কাউকে জানতে পারলেই অন্যান্য অপরাধীরা তাদের প্রায় মারধোর করে থাকে। অপরাধী সমাজে বলাৎকারকদের কোনওরূপ সম্মানজনক স্থান নেই। প্রকৃত অপরাধীদের সম্বন্ধে এ কথা বিশেষ রূপে প্রযোজ্য। অপরাধী সমাজ সম্বন্ধে নিম্নের বিবৃতিটী প্রণিধানযোগ্য।

"কোনও এক ব্যাপারে লিপ্ত থাকায় আমি কয়েক বৎসর জেলে থাকি। একদিন জেলের একটী উন্মুক্ত স্থানে একজন খুনে ডাকাতের সহিত আমি কথোপকথন করছিলাম। হঠাৎ লক্ষ্য করলাম, সে ক্ষিপ্ত হয়ে ঘুরে দাঁড়িয়েছে। সেই সময় সামনে দিয়ে একজন ছিঁচকে চোর যাচ্ছিল। খুনে ডাকাতটী তার গালে বিরাশী সিক্কার একটা চড় কসিয়ে বলে উঠল—"বেটা ছিঁচকে, এত বড় আস্পর্দ্ধা তোর। আমি একজন খুনে ডাকাত, বার বছর জেলে আছি, আর তুই কিনা বুক চিতিয়ে সামনে দিয়ে যাচ্ছিস্।" এই সময় একজন সিঁদেল চোর সেইখানে এসে দাঁড়াল, খুনে ডাকাতটীকে নমস্কার জানিয়ে সে বলল—"দিন বেটাকে আরও ঘা কতক, ছিঁচকে বেটার বড় আস্পর্দ্ধা হ'য়েছে।" এতক্ষণে আসল বিষয়টী আমার বোধগম্য হয়, অপরাধী সমাজে এইরূপ জাতিভেদের প্রভাব দেখে আমি সবিশেষ আশ্চর্য্যান্বিত হই।"

এই সম্বন্ধে অপর আর একটী দৃষ্টান্ত দেওয়া যাক। কিছুকাল পূর্ব্বে কোনও একটী ব্যাপারে সংশ্লিষ্ট থাকায় কোনও এক ভদ্র যুবককে হাজতে পাঠান হয়। হাজত থেকে বেইরে এসে আমার নিকট সে এইরূপ একটী বিবৃতি দেয়। বিবৃতিটী নিম্নে তুলে দেওয়া হল।

"হাজতে ঢোকার সঙ্গে সঙ্গেই অনেকগুলি পুরান চোর আমাকে ঘিরে দাঁড়ায়। তাদের সকলেরই বিশ্বাস ছিল, আমি বহু সহস্র টাকা মেরে সেখানে এসেছি। তারা অযাচিতভাবে আমাকে অনেক উপদেশ

দেয়। এবং পুলিশের কাছে কোনওরূপ স্বীকারোক্তি করতে এরা আমায় মানা করে দিয়ে জেলের পথ সুগম না করার জন্য তারা আমাকে সাবধান করে দেয়। আমি জানাই যে তাদের এই সব ধারণা ভুল কিন্তু তারা তা বিশ্বাস করে না। আমি সকলের দর্শনীয় বস্তু হয়ে উঠি। একজন এগিয়ে এসে বলে "থোড়া পা দাবায়গা হুজুর, আপ্ বড়ি ঘরকো লেড়কা, কয়রোজ আপ্‌কো বহুৎ তপলিক্ হোগা।" এদের মধ্যে একজন রাস্তার চোর ছিল। আলাপ করে জানতে পারি, তার কাজ হচ্ছে হার ছিনিয়ে নেওয়া। আমি তাকে জিজ্ঞাসা করি, সে কখনও কোনও বাড়ী থেকে চুরি করেছে কিনা। উত্তরে সে বলে, "না হুজুর, ওসব বড় ছোট কাজ, ধরা পড়ে যাব আর লোকে মনে করবে, আমি ঘটি-বাটী চুরি করতে গিছলাম, এতে ঝুট্‌মুট্ বদনাম হতে পারে। এই চোরটী চুরি করার কায়দা-কানুন সম্বন্ধে আমাকে অনেক গল্প করে এবং সে তার গালের দুই কষির মধ্যে দুইটা বড় বড় থলি দেখায়। গালের এই থলি দুইটীর মধ্যে সে নাকি সাময়িক ভাবে দ্রব্যাদি লুকিয়ে রেখে থাকে। গালের মধ্যে এই সব থলি ছুরিকার সাহায্যে নাকি তারা নিজেরাই তৈয়ার করে। এদের কেউ কেউ নাকি আবার ছোট ছোট আনি, দুয়ানি, গিনি, গিলে ফেলে, পরদিন বাহ্যের পর বিষ্ঠা খুঁটে সেগুলি তারা বার করে নেয়।"

এই ধরণের জাতিভেদ এদেশে আমি অভ্যাস-অপরাধীদেরই মধ্যে অধিক দেখে থাকি, স্বভাব-অপরাধীরা, কিন্তু এই সব জাতিভেদের ধার দিয়েও যায় না। "অপরাধ" লইয়াই অপরাধ-সমাজ তৈয়ারী। কিন্তু অপরাধী সমাজেরও আবার অপরাধ আছে। অপরাধীদের কাছে একমাত্র অপরাধ "বিশ্বাস-ঘাতকতা," এই বিশ্বাস-ঘাতকদের তারা অত্যধিকরূপে ঘৃণা করে। বিশ্বাস-ঘাতকরা ইহাদের কাছে সর্ব্বদাই

বধ্য। স্বভাব-অপরাধীরা প্রায় আদিম সমাজের মত হয়ে থাকে, এইজন্য তাদের ধর্ম্ম-বিশ্বাসও আদিম সমাজের অনুরূপ। সকল দেশের স্বভাব-অপরাধীরা প্রায় এক প্রকারেরই হয়ে থাকে। কিন্তু, বিভিন্ন দেশীয় ধর্ম্ম-বিশ্বাস তৎ তৎ দেশীয় অভ্যাস-অপরাধীদের বিশেষরূপে প্রভাবান্বিত করে। এদেশের অনেক ডাকাতদলকে অপকর্ম্মের পূর্ব্বে কালীপূজা করতে দেখা গেছে। অনেক অপরাধীদের অপকর্ম্মের সফলতার জন্যে ঠাকুর দেবতার কাছে মানত করতে, ঈশ্বরের কাছে প্রার্থনা করতেও দেখা গেছে। তাদের অন্তর্নিহিত নৈতিক অসাড়তা এবং স্বার্থপরতার জন্যেই তারা ঈশ্বরকেও তাদের অপকর্ম্মের সহিত জড়াতে দ্বিধাবোধ করে না। কাউর কাউর আবার ধারণা হয় অপরাধীদের ঈশ্বর এবং নিরপরাধীদের ঈশ্বর—দুইজন আলাদা ঈশ্বর। এদেশে আবার এমন অপরাধীরও সন্ধান মিলে, যারা অপরাধ করে বটে, কিন্তু তাদের সেই অপকর্ম্মের জন্য সর্ব্ব সময়ই শাস্তির প্রতীক্ষা করে। কোনও এক অপরাধীর ধারণা হয় তাকে মিথ্যে করে জাল কেইসে ফাঁসান হয়েছে, কিন্তু এজন্য তাকে কিছুমাত্র দুঃখিত বা ক্রোধান্বিত দেখা যায় না। এই সম্বন্ধে জিজ্ঞাসিত হলে সে বলে, "দেখুন, এই কেইসে আমাকে মিথ্যে জড়ান হয়েছে বটে, কিন্তু এর পূর্ব্বে এমন অনেক অপরাধ আমি করেছি, যার জন্যে আমার কোনও সাজা হয় নি। যাই হোক অন্যের মধ্য দিয়েও আমার পাপটুকু ক্ষয় হয়ে গেল। এই ধরণের অপরাধীরা সর্ব্বদাই শাস্তির আশঙ্কা করে কিন্তু তা সত্ত্বেও সহজাত অপস্পৃহার কারণে তারা অপকর্ম্মই করে থাকে। এদের উপর দৈহিক পীড়ন করলে এরা চেঁচায় ও গালি দেয়, কিন্তু এইরূপ ব্যবহার তারা করে তাদের দৈহিক পীড়নজনিত বিরক্তির জন্য, দৈহিক পীড়নের অবসান হওয়া মাত্র এরা বেশ নিশ্চিন্ত ও প্রফুল্ল হয়ে উঠে, হয়ত এরা মনে করে,

এদের যা কিছু প্রায়শ্চিত্ত বাকি ছিল, তা তাদের এই দৈহিক পীড়নের উপর দিয়ে কেটে গেল। ভারতীয় প্রাথমিক অপরাধীদেরই মধ্যে এইরূপ মনোবৃত্তি বিশেষরূপে দৃষ্ট হয়। বিভিন্ন অপরাধীদের মধ্যে বিভিন্ন ধর্ম্মবিশ্বাস দেখা যায়, কোনও অপরাধীদের, বিশেষ করে প্রকৃত অপরাধীদের মধ্যে, ধর্ম্মাধর্ম্মের জ্ঞান লেশমাত্রও থাকে না,—অভ্যাস-অপরাধীদের এই ধর্ম্মবিশ্বাসও ব্যক্তিগত ব্যাপার, উহার সঙ্গে গোটা অপরাধ সমাজের কোনও সম্বন্ধ নেই। এই কারণে প্রকৃত অপরাধীদের দলগুলি দলের জন্য জাতিধর্ম্ম নির্ব্বিশেষে লোক সংগ্রহ করে, এদের দলগত ধর্ম্ম বলতে, একমাত্র অপকর্ম্মকেই বুঝায়, এই দিক দিয়ে এরা এক ধর্ম্মাবলম্বী এক জাতি। অপরাধী সমাজ একমাত্র বিশ্বাস-ঘাতকতাকেই অপরাধ বলে স্বীকার করে। এই বিশ্বাস-ঘাতকতা অপরাধীদেরও অপরাধী। কোনও শান্তিরক্ষক যদি কোনও দাগী চোরকে মিথ্যে কেইসে ফাঁসিয়ে জেলেও পাঠায় তা সত্বেও সে সেই শান্তিরক্ষকদের প্রতি কোনওরূপ বিদ্বেষ পোষণ করে না এবং অপরাধীটী উহা তাহার এক স্বাভাবিক পরিণতি মনে করে। কিন্তু সেই শান্তি-রক্ষকটী যদি তার কাছ থেকে ঘুষ খেয়ে, পরে আবার তাকে পীড়ন করে তা হলে প্রকৃত অপরাধীরা ক্ষিপ্ত হয়ে উঠে তাকে গালিগালাজ করে, এমন কি তাকে সে ছুরিকাঘাত করলেও করতে পারে। কোনও সাক্ষী এদের বিরুদ্ধে মিথ্যে সাক্ষী দিলেও এরা ক্রোধান্বিত হয় না এবং নির্ব্বিকারচিত্তে তাদের কাণ্ডকারখানা উপভোগ করে, কিন্তু সত্যি সাক্ষীও যদি তাদের নিকট হতে ঘুষ নিয়েও তাদের বিরুদ্ধে সত্য কথা বলে, তা হ'লে এই বিশ্বাস-ঘাতকতার জন্য এদের তারা শাস্তি দেয়। এইরূপ বিশ্বাস-ঘাতকতার জন্য এদের নিজেদের মধ্যেও প্রায়ই খুনখারাপি হয়। এই বিশ্বাস-ঘাতকতা নিবারণের জন্য এরা গুপ্তচর

নিযুক্তও করে। প্রকৃত অপরাধীদের কাছে কারাজীবন একটী অতি সাধারণ জীবন। এইজন্য জেল থেকে বেরিয়ে এসে অপরাধীদের পুলিশ অফিসারদের সেলাম করতেই দেখি। এ সম্বন্ধে নিম্নের বিবরণটী প্রণিধান যোগ্য।

"ছুটি নিয়ে মোটর বাইকে দেশে যাচ্ছিলাম। টিটাগড়ের নিকট এক জায়গায় এসে ধাক্কা খেয়ে সাইকেলটা বিগড়ে গেল। আশে-পাশে কুলি মজুরের ভিড় জমে গেছে। হঠাৎ লক্ষ্য করলাম পথিপার্শ্বের একটা মাংসের দোকান হ'তে মাংস কাটা ছুরী হাতে জোড়াসাঁকোর প্রসিদ্ধ বদমায়েস,—গুণ্ডা নেমে আসছে। লোকটাকে বহুকষ্টে আমরা সায়েস্তা করি, জেলেও পাঠাই। শেষে ব্যতিব্যস্ত হয়ে লোকটা কলিকাতা ছাড়ে। এই বেপোট জায়গায় তাকে দেখে আমি শিউরে উঠলাম। ভাবলাম দিল বুঝি সাবড়ে। অপরাধীটী কিন্তু আমাকে দেখে সেলাম জানিয়ে বলল—কেয়া বাবুসাহেব, আচ্ছা হ্যায়? উত্তরে আমি বললাম, আউর আপ্, বালবাচ্ছা! অপরাধীটী জিজ্ঞাসা করল—সটিনবাবু জিন্দা হ্যায়। উত্তরে আমি বললাম, "উ ভ' বদ্‌লি হো গিয়া, আপ্ চলিয়ে না আভি লোটকে।" অপরাধীটী উত্তর করল—"নেহি হুজুর আপ্‌লোক বহুত জুলুম কিয়া, হাম্ ইঁহিপরই আচ্ছা হ্যায়। এর পর অপরাধীটী নিজেই মিস্ত্রী ডেকে এনে আমাকে বিপদ থেকে উদ্ধার করে, শুধু তাই নয় আমাকে পুনঃ পুনঃ আদাবও জানায়।"

এ সম্বন্ধে নিম্নের উক্তিটিও প্রণিধান যোগ্য। M. Emile Ganter সাহেব এই উক্তি করেন—"দি ক্রিমিন্যাল" পুস্তকের ১৬৮ পৃঃ দেখুন।

"পৃথিবী তাদের কাছে বারেক কারাগমন এবং বারেক বেশ্যা সম্ভোগ ছাড়া আর কিছুই নয়। অর্থাৎ পৃথিবীতে আসার তাদের একমাত্র

উদ্দেশ্য কিছুদিন বেশ্যা সম্ভোগ, মদ্যপান ও জুয়া খেলার পর কিছুদিন কারাবরণ করা, তাদের কাছে কারাবরণ একটা নিত্য নৈমিত্তিক ও সাধারণ ব্যাপার। মুক্তি বা স্বাধীনতাকে তারা তাদের ছুটির দিন মনে করে। তাই এই দিন কয়টীতে তারা উপায় করে, আর দায় স্ফুর্ত্তি করে। নাবিকরা যেমন তাদের আট মাসের উপার্জ্জিত অর্থ তিন দিনেই শেষ করে, সেইরূপে প্রকৃত অপরাধী মাত্রই অর্থাগমের পরদিনই উহা ব্যয় করে দেয়। এরা এদের এই ছুটির শেষ দিনটির জন্য উদগ্রীব হয়ে অপেক্ষা করে। তারা জানে তাদের ছুটির দিন কয়টি একদিন শেষ হবেই, শীঘ্রই তারা ধরা পড়ে জেলে যাবে, এইরূপ ধারণা নিয়েই তারা বাস করে।"

এইরূপ মনোবৃত্তি বিশেষ করে আমরা প্রকৃত বা উৎকট অপরাধীদেরই মধ্যে দেখে থাকি, কোনও কোনও অপরাধী জেল থেকে বার হয়ে পুনরায় অপরাধ করে কেবলমাত্র জেলে ফিরে আসবার জন্যে। প্রাথমিক অপরাধীরা সম্ভবতঃ এইরূপ মনোবৃত্তির পরিচয় দেয় না।

অপরাধীরা সমাজের মধ্যে পরগাছা সমাজ, এ কথা পূর্ব্বেই বলেছি। মানুষের দেহ থেকে প্রতিদিন যেমন কিছু কিছু ক্ষয়িত অংশ বার হয়ে যায়, তেমনি যুগ যুগ ধরে সভ্য সমাজের নষ্ট অংশ সমূহ সমাজ হতে বার হয়ে এসে অপরাধী সমাজের সৃষ্টি করে। এই কারণে প্রতি বৎসরই সভ্য সমাজ হতে কতিপয় পুরুষ এবং কতিপয় নারী বেরিয়ে এসে, যথাক্রমে চোর ও বেশ্যা হয়। সভ্য সমাজের প্রারম্ভ হ'তে আজ পর্য্যন্ত, সকল দেশের পক্ষেই এই বিশেষ সত্যটি প্রয়োজ্য। দেশ বিশেষের পরিস্থিতি ও সমাজ ব্যবস্থা অনুযায়ী, কোনও দেশে এদের সংখ্যা কম, কোনও দেশে বা এদের সংখ্যা হয় বেশী।

মধ্যযুগের কঠোর শাসন, প্রকৃত অপরাধীদের প্রারম্ভেই বিনষ্ট করত।

গ্রামবহুল পৃথিবীর মধ্যযুগীয় মানুষ প্রকৃত অপরাধীদের মানব-দানব মনে করত, কখনও কখনও বা তারা তাদের শয়তান মনে করে নিহতও করেছে। মধ্যযুগে স্বভাব অপরাধী মাত্রই বধ্য ছিল। অভ্যাস-অপরাধীদেরও সাধারণতঃ হাত কেটে দেওয়া হত, এই সব কারণে মানুষ সাধারণতঃ অপরাধ বিমুখ হতে বাধ্য হত। কেবলমাত্র প্রাথমিক অপরাধীরা গ্রামবাসীর চোখ এড়িয়ে কোনওরূপে অব্যাহতি পেত, এইরূপ অনুমিত হয়। এই কারণে ঐ সময় গ্রামের মধ্যে তারা বাস করতে পারে নি, আজও পারে না, বিশেষ করে এদেশে—কারণ ভারতীয় গ্রামবাসীরা নিরক্ষর হলেও শিক্ষিত, এদের নৈতিক শিক্ষার তুলনা হয় না। এই জন্য গ্রাম্য অপরাধীরা শীঘ্রই গ্রাম ছাড়তে বাধ্য হয়। এরা গ্রামের শেষ সীমান্তে বা জঙ্গলে বাস করে, কিংবা ভ্রাম্যমান স্বভাব দুর্ব্বৃত্ত জাতীদের কলেবর বৃদ্ধি করে। বর্ত্তমান যুগে বড় বড় শহর সৃষ্টির সঙ্গে অপরাধীদের সকল অসুবিধা বিদূরিত হয়েছে। গ্রামবাসীর অত্যাচারে অতিষ্ঠ হয়ে, এরা বড় বড় শহরে এসে আশ্রয় নেয়। শহরের বস্তী ও বস্তী বাড়ী ও বেশ্যালয়গুলি এদের একমাত্র নিরাপদ স্থান। বর্ত্তমান যুগে বড় বড় শহরগুলিকে আশ্রয় করে অপরাধী সমাজ গ'ড়ে উঠে। ক্রমবর্দ্ধমান উদ্যোগ শিল্পই এজন্য দায়ী। শহরের চণ্ডুখানা ও জুয়ার আড্ডাগুলি এদের ক্লাব ঘর, এবং বস্তি, বস্তিবাড়ী ও বেশ্যালয়গুলি এদের বাসস্থান। শহরের এই সব আণ্ডার-ওয়ার্লড্ বা পাতালপুরীর সহিত শহরের সভ্য সমাজের কোন সংযোগ নেই, এইজন্য গহন সুন্দর বনের ব্যাঘ্রকুলের ন্যায় অপরাধীরাও শহরের পাতালপুরী বা আণ্ডারওয়ার্লডসমূহে নিরাপদে বাস করে। প্রাথমিক অপরাধীরা কিন্তু পূর্ব্ব যুগের মত, আজও সভ্য মানুষের সহিতই বাস করে। এরা একদিক দিয়ে যেমন সভ্য মানুষের সহিত সংশ্লিষ্ট থাকে, অপরদিক হ'তে এদের কেউ কেউ অপরাধী সমাজের

সহিতও যোগাযোগ রক্ষা করে—এদের কেহ কেহ পরিশেষে প্রকৃত অপরাধীদের পর্য্যায়ভুক্ত হয়ে "আসলি শেয়ানাদের" সহিত বেমালুম মিশে যায়। সভ্য সমাজের তখন এরা কোনও ধারই ধারে না। কলিকাতার পাতালপুরী অর্থাৎ কি'না, কলিকাতার বস্তি, বস্তি বাড়ী অগণিত বেশ্যালয়, চণ্ডুখানা ও জুয়ার আড্ডাসমূহ সম্বন্ধে এইবার কিছু বলা যাক। এই সব পাতালপুরী বা আণ্ডারওয়ার্লড কেবলমাত্র অপরাধীদের আশ্রয় স্থল নয়, উহা অপরাধীদের জন্মস্থানও বটে। আণ্ডার ওয়ার্লড বা পাতালপুরীতে কোনওরূপ জাত-পচ্ (communalism) বা জাত বিচার নেই, উহা জাতীধর্ম্ম নির্ব্বিশেষে সকলের জন্যই উন্মুক্ত থাকে। একটু বুঝিয়ে বলা যাক। সম্প্রদায় মাত্রেই বহু সৎলোক থাকে। তারা বিভিন্ন গুণের অধিকারী, স্বস্ব সম্প্রদায় স্বস্ব গুণ নিয়েই বিভোর থাকে। কিন্তু এই সব গুণের কোনওরূপ আদান প্রদান হয় না। অর্থাৎ কি'না, এক সম্প্রদায়ের লোক অন্য সম্প্রদায়ের কোনও গুণ বা ধর্ম্মাচারণের ভাগী হয় না। গির্জ্জা মসজিদ প্রভৃতি সম্প্রদায় নির্ব্বিশেষের জন্য খোলা নেই, কিন্তু বেশ্যালয় চণ্ডুখানা ও জুয়ার আড্ডায় সকল সম্প্রদায়েরই অবাধগতি, পাপের পথে জাতপচ্ বা জাত-বিচার নেই কিন্তু ধর্ম্মের পথে আছে। মোসলেম মেয়েরা ধর্ম্মচারণ করে পবিত্র হারেমে, হিন্দু ললনারা দান ধ্যান করে পর্দ্দার আড়ালে—এক কথায় ধর্ম্মাচরণের কার্য্য হয় লোকচক্ষুর অন্তরালে, এ বিষয়ে কেউ কারুর খবর রাখে না। কিন্তু পাপাচরণ সম্বন্ধে একথা বলা চলে না। পরস্পর পরস্পরের ধর্ম্মাচরণের খবর না রাখুক, পাপের খবর রাখে। এই বিষয়ে তাদের মধ্যে বিশ্বমৈত্র দেখা যায়। বড় বড় শহরের বস্তী জীবনই ইহার কারণ। গ্রামের অপরাধীরা গ্রাম হতে বিতাড়িত হয়ে প্রথমে আসে জেলার ছোট ছোট শহরগুলিতে ও শিল্পপ্রধান অঞ্চলে, এর পরে অধিকতর ওস্তাদ হয়ে এরা

কলিকাতার ন্যায় বড় বড় শহরে চলে এসে কর্ম্মক্ষেত্র প্রসারিত করে। শহরের বস্তিগুলিতে বিভিন্ন জাতীয় চোর-ডাকাত ঠগ ও জুয়াচোর এক সঙ্গেই বাস করে, শুধু তাই নয়, এরা পরস্পর পরস্পরের মধ্যে ভাবের আদান প্রদানও ঘটায়, কলিকাতার বস্তিগুলি দুই প্রকারের হয়, খোলা বস্তী ও বস্তি-বাড়ী। কলিকাতার এক পঞ্চমাংশ লোক বাস করে এই বস্তিতে। ২০ হতে ৫০টী মাঠ-কোঠা নিয়ে তৈরী এক একটী বস্তি। এক একটা মাঠ-কোঠায় ১০ হতে ২০টী ঘর থাকে। এক একটী পরিবার বাস করে এক একটী ঘরে। বস্তিগুলিতে সর্ব্ব জাতীয় নরনারীকেই এক সঙ্গে দেখা যায়। একটী ঘরে হয়ত আছে একজন বেশ্যা নারী। অথচ পাশের ঘরেই বাস করে একজন শ্রমিক ও তার ধর্ম্ম-পত্নী। এদের পাশের ঘরেই হয়ত আছে একজন পুরান চোরের রক্ষিতা, গভীর রাত্রে এদের মিলন হয়। এদেব সামনের ঘরে হয়ত আছে একজন ঝি, দিনে সে ঝিগিরি করে, রাত্রে করে পেশা। ইহা ছাড়া দুই একজন সংগ্রাহিকাও এসে জুটে। অনেক সময়ে দুরবস্থায় পড়ে অনেক গৃহস্থ বধূও এখানে এসে বাস করে। এইরূপ কোনও এক গৃহস্থ বধূর বিবৃতি নিম্নে লিখে দিলাম। নিম্নের বিবৃতি দুইটী হ'তে শহরের বস্তী-জীবন কিরূপে চোর এবং বেশ্যা সৃষ্টি করে তা বুঝা যায়।

"আমার স্বামী একজন গরীব শ্রমিক, দিন আনে দিন খায়, কোনও-রূপে সংসার চলে। আমার পাশের ঘরটায় থাকত একজন কুলটা নারী। তার আয়েসী-স্বাধীন জীবন আমাকে প্রলুব্ধ করত। তার সাজগোজে আমি মুগ্ধ হই। তার কোনও কষ্টই নেই, তার চেয়ে অনেক সুন্দরী আমি, অথচ ছেঁড়া কাপড়ে দিন কাটাই, দিন রাত শুধু হেঁসেলের দারোগাগিরি করি। পাশের ঘরে একজন বুড়ী থাকত। সে প্রায়ই আমাকে প্রলুব্ধ করত, স্বামীর বিরুদ্ধে সে'ই আমাকে উত্তেজিত করে। পরে জানতে

পারি বুড়ী একজন সংগ্রাহিকা,—কন্যা সংগ্রহের জন্য সেখানে ডেরা বেঁধেছিল, সে আমাকে লাখপতি হবার লোভ দেখায়। পরিশ্রান্ত স্বামী গৃহে ফিরে দেখে আমি বিরক্ত ও অমনোযোগী। ক্ষেপে উঠে স্বামী আমাকে প্রহার করেন। এতে আমার বিরূপ মন আরও বিরূপ হয়। এই সুযোগে বুড়ী আমায় স্বামী ত্যাগের পরামর্শ দেয়, সে আমাকে বহু জায়গায় লুকিয়ে রাখে, শেষে এক মাড়োয়ারীর কাছে গছিয়ে দেয়। এর পর অনেক হাঙ্গাম হুজ্জুতের পর আমি স্বাধীন হই। পয়সা পেয়েছি, রোগ পেয়েছি, কিন্তু সুখ পাই নি, শান্তিও না, মনে মনে আমি মৃত্যুই কামনা করি।

এই সকল সংগ্রাহিকারা যে শুধু খোলার বস্তিতেই ডেরা বাঁধে তা নয়, তারা বস্তি-বাড়ীতেও আড্ডা গাড়ে। বস্তি-বাটীগুলি প্রায়ই দুই বা তিন তলা কোঠা বাড়ী। এখানেও এক একটী দরিদ্র পরিবার এক একটী কামরায় বাস করে—অন্যান্য বহু অজ্ঞাত কুলশীল পরিবারের সহিত তারা এক "কল" চৌবাচ্ছা ও পাইখানা ব্যবহার করে। সংগ্রাহিকারা এইমত বস্তি-বাড়ীর বধূদের ধীরে ধীরে লোভী করে তুলে এবং স্বামীর উপর বিরূপ করে দেয়। এর পর কোনও এক ব্যক্তি দ্বারা আদালতে দরখাস্ত করিয়ে শুভাকাঙ্খিণীটী হাকিমকে জানায়, মেয়েটীর উপর অকথ্য অত্যাচার হচ্ছে। মেয়েটীর উদ্ধারের জন্য আবেদন জানান হয়। ম্যাজিষ্ট্রেট কানুনমত পরোয়ানা জারী করেন। পুলিশ মেয়েটীকে উদ্ধার (?) করে আদালতে আনে। অনেক সময় সংগ্রাহিকার লোকই বধূর জামীন হয়। কোর্টে হাজির হওয়ার দিন পর্য্যন্ত সে কুশিক্ষাই পায় এবং তোতা পাখীর মত বয়ান মুখস্ত করে। সাধারণতঃ মেয়েরা যার হেপাজতে থাকে, তারই গ্রামোফন হয়ে উঠে, মনের মত লোক পেলে ত কথাই নেই ;—আদালতে যা হবার তাই হয়, আদালতে বধূটী অনেক

কাল্পনিক অত্যাচারের কথা বলে—আদালত শুদ্ধ লোকের চোখে জল আসে। কিছুক্ষণ পরে হাকিম রায় দেন "মেয়ে সাবালিকা, যেখানে ইচ্ছা সে যেতে পারে।" অচিরে চোখের জল মুছে হাসতে হাসতে বধূটী বেরিয়ে আসে, কিন্তু ঘরে ফিরে না।

শহরের এই বস্তি ও বস্তি-বাড়ীগুলি যেমন বেশ্যা সৃষ্টি করে, তেমনি অপরাধীও তৈয়ারী করে, একথা পূর্ব্বে বলা হয়েছে। এ সম্বন্ধে কথিত শ্রমিকটীর একটী বিবৃতি নিম্নে তুলে দিলাম। এই বিবৃতিটী হতে আরও একটী বিশেষ সত্য প্রতীত হয়। সত্যটী সম্বন্ধে এইরূপ বলা যেতে পারে —"নারী সব সময়ই নারী এবং তাদের যা ভাল তা তারা কোনও অবস্থাতেই হারায় না।"

"একদিন বাটী ফিরে দেখলাম স্ত্রী নেই। পাশের ঘরের পুরান চোরটা ঠাট্টা করে জানাল—"পাখী পাইলে গেছে।" পরিশ্রান্ত আমি, মাটিতে বসে পড়লাম। কাজকর্ম্মে স্পৃহা হারালাম, মদ খেতে শিখলাম, কিস্তিওয়ালার কাছে টাকা ধার করলাম। টাকা শোধা অসম্ভব। শেষে চুরিও করলাম। চোখের সামনে দেখি স্ত্রী আমার রাজরাণী, ট্যাক্সি করে ঘুরে বেড়ায়, আমি অনাহারে মরি, তাই চুরি করি, বেশ্যাসক্ত হই। একদিন নেশার মাথায় স্ত্রীর ঘরেই ঢুকে পড়ি। চিন্তে পারিনি তাকে, হঠাৎ শুনি স্ত্রীলোকটী বলছে,—এত দূর অধঃপাতে গেছে, কিন্তু এতে যে অকল্যাণ হবে, বরং নাও এই দশটা টাকা, অন্য কাউর ঘরে যাও। চলে যাও এখান থেকে, পাপের উপর আর পাপ আমার বাড়িও না। চেয়ে দেখি আমারই স্ত্রী। আফিং খাই, কিন্তু মরি না, পরিশেষে চোরেদের সঙ্গে ভিড়ে চোর হই। এখন আর আমার কোনও দুঃখই নেই, লজ্জা ভয়, আমার সব কিছুই আজ দূর হয়েছে।"

অপরাধীদের সহিত বেশ্যাদের সম্বন্ধ চিরন্তন ও শাশ্বত যুগের—এ

সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে বিশদরূপে আলোচিত হয়েছে। বেশ্যা ভিন্ন প্রকৃত অপরাধীদের একদিনও চলে না। অভ্যাস-অপরাধীরা সাধারণতঃ অভ্যাস-বেশ্যার সহিত এবং স্বভাব-অপরাধীরা সাধারণতঃ স্বভাব-বেশ্যাদের সহিত মিলিত হয়। স্বভাব-বেশ্যাদের স্বভাব প্রায়ই স্বভাব-অপরাধীদেরই অনুরূপ হয়। এদের উভয়ের মধ্যে নৈতিক এবং দৈহিক অসাড়তা অত্যধিকরূপে পরিদৃষ্ট হয়। এই স্বভাব বেশ্যারা—নিম্ন শ্রেণীর বেশ্যা, এবং এরা পঙ্কিল ও জঘন্য বস্তীগুলিতে বাস করে, এদের দেহে অপরাধীদের ন্যায় উল্কি চিত্রও দেখা যায়। অপর দিকে অভ্যাস-বেশ্যারা সাধারণতঃ কোঠা বাড়ীতে বাস করে। কোনও অপরাধীকে স্বভাব অপরাধীরূপে জানা থাকলে, শান্তিরক্ষকদের উচিত তার খোঁজ করা, এই সব খোলার বেশ্যা-বস্তিতে। অপরদিকে অভ্যাস-অপরাধীরূপে কাউকে জানা থাকলে তার সন্ধান করা উচিত কোঠা-বাড়ীর বেশ্যাদের মধ্যে। এইরূপ অনুসন্ধানের জন্য গভীর রাত্র এবং নিরালা দুপুরের সময়ই প্রশস্ত। একজন অপরাধী কি প্রকৃতির অপরাধী তা তার দেহের উল্কি চিত্র হতেও জানা যায়। উল্কি চিত্র ধারণ অপরাধী সমাজের এক প্রিয় বস্তু। সৈন্য এবং আদিম মানুষের ন্যায় অপরাধীরাও উল্কি ভালবাসে। সৈন্যগণ সাধারণতঃ প্রিয়ার নাম, ফুল, নিশান, জাহাজের নঙ্গর প্রভৃতি উল্কার দ্বারা চিত্রিত করে। এই সব উল্কা চিত্রের মধ্যে কিছুটা আদর্শ ও সভ্যতার চিহ্ন দেখা যায়, কিন্তু অপরাধীদের দ্বারা চিত্রিত উল্কা চিত্রের মধ্যে কোনওরূপ আদর্শের সন্ধান পাওয়া যায় না, কিন্তু নৈতিক অসাড়তার সন্ধান পাওয়া যায়। অপরাধীরা সাধারণতঃ সাপ, বেঙ, নারিকেল গাছ, রক্ষিতার নাম ইত্যাদি ধারণ করে। সক্রীয় অপরাধীরা এই সব চিত্র বক্ষ, হস্ত, প্রভৃতি দেহের মুক্ত স্থানে ধারণ করে, বোধ হয় এতদ্বারা এরা ভীষণাকৃতি হতে চায়। নিষ্ক্রীয় অপরাধীরা এই

সব উল্কাচিত্র উরু, পৃষ্ঠ প্রভৃতি দেহের গোপন স্থানে সাধারণতঃ ধারণ করে, আত্মগোপনের উদ্দেশ্যেই বোধ হয় এরা এইরূপ করে। অপরাধী এবং সৈনিকদের উল্কাচিত্র বিভিন্ন রূপেরই হয়ে থাকে। কোনও এক সৈনিকের হস্তে আমি এইরূপ একটী উল্কাচিত্র দেখি। হাতের উপরি অংশে একটী অশ্বের মুখ দেখা যায়, এই মুণ্ডের নিম্নেই একটী মদের গ্লাস এবং তাহার নিম্নে একটী নারীর মুখ আঁকা দেখা যায়। এই নারীর মুখের নিম্নে আঁকা ছিল একটী চৌকা ঘর এবং ঘরের মধ্যে লেখা ছিল—MAN'S RUIN. এই ধরণের উল্কাচিত্র আদর্শ ও সভ্যতার পরিচায়ক।

অপরাধীদের উল্কাচিত্র সম্বন্ধে বলা হল, এইবার উহাদের চালচলন ব্যবহার ও সমাজ ব্যবস্থা সম্বন্ধে আরও কিছু বলা যাক। সক্রীয় এবং নিষ্ক্রীয় এই দুই প্রকার অপরাধী সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে। সক্রীয় অপরাধীরা সাধারণতঃ ডিঙ্গি দিয়ে চলে, নিষ্ক্রীয় অপরাধীরা পায়ের চেটো মাটির উপর চেপে চলে। সক্রীয় শোণিতাত্মক অপরাধীদের চোখের পাতা অস্থির থাকে, উহা মুহুর্মুহু উঠানামা করে, নিষ্ক্রীয় অপরাধীদের চোখের পাতা প্রায়ই স্থির থাকে। নিষ্ক্রীয় অপরাধীরা কিছুটা ভীরু প্রকৃতির হয়ে থাকে, কিন্তু সক্রীয় অপরাধীরা অতীব সাহসী, নিষ্ঠুর ও পেশীবহুল হয়ে থাকে। নৈতিক ও দৈহিক অসাড়তা, কর্ম্মালসতা অদূরদর্শিতা প্রভৃতি দোষ স্বভাব অপরাধীদের মধ্যে যত অধিক থাকে, তত অধিক অভ্যাস অপরাধীদের মধ্যে এই সব দোষ থাকে না। অপরাধীদের এই আকৃতি ও স্বভাব হতে অপরাধীদের শ্রেণী বিভাগ নির্ণয় করা সহজ। স্বভাব অপরাধীরা সাধারণ ভাবে অভ্যাস অপরাধীদেরও এড়িয়ে চলে, কিন্তু অভ্যাস অপরাধীরা বুদ্ধিমত্তার শ্রেষ্ঠ বিধায় উহাদের প্রায়ই আয়ত্তে এনে দলের কাজে লাগায়। এই ধরণের মিশ্র দলের নেতৃত্বের ভার কিন্তু একজন অভ্যাস অপরাধীই নিয়ে থাকে। সাধারণতঃ

নিষ্ক্রীয় অপরাধীদের এবং সক্রীয় অপরাধীদের দল পৃথক হয়ে থাকে। স্বভাব, মধ্যম এবং অভ্যাস অপরাধীদের মধ্যে মিলন ঘটলেও সক্রীয় এবং নিষ্ক্রীয় অপরাধীদের মধ্যে মিলন ঘটে না। এই কারণে সক্রীয় স্বভাব অপরাধীরা মাত্র সক্রীয় অভ্যাস অপরাধীদের সহিত মিশে এবং নিষ্ক্রীয় অভ্যাস অপরাধীরা মিশে নিষ্ক্রীয় স্বভাব অপরাধীদের সঙ্গে।

এই সব অপরাধীদের প্রতি সভ্য মানুষদেরও কিছুটা দুর্ব্বলতা থাকে—মুখে যে যা'ই বলুক, এই বিশেষ দুর্ব্বলতা প্রত্যেক সভ্য মানুষের মধ্যেই পরিদৃষ্ট হয়। কোনও বন্দিকৃত খুনে ডাকাতের আগমন সম্বন্ধে জ্ঞাত হলে মানুষ মাত্রই বিশেষ উত্তেজনা অনুভব করে এবং তাকে দেখবার জন্য রাস্তায় রাস্তায় ভীড় করে। সভ্য মানুষের এইরূপ ব্যবহার প্রখ্যাত অপরাধীদের প্রতি তাদের সহানুভূতি ও শ্রদ্ধারই পরিচায়ক। মানুষের অন্তর্নিহিত অপস্পৃহাই ইহার জন্য বহুলাংশে দায়ী। সংবাদপত্রে কোনও দুর্দ্ধর্ষ অপরাধীর কাহিনী প্রকাশিত হ'লে প্রায়ই দেখা যায়, শহরের বহু বালক সেই অপরাধীর আদর্শ অনুযায়ী অপরাধী হতে প্রয়াস পেয়েছে। মধ্যযুগে য়ুরোপীয়দেশে খুনে ডাকাতদের নগরের প্রকাশ্য স্থানে বধ করা হ'ত। সেই সময় বহু নরনারী বধ্যমঞ্চের চারিপাশে ভিড় করে স্ব স্ব রুমাল অপরাধীর রক্তে রঞ্জিত করে নিত। তাদের বিশ্বাস ছিল, এই সব রক্ত রঞ্জিত রুমাল মঙ্গলকর দ্রব্য। এদেশেও অনেকে এই বিশ্বাসে চোরের বানা সংগ্রহ করে। তবে এই সব বিশ্বাসের মধ্যে কোনও হেতু নেই। প্রখ্যাত বা অখ্যাত যে কোনও অপরাধীই হোক না কেন, উহাদেরও নিয়ে মাতামাতি করার কোনও অর্থ হয় না। অপরাধীদের মধ্যে কোনও রূপ প্রতিভার সন্ধান করা নিরর্থক, উহারা নিরেট রোগী ছাড়া আর কিছুই নয়।

অপরাধী সমাজকে আমরা দুই প্রকার বিভাগ দ্বারা বিভক্ত করে

থাকি, যথা—(১) লম্বালম্বীভাবে, অর্থাৎ কি'না স্বভাব-অপরাধী, অভ্যাস অপরাধী, মধ্যম-অপরাধী (২) এবং আড়াআড়ী ভাবে, * অর্থাৎ কিনা, প্রকৃত-অপরাধী, এবং প্রাথমিক অপরাধী। এ ছাড়া প্রকৃত ও প্রাথমিক অপরাধীদের মাঝামাঝি কোনও অপরাধী দল থাকলেও থাকতে পারে। অপরাধীদের লম্বালম্বি বিভাগের অনেকগুলি উপবিভাগ স্থিরীকৃত হয়েছে, যথা, সক্রীয়, নিষ্ক্রিয়, শোণিতাত্মক, সাম্পত্তিক ইত্যাদি। কিন্তু উহাদের আড়াআড়ী বিভাগের কোনও উপবিভাগ আজও নির্দ্ধারিত হয় নি। আমার মতে প্রাথমিক অপরাধীরা বহু প্রকারের হয়ে থাকে, বিভিন্নরূপ যৌনবোধের সহিত এদের অপস্পৃহার তুলনা করা চলে। এদের কেউ কেউ ব্যক্তি বা সঙ্ঘ বিশেষের বিরুদ্ধে অপকর্ম্ম করে না। এদের কেউ কেউ একজনের অকৃত্রিম বন্ধু থাকে, অপরজনের পক্ষে হয় ত সেই একই ব্যক্তি হয় শত্রু। এদের কাউর কাউর মধ্যে জাতপচ্ বা সাম্প্রদায়িকতা দেখা যায়। প্রকৃত অপরাধীরা দাঙ্গাহাঙ্গামার সুযোগে সম্প্রদায় নির্ব্বিশেষে লুটপাট করে। কিন্তু প্রাথমিক অপরাধীরা এইরূপ করে না, বরং এই সময় স্ব স্ব সম্প্রদায়ের ধন সম্পত্তি এরা রক্ষাই করে থাকে। কোনও কোনও প্রাথমিক অপরাধীরা বরাবরই প্রাথমিক অপরাধী থেকে যায়। ভদ্র ঠগীদের সম্বন্ধে এই কথা বিশেষরূপে বলা চলে। কোনও কোনও প্রাথমিক অপরাধীরা আবার অভ্যাসগত ভাবে প্রকৃত অপরাধী হয়ে উঠে, এই সময়ে এদের মধ্যে স্নায়বিক পরিবর্ত্তনও ঘটে। প্রকৃত অপরাধীদের বন্য হিংস্র পশুর ন্যায় দূরে পরিহার করে গৃহস্থেরা আত্মরক্ষা করতে পারে, কারণ প্রকৃত অপরাধীদের চিনে নিতে কাহারও অসুবিধা হয় না। কিন্তু প্রাথমিক অপরাধীরা নিরপরাধী মানুষের

* অভ্যাস-অপরাধী সম্বন্ধে ইহা বিশেষরূপে প্রয়োজ্য। যথা, প্রকৃত-অভ্যাস-অপরাধী, প্রাথমিক-অভ্যাস-অপরাধী, ইত্যাদি।

পরিচ্ছদে, সমাজের মধ্যে বর্ণচোরা আমের ন্যায় বাস করে, এবং তাদের প্রকৃত স্বরূপ চিনে নেওয়া শক্ত হয়, এই কারণে প্রকৃত অপরাধীদের অপেক্ষা তারা সমাজের অধিকতর ক্ষতি করতে সক্ষম হয়। প্রাথমিক অপরাধীদের অধিকাংশকেই আমরা ঠগীরূপে দেখে থাকি, কাহাকেও কাহাকেও চুরি চামারিও করতে দেখা যায়, কিন্তু বড় বড় দুঃসাহসিক চৌর্য্যাদিতে তারা সাধারণতঃ লিপ্ত থাকে না।

অপরাধী সমাজের সহিত বেশ্যা এবংভিখারী সমাজের নিকট সম্বন্ধ সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে। অপরাধী সমাজের সহিত বেশ্যা, ভিখারী ও হিজিড়া বা নপুংসক সমাজ অঙ্গাঙ্গি ভাবে জড়িত, এই কারণে অপরাধ-বিজ্ঞানের ছাত্র মাত্রেরই ইহাদের এই সমাজগুলির সহিত বিশেষরূপে পরিচিত থাকা উচিৎ। অপরাধী সমাজের সম্বন্ধে বলা হয়েছে, এইবার এই বেশ্যা, নপুংসক এবং ভিখারী সমাজ সম্বন্ধে কিছু বলা যাক। অপরাধীদের সহিত এই বেশ্যাদের সম্বন্ধ চিরন্তন এবং শাশ্বত যুগের, এ কথা পূর্ব্বেই বলা হয়েছে। উত্তর কোলকাতার প্রখ্যাত কোনও এক খুনে গুণ্ডা বেশ্যাদের সম্বন্ধে এইরূপ উক্তি করত—"ওদের ওপর কোনও অত্যাচার করিস নি। পৃথিবীতে ওরাই আমাদের একমাত্র বন্ধু। পুলিশের দল কুকুরের মত যখন আমাদের পল্লী হতে পল্লীতে খেদিয়ে বেড়ায় তখন মাত্র ওরাই আমাদের সাহায্য করে—ওরা আমাদের আশ্রয় দেয়, আহার্য্য ও পানীয় দেয়, আর দেয় একজন সাময়ীক পত্নী।" এই বেশ্যাগণও সমাজবদ্ধ অবস্থায় বাস করে। উচ্চশ্রেণীর অভ্যাস-বেশ্যাদের সম্বন্ধে ইহা বিশেষ রূপে বলা চলে। কেবলমাত্র স্বভাব-বেশ্যাগণই ইতস্ততঃ একক জীবনযাপন করে এবং সমাজের কোনও ধার তারা ধারে না। এই অভ্যাস-বেশ্যাগণ কলিকাতার সোনাগাছি, রূপাগাছি ( রামবাগান ), সিমলা ষ্ট্রীট্, প্রেমচাঁদ বড়াল ষ্ট্রীট্ প্রভৃতি স্থানে, চিৎপুর রোডের কোনও কোনও অঞ্চলে এবং

হাওড়ার ঘোঁড়াডাঙ্গায় বাস করে। এক একটী দ্বিতল বা ত্রিতল বাটীর একটী বা দুইটী ঘর নিয়ে এক একজন বেশ্যা নারী বসবাস করে। এক একটী বাড়ী এক একজন বাড়ীওয়ালীর অধীন থাকে। এই সব বেশ্যা নারীরা তাদের স্ব স্ব বাড়ীওয়ালীর কর্তৃত্ব স্বীকার করে এবং প্রায়শঃই তার নির্দ্দেশ মত তারা কাজ করে। এই সব বাড়ীওয়ালী স্ব স্ব বাটীর প্রাথমিক শান্তিরক্ষার জন্য দায়ী থাকে। নিঃসহায় রূপজীবীনীদের দুর্দ্দান্ত মাতাল বা দুর্ব্বৃত্তদের হাত হতে রক্ষা করবার জন্য এই সব বাড়ীওয়ালীরা সব সময়ই প্রস্তুত থাকে, এজন্য এরা অনেক সময় এক শ্রেণীর গুণ্ডাদের মাসিক মাহিনায় নিযুক্ত করে। এই সব গৃহস্থ গুণ্ডারা বেশ্যাপাড়ার সন্নিকটেই সপরিবারে বাস করে, প্রয়োজন মত বাড়ীওয়ালী চাকর পাঠিয়ে তাদের ডাকিয়ে এনে অবাঞ্ছিত ব্যক্তিদের বহিষ্কৃত করে দেয়। মাতালের হুঙ্কার ও বিভৎস্য চীৎকার প্রায়ই বাড়ীওয়ালীদের নিদ্রার ব্যাঘাত ঘটায়, থেকে থেকে তাদের ত্রিতলের কামরা হতে জিজ্ঞেস করতে শুনা যায়—"আর পারি না, বাবা—উজীর ঘরে বুঝি, যাব না'কি লা—"দ্বিতল বা ত্রিতল হতে উত্তর আসে—"না মাসী, ও কিছু নয়, তুমি ঘুমোও ইত্যাদি। বেশ্যা সমাজে তিন প্রকারের বেশ্যা দেখা যায়, যথা (১) বাঁধা, অর্থাৎ কিনা একজনের মাত্র রক্ষিতা। এরা প্রায়ই স্বামী-স্ত্রীর মতই বাস করে। (২) টাইমের অর্থাৎ কিনা যারা একজন, দুইজন বা তিনজন মাত্র উপপতি রাখে। একজন হয়ত আসে সোম ও মঙ্গলবার, অপর জন হয়ত আসে বুধ ও বৃহস্পতিবার এবং তৃতীয় জন হয়ত এইরূপ নিয়মে আসে শুক্র ও শনিবার। এরা যাকে তাকে বা অপরিচিত ব্যক্তিদের আমল দেয় না।*

* একজন টাইমের বাবুর আগমন এবং অপর জনের প্রত্যাগমনের সময় আমরা এক নাটকীয় দৃশ্য দেখে থাকি। এই সময় একজন অপরজনকে তাম্বুল বিতরণ করে এবং

(৩) ছুটা, এরা নির্ব্বিচারে যখন তখন এবং যাকে তাকে কক্ষে স্থান দেয়। এই তৃতীয় শ্রেণীর নারীদের কেহ কেহ রাস্তায় বা গবাক্ষ পথে দাঁড়িয়ে বাবুদের জন্য অপেক্ষা করে, কেহ কেহ আবার ১ম এবং ২য় শ্রেণীর বেশ্যাদের ন্যায় আপন আপন কক্ষে অপেক্ষা করে। এই বাড়ীওয়ালী, পেশাদার গুণ্ডা এবং উক্তরূপ তিন প্রকারের বেশ্যা নারী ছাড়া আরও চার বা পাঁচ প্রকারের জীব বেশ্যা পাড়ায় বাস করে। যথা—(১) গুর্গা বা কাহার, অর্থাৎ কি'না যারা চাকরের কাজ করে। এরা প্রয়োজন মত বাবুদের পান সিগারেট যোগায়, ফাইফরমাজ খাটে, এবং অন্য সময় মনিবিনীর গৃহকর্ম্ম করে। (২) দালাল, অর্থাৎ কি'না যারা পর্দ্দানশীন মেয়েদের জন্য বাবু সংগ্রহ করে আনে। (৩) বেশ্যাদের পুরুষ আত্মীয় বা ভাইভর্গ, যারা কি'না এদের দ্বারা প্রতিপালিত হয়, উপপতির আগমনে এরা অন্তরালে অপেক্ষা করে। (৪) পীরিতের বাবু, অর্থাৎ কি'না যারা রাত্র বারটার পর বেশ্যাদের আপন প্রয়োজনে তাদের ঘরে রাত্র যাপন করে। বেশ্যাগণ বেশ্যা হলেও তারা নারী, এই কারণে সময় সময় তারাও কাউকে কাউকে ভালবেসে ফেলে, ভালবাসার লোকদের তারা এই ভাবে পুষে থাকে। (৫) ছোট ছোট মেয়ে, অর্থাৎ যাদের কি'না এরা ক্রয় করে বা সংগ্রহ করে পুষে থাকে। পুলিশের ভয়ে এরা এই সব মেয়েদের গৃহহীন পুরান চোর বা কোনও এক নির্ব্বোধ ব্যক্তির সহিত নামে মাত্র বিবাহ দেয়। আসলে কিন্তু এদের দ্বারা ছোটবেলা থেকেই এরা বেশ্যাবৃত্তি করায়। নির্ব্বিচার যৌন মিলনের ফলে কৈশর বয়সেই এদের নারীত্বের অবসান ঘটে—এই অবস্থায় এরা চির বন্ধ্যাত্ব প্রাপ্ত

সেখহ্যাণ্ড করে দ্বিতীয় বাবুটী প্রথম বাবুর নিকট বিদায় নেয়। দৃশ্যটী অনেকটা চার্জ্জ-টেকিঙ এবং চার্জ্জ গিভিঙএর মত দেখা যায়। এই ধরণের নৈতিক অসাড়তার সহিত ভিখারীদের নৈতিক অসাড়তার তুলনা করা চলে।

হয়। বৃদ্ধ বয়সে অন্নসংস্থানের জন্যই বেশ্যারা এই সব কন্যা পালন করে থাকে। উক্তরূপ সকল শ্রেণীর ব্যক্তিদেরই বাড়ীওয়ালীর কর্তৃত্ব স্বীকার করতে হয়। দুপুরবেলা এই সব বাড়ী-ওয়ালীদের পঞ্চায়েৎ বসে, এমন কি তারা বেশ্যানারীদের অপকর্ম্মের জন্য জরিমানা প্রভৃতিও করে থাকে, বড় বড় অপরাধে অপরাধী হলে তাদের পাড়া থেকে তাড়িয়েও দেওয়া হয়। একজনের বাবু অপর জন ভাঙিয়ে নিলে, বেশ্যা সমাজে উহা অপরাধরূপে স্বীকৃত হয়, এইরূপ অপরাধের জন্যে বাড়ীওয়ালী-পঞ্চায়েৎ বেশ্যা নারীদের শাস্তি বিধান করে। এই বাড়ীওয়ালীদের মধ্যে সর্ব্বজ্যেষ্ঠা একজনকে সমাজপতিরূপেও স্বীকার করার পদ্ধতিও কোনও কোনও স্থানে প্রচলিত আছে। কোনও বেশ্যানারী মৃত হলে এই বাড়ীওয়ালীরা চাঁদা তুলে, অপরাপর নারীদের সাহায্যে শব শ্মশানে এনে সৎকার করে থাকে, চাঁদা তুলে এদের দান ধ্যান, বারোয়ারী পূজা আদিও করতে দেখা যায়। অপরিণত বয়স্ক বালকদের গৃহে স্থান দেওয়া বেশ্যা নারীদের অপর আর এক অপরাধ, এজন্যেও এদের শাস্তি পেতে হয়।

এই বিশেষ সমাজ ব্যবস্থা মাত্র অভ্যাস ও মধ্যম বেশ্যাদের মধ্যেই দেখা যায়। স্বভাব বেশ্যারা সমাজ বা ধর্ম্মাধর্ম্মের কোনও ধারই ধারে না। সাধারণতঃ এরা আবর্জ্জনাপূর্ণ খোলার বস্তীগুলিতে বাস করে এবং অপরাধীদের দ্বারা প্রতিপালিত হয়। Orgery বা হুল্লোড় স্বভাব-বেশ্যাদের এক প্রিয় বস্তু, অপর দিকে অভ্যাস-বেশ্যারা ইহাকে ভয় এবং ঘৃণা করে। অভ্যাস-বেশ্যাদের নৈতিক অসাড়তা স্বভাব-বেশ্যাদের তুলনায় অনেক কম, এই কারণে হুল্লোড় ত দূরের কথা, এরা একের অধিক পুরুষকে রাত্রে গৃহে স্থান দিতেও নারাজ থাকে, এদের মধ্যে লজ্জা সরমও দেখা যায়।

Orgery বা হুল্লোড় শব্দটী পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে পুনঃপুনঃ উল্লিখিত হয়েছে, কিন্তু কোনও স্থানেই ইহার প্রকৃত ব্যাখ্যা করা হয় নি। নিম্নের বিবরণটী হতে ইহার স্বরূপ সম্বন্ধে কিছুটা বুঝা যাবে।

"ধরুন নীচু ছাউনিওয়ালা অপরিসর একটী ঘর। বস্তিগ্রামের মধ্যকার এই বস্তিবাটীটির ঘরগুলি দিনে খালিই থাকে, কিন্তু গভীর রাত্রে এখানে পুরান চোরদের আড্ডা বসে। অপরিসর গলির পথ দিয়ে মানুষ এখানে যাতায়াত করে। অপরিসর অন্ধকার গলির পথ—দিনের বেলাও সেখান দিয়ে লোকে লম্ফ নিয়ে যাতায়াত করে। দুজন লোকের পক্ষেও পাশাপাশি পথ চলা অসম্ভব। ভাঙা জানালার নীচে একটা কলসী, কয়েকটী তাড়ীর ভাঁড় ও গোটাদুই কেরোসিনের ডিবিয়া, এ ছাড়া কয়েকটা দেশী ও বিলাতী মদের বোতলও। এখানে ওখানে দুই একটা ছেঁড়া মাদুর ও চেটাইও দেখা যায়। মাটীর দেওয়ালে পাঁকাটীর পেরেকের সাহায্যে টাঙান কয়েকটী সিনেমা নটীর ছবি। এই কাগজে আঁকা মূর্ত্তি-গুলির উপরও দেখা যায় দংশন ও নখের দাগ। গভীর রাত্রে এইখানে সুরু হয় পুরান চোরদের হুল্লোড়। ১০ বা ২০ জন বিভিন্ন বয়সের নর-নারীর সে এক বীভৎস তাণ্ডব। ৪৫ বৎসরের মাতার সহিত ১৭ বৎসরের কন্যাকেও সেখানে দেখা যায় একত্রে। মত্ত অবস্থায় হয়ত কোনও এক নারী তার পুং রাক্ষসের মাথায় বসিয়ে দিল একটা তবলা, পুং রাক্ষসটী প্রত্যুত্তরে তার মাথায় দিল বোতলের একটা বাড়ী। গণ্ড দিয়ে হয়ত ব'য়ে পড়ল রক্ত। কিন্তু সেদিকে তার ভ্রূক্ষেপ নেই, জিহ্বা দিয়ে রক্তটুকু চেটে নিয়ে সে সোহাগভরে তার আততায়ীকেই জড়িয়ে ধরে। অপর এক পুরুষ হয়ত অপর আর একটী নারীর ঘাড়ে দিল কামড়ে, প্রত্যুত্তরে নারীটি হয়ত তার চোখের মধ্যে আঙুল পুরে দিল। এদিকে মসীবর্ণা এক রাক্ষসী তার রাক্ষসের মুখে ধাঁই করে একটা লাথি মারল। হয়ত

তার একটা দাঁত ভেঙে পড়তে লাগল রক্ত, কিন্তু তা সত্ত্বেও আহত ব্যক্তিটী কাগড় দিয়ে রক্ত মুছে তার আততায়িনীকেই আদর করে কাছে টেনে নিল! অর্দ্ধনগ্ন নরনারীর এই গড়াগড়ি কামড়াকামড়ী ও খিমচা-খিমচির কোনও বর্ণনার সৎ-সাহিত্যে স্থান নেই, কদর্য্যতার ও বীভৎসতার কারণে অধিক বর্ণনা সম্ভবও নয়। এইখানে নারীরা নর-রাক্ষসদের অত্যাচার, উৎপীড়ন ও নিষ্পেষণ সহ্য করে বাধ্য হয়ে নয়, ইচ্ছা করে। দৈহিক অসাড়তার কারণে প্রতিটী খিমচানী ও দংশন হতে এরা পায় অভূতপূর্ব্ব আনন্দ। এই সময় এদের দেখলে মনে হয় এরা বীভৎস্য মাংসপিণ্ড ছাড়া আর কিছুই নয়। পৃথিবীতে যদি কোথাও নরক থাকে ত তা এইখানেই, এইখানেই, এইখানেই।

সাধারণতঃ সক্রীয় প্রকৃত অপরাধীদেরই এইখানে অধিক সংখ্যায় দেখা যায়। এই হুল্লোড় স্থানের ন্যায় শহরের চণ্ডুখানাও অপরাধীদের একটী প্রিয় স্থান। সাধারণতঃ নিক্রিয় অপরাধীদের এবং কোনও কোনও সক্রীয় অপরাধীদের এইখানে দেখা যায়। ছেঁড়া চেটাইএর উপর শুয়ে ছেঁড়া বালিশে মাথা রেখে এদের কেউ কেউ চোখ বুজে সন্ধ্যা, সকাল ও বৈকালে চণ্ডুর পাইপ টানে, কেউ কেউ আবার রাত্রের দিকে হুল্লোড়ে যোগদান করে। এইভাবে এদের পাপার্জ্জিত সমুদয় অর্থ ব্যয়িত হয়ে শেষ হলে এরা অপকর্ম্মের উদ্দেশ্যে পুনরায় রাস্তায় বেরয়, পুরান চোরদের ইহাই রীতি। শেষ কপর্দ্দকটী ব্যয়িত হওয়ার পূর্ব্ব পর্য্যন্ত কিন্তু এরা এই ভাবেই জীবন কাটায়।"

অপরাধী এবং বেশ্যা-সমাজের কথা বলা হল, এইবার ভিখারী সমাজের কথা বলা যাক। ভিখারী দুই প্রকারের হয় যথা, অভাবগত ও পেশাগত। এই পেশাগত ভিখারীদের নিয়েই ভিখারী সমাজ গঠিত হয়েছে। বড় বড় শহর এবং তীর্থস্থানগুলি এদের ভরণপোষণ করে। ভিখারী থেকে

হঠাৎ অপরাধী হয়ে উঠার দৃষ্টান্তও বিরল নয়। ভিক্ষা না পে'লে, এদের কাউকে কাউকে গালিগালাজ করতে, এমন কি বলপ্রকাশ করতেও দেখা গেছে। এই ভিখারী সমাজের স্থান, অপরাধী এবং নিরপরাধী সমাজের মধ্যস্থলে। ইহারা অপরাধীদের ন্যায়ই কর্ম্মালস হয়ে থাকে। আমরা যেমন একক ভিখারী দেখে থাকি, তেমনি সমাজ-বদ্ধ ভিখারীও দেখে থাকি। এদের দলপতি থাকে। দলপতির অধিনস্থ ভিখারীরা সন্ধ্যার পর স্ব স্ব উপার্জ্জিত অর্থ দলপতির নিকট জমা দেয়, দলপতি ঐ অর্থ অধীনস্থ ভিখারীদের মধ্যে বণ্টন করে দেয়, অবশ্য তা থেকে একটা বড় ভাগ সে নিজের জন্য সরিয়ে রাখে—আমি এইরূপ একটী দলপতিকে জানতাম। সারাদিন তাকে পায়ে পুরু ন্যাকড়া জড়িয়ে ছিন্নবাসে ভিখারীদের সঙ্গে রাস্তায় দেখা যেত, কিন্তু সন্ধ্যার পরই সে তার রক্ষিতার গৃহে ফিরে দামী "সোপের" সাহায্যে পরিষ্কার হয়ে, সিল্কের পাঞ্জাবী পরে, পাথার তলায় সে রাত্র যাপন করত, এমন কি তার সিনেমা দেখারও সখ ছিল। কলিকাতার স্থানে স্থানে এইরূপ ভিখারী বস্তির অভাব নেই। অনেকে আবার সপরিবারে শহরের ফুট-পাতের উপরও বসবাস করে। শহুরে অপরাধীদের অনেকে রাত্রে এদের মধ্যে শুয়ে থেকে পুলিশের নজর এড়ায়। এমন অনেক ভিখারী আছে যারা কি'না এ বিষয়ে এদের সাহায্যও করে থাকে। পূর্ব্বে এরা ছেলেপুলে চুরি করে এনে তাদের বিকলাঙ্গ করে ব্যবসায় লাগাত, এমন কি এই সব ছেলেদের ছোট ছোট মানুষটানা গাড়ী করে, জায়গায় জায়গায় বসিয়ে রাখা হত। সুখের বিষয় এই প্রথা বর্ত্তমান শতাব্দীতে বিলীন হয়েছে। সর্দ্দাররা এই সব ভিখারীদের ভিক্ষার এলাকা পর্য্যন্ত ভাগ করে দেয়, এদের ঝগড়াঝাঁটীও এরা মিটিয়ে দিয়ে থাকে। চোরেরা প্রায়ই এই বেশ্যা এবং ভিখারীদের মধ্যে আত্মগোপন করে, এই জন্য এই ভিখারী

এবং বেশ্যাসমাজ সম্বন্ধে শান্তিরক্ষকদের অবিহিত হওয়া উচিৎ। এমন বেশ্যাও আছে যাদের ঘরে কোনও এক দুর্দ্দান্ত গুণ্ডা বা ডাকাত এলে তারা গর্ব্ব অনুভব করে, শুধু তাই নয়, সে এজন্য অন্যান্য নারীর ঈর্ষারও কারণ হয়। ভিখারী সমাজেরও কোনও ব্যক্তি, বড় চোর বা গুণ্ডা হলে ভিখারী সমাজও তাকে সম্মান দিয়ে থাকে।

এই বেশ্যা এবং ভিখারী সমাজ সম্বন্ধে বলা হল। এইবার হিজ্‌ড়া বা নপুংসক সমাজ সম্বন্ধে কিছু বলা যাক। নপুংসক বা হিজড়ারাও দলবদ্ধ ভাবে বাস করে। মধ্য কলিকাতায় এদের নিজস্ব বস্তি আছে। কোনও কোনও স্থানে এরা এককও বাস করে। দৈহিক দুর্ব্বলতার কারণে এদের অনেকেরই একজন করে পুরুষ রক্ষক থাকে। অনেকে স্বামী-স্ত্রীর মতই বাস করে। পুরান চোরদের এদের রক্ষকরূপে দেখা গেছে। ইহা অপরাধীদের বিকৃত যৌন বোধের পরিচায়ক। অনেক অলস প্রকৃতি নিরপরাধী ব্যক্তিদেরও এদের রক্ষকরূপে দেখা যায়। এই হিজড়া সমাজ সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে।

## বংশানুক্রম

বংশানুক্রম বা Heredity অপরাধ-বিজ্ঞানের একটী বিশিষ্ট স্থান অধিকার করে। পুত্র পিতার সম্পত্তির ন্যায় গুণেরও অধিকারী হয় কি'না, ইহা সঠিকরূপে আজও নির্ণীত হয় নি—এইরূপ ধারণা আজও কেহ কেহ পোষণ করেন। য়ুরোপীয় "এ্যারিষ্টল্" সাহিত্যে এই সম্বন্ধে একটী বিশেষ উক্তি আছে। কোনও এক পুত্র তার পিতার চুলে ধরে দরজা চৌকাঠ পর্য্যন্ত টেনে আনলে পিতা তার এই সুপুত্রটীকে সম্বোধন করে না'কি বলে উঠেন "হয়েছে, হয়েছে, আর নয়, আমি

আমার পিতাকে মাত্র এই পর্য্যন্তই টেনে এনেছিলাম।” সাধারণ ভাবে দেখা গেছে, সংগৃহীত বৈশিষ্ট্য বা acquired character বংশগত হয় না। কামারদের ডান হাত অতি ব্যবহারের কারণে স্থূলতা প্রাপ্ত হয়, কিন্তু তার পুত্রের ডান হাত জন্মের পর ঐরূপ দেখা যায় না। অপর দিকে পিতা বা মাতার গাত্রবর্ণ উজ্জল হলে পুত্রবিশেষের গাত্রবর্ণ উজ্জল হয়। ইহার কারণ কর্ম্মকারের হস্তের এই স্থূলতা দেহকোষে সন্নিবেশিত থাকে, বীজকোষের সহিত উহার কোনও সম্বন্ধ নেই, অপর দিকে গাত্রবর্ণের কারণ বীজকোষের মধ্যে নিহিত। এই দেহকোষ এবং বীজকোষ সম্বন্ধে পুস্তকের পূর্ব্ব পরিচ্ছেদে বিশদরূপে আলোচিত হয়েছে। এই স্থলে উহার পুনরুল্লেখ নিস্প্রয়োজন। আমার মতে মানুষের কোনও দৈহিক বা মানসিক দোষ বা গুণ যদি কোনওরূপে বীজ-কোষে সন্নিবেশিত হতে পারে, তা হলে উহা অন্ততঃ কয়েক পুরুষ পর্য্যন্ত বংশগত হতে সক্ষম হয়। তবে এই সব দোষ বা গুণ বংশগত ( inherited ) হলেও উহা বিপরীত পরিবেশ এবং সাধুসঙ্গ প্রভৃতি কারণে, সব সময় জাগ্রত বা অত্যুগ্র না হলেও হতে পারে, এইরূপ আমি মনে করি। কোনও কোনও ক্ষেত্রে উহা বংশগত হলেও তা উহা সুপ্তরূপেই হয়ে থাকে এবং অনুকুল অবস্থায় না পড়লে উহা জাগ্রত হয় না। এই সব দোষ বা গুণ বংশপরম্পরায় “বিপরীত গুণ বা দোষ সম্পন্ন” মাতা এবং পিতার মিলনের ফলে ধীরে ধীরে পাতলা হয়ে এসে, কয়েকপুরুষ বাদে উহা একেবারে অন্তর্হিত হ'লেও হতে পারে। লোহিত মৎস্যাদি লইয়া এইরূপ বহু পরীক্ষা করা হয়েছে। একটী বৃহৎ কাঁচের পাত্রে লাল মাছ রেখে, পাত্রের তলায় নীল আলো রেখে দেখা গেছে উহার গাত্রবর্ণ নীল হয়ে গেছে। এই বিশেষ স্থলে মাছ তার চক্ষু দ্বারা এই নীল রং শোষণ করে দেহের স্নায়ুমণ্ডলীকে প্রভাবান্বিত করায় এইরূপ হয়। লাল মাছের

বদলে পাত্রে নীল মাছ রেখে, পাত্রের তলায় লাল আলো রেখে দেখা গেছে মৎস্যের রঙ হয়ে গেছে লাল। এই মাছের একটী চোখে সাদা আলোক এবং অপর চোখে কৃষ্ণ আলোক নিক্ষেপ করে দেখা গেছে মৎস্যের রঙ ধূসর বর্ণের হয়েছে। কয়েকটী পুং ও স্ত্রী লাল মাছকে কয়েক পুরুষ এইভাবে নীল রঙের মধ্যে রাখলে পরিশেষে নীল আলোক না থাকলেও উহারা নীল রঙের বাচ্চা পাড়বে, এইরূপ আমি মনে করি। "টেলিগণি" এই মতবাদের অপর আর একটী প্রমাণ। কুকুর নিয়ে এইরূপ অনেক পরীক্ষা করা হয়েছে। কুকুরী যদি কোনও এক কুক্কুরের সহিত সহবাস করে পরে অপর আর এক কুক্কুরের সহিত সহবাস করে তা হলে দ্বিতীয় কুকুরের ঔরসজাত সন্তান প্রায়শঃ প্রথমোক্ত কুকুরের মত দেখতে হয়। এই বিশেষ সত্যটী মনুষ্য সম্বন্ধেও প্রযোজ্য, এইরূপ অনেকে মনে করেন। মনসা বা চিন্তার কারণে, কিংবা প্রথম স্বামীর পুং বীজের দ্বারা, স্ত্রী-জীবের বীজকোষ প্রভাবম্বিত হলে তবেই এইরূপ সম্ভব হয়, এইরূপ মনে করা যেতে পারে। কোনও ক্ষেত্রে এমনও দেখা গেছে, দয়ীতার সহিত যৌন মিলন হয় নাই, অথচ নারী-বিশেষের সন্তান তার সেই দয়ীতার মতই দেখতে হয়েছে—স্বামীর মত হয় নি। এই সকল ঘটনা যদি সত্য হয়, তা হ'লে মেনে নিতে হবে, যে একমাত্র মন ও স্নায়ু দ্বারাই বীজ-কোষকে প্রভাবম্বিত করা যায়। এই কারণে কেবলমাত্র স্নায়বিক রোগ সকলকেই আমরা বংশগত হতে দেখি। দৃষ্টান্ত স্বরূপ পাগলের বংশের কথা বলা যেতে পারে। নির্ব্বোধ বা পাগলের বংশধরদের আমরা প্রায়ই পাগল ও নির্ব্বোধ হতে দেখি। পাগলের ন্যায় অপরাধীর অপস্পৃহাও স্নায়ুর দ্বারা বাহিত হয়, এই কারণে আমরা অপরাধী পরিবারও দেখে থাকি। কিন্তু একজন অপরাধীর বা পাগলের সব কয়টী পুত্রই পাগল বা অপরাধী

হয় না—কারণ সকল সময় পাগলের সহিত পাগলিনীর এবং অপরাধীর সহিত অপরাধিনীর যৌন মিলন ঘটে না। ইহা ছাড়া এই প্রকারের দম্পতি সমূহের নীরোগ ও নিরপরাধী পূর্ব্বপুরুষদেরও প্রভাব তাদের সন্ততির উপর কতক পরিমাণে বর্ত্তিয়ে থাকে। এই কারণে অধিকাংশ ক্ষেত্রে আমরা এই সব পাগল বা অপরাধীদের সন্ততিদের পাগল বা অপরাধীরূপে জন্মাতে দেখি না, কিন্তু উহাদের কেহ কেহ অপরাধমুখী হয়ে জন্মিয়ে থাকে, এবং অনুকূল অবস্থায়, অত্যল্পকালের মধ্যেই উহারা অপরাধী হয়ে উঠে। এই সকল কারণে পাগল এবং অপরাধীদের বংশবৃদ্ধি সমাজের পক্ষে বিশেষ ক্ষতিকর। মানুষের মাদকতা রোগ বিশেষরূপে বংশগত হয়। এই মাদকতা পুরুষানুক্রমে হলে ত আর রক্ষাই নাই। এইরূপ অবস্থায় পিতা বা মাতার মাদকতা অপরাধী-মুখী সন্তানের জন্মের কারণ হয়—অনুসন্ধান দ্বারা এইরূপ দেখা গেছে।* তবে এই সব উন্মাদ ও অপরাধ-মুখী ব্যক্তির সহিত নিরপরাধ ও সহজ মানুষের মিলনের ফলে, দুই এক পুরুষ বাদে উহাদের বংশধরগণ পূর্ব্বোক্ত কারণে আর উন্মাদ বা অপরাধ-মুখী থাকে না, এইরূপও অনুমান করা যেতে পারে।

সাধারণভাবে দেখা গেছে একজন অপরাধী ব্যক্তির সহিত একজন নিরপরাধী ব্যক্তির যৌন মিলন ঘটলে উহাদের কতকগুলি সন্ততি হয় অপরাধী বা অপরাধ-মুখী এবং কতকগুলি নিরপরাধী থাকে।

দৃষ্টান্ত স্বরূপ য়ুরোপের রবার্ট পরিবারের কথা বলা যেতে পারে। এই পরিবারের বাপ ছিল অপরাধী, কিন্তু মা নিরপরাধী ছিলেন। এই

* Alcoholism বা মাদক দোষ, স্বল্প মাত্রায় পান দোষের কারণে ঘটে না। অত্যধিক ও অমানুষিক মদ্য পানের ফলেই এইরূপ ঘটে থাকে। এ সম্বন্ধে কেহ যেন ভুল না বুঝেন।

পরিবারের বড় মেয়েটি বেশ্যা এবং কয়েকটী পুত্র অপরাধী হয়, কিন্তু কনিষ্ঠ পুত্র দুইটী এবং মাতা নিরপরাধী থাকে। শেষের পুত্র দুইটী অপরাধ-মুখী না থাকায় পিতা শত চেষ্টাতেও তাদের অপরাধী করে তুলতে অক্ষম হয়। ১৮৪৫ সালে নভেম্বর মাসে এই পরিবারের তিন ব্যক্তি Assize আদালত কর্তৃক প্রাণদণ্ডে দণ্ডিত হয়। এ দেশেও এই ধরণের অনেক অপরাধী পরিবারের সন্ধান পাওয়া গেছে। মাতা এবং পিতা উভয়ই অপরাধী, শুধু তাই নয়, উহাদের পুত্র ও কন্যাগণও পরস্পর পরস্পরের সহিত যৌন মিলন দ্বারা সন্তান সন্ততি সৃষ্টি করেছে এইরূপ পরিবারের সংখ্যা অতীব বিরল। আমেরিকার যুকেশ (Jukes) পরিবার এইরূপ পরিবারের একটী জীবন্ত উদাহরণ। এই বংশের সন্তান-সন্ততিগণ পাঁচ পুরুষ ধরে কেবলমাত্র অপরাধ ও বেশ্যাবৃত্তিই করে এসেছে। পাঁচ-পুরুষে এদের সংখ্যা হয়েছিল স্ত্রী পুরুষে ৭০৯, দুই একজন ছাড়া এদের সকলেই ছিল অপরাধী বা বেশ্যা। আমেরিকার জনসন্ পরিবার অপরাধ পরিবারের অপর আর একটী দৃষ্টান্ত। তিন-পুরুষব্যাপী এদের অপরাধ বা বেশ্যাবৃত্তি করতে দেখা গেছে। এই সব পরিবারের সন্তান-সন্ততিগণ জন্ম হতেই অপরাধী বা বেশ্যা ছিল, কিংবা তারা অপরাধ-মুখী হয়ে জন্মে অনুকুল অবস্থায় অপরাধীতে পরিণত হয়েছে—এই সম্বন্ধে কোনওরূপ অনুসন্ধান হয়েছিল কিনা তা অবশ্য জানা নেই।

অপঃস্পৃহা কিংবা উহার অংশ বা রূপ বিশেষ—দ্রব্য বা শোণিত স্পৃহা, কিংবা উভয় স্পৃহাই মানুষ মাত্রের মধ্যেই সুপ্ত বা জাগ্রত অবস্থায় বিরাজ করে এবং এই স্পৃহাদ্বয় বাহির হতে সংগৃহীত বা আগত হয় না, একথা পূর্ব্বেই বলা হয়েছে। বহু যুগ পূর্ব্ব হতেই এই স্পৃহাদ্বয় মানুষের বীজ-কোষে স্থান পেয়েছে। নিরপরাধ মানুষের মধ্যে এই স্পৃহাদ্বয় থাকে সুপ্ত

এবং অপরাধী মানুষের মধ্যে উহারা থাকে জাগ্রত; এই উভয় প্রকার মানুষের মধ্যে যৌন-মিলন ঘটলে উহাদের কতকগুলি সন্ততি হয় জাগ্রত-স্পৃহা সম্পন্ন বা অপরাধী কিংবা অপরাধমুখী এবং কতকগুলি সন্ততি হয় সুপ্ত স্পৃহা সম্পন্ন বা নিরপরাধী। উপরের অপরাধী-পরিবারের কাহিনী-গুলিতে এইরূপ যৌন-মিলনের কথাই বলা হয়েছে। আদিম যুগে কতকগুলি জীব আঘাত হেনে খাদ্য সংগ্রহ করত, শুধু তাই নয় উহারা রক্তপানেই অধিক অভ্যস্ত ছিল, উহাদের মধ্যে যারা অপেক্ষাকৃত দুর্ব্বল ও ভীরু প্রকৃতির ছিল, তারা অপরের নিহত জীব-দেহ বা খাদ্য-সামগ্রী চুরি করে আহার সংগ্রহ করত, নারীও এরা সংগ্রহ করত গোপনে ও ভাব করে। এই সকল জীবের বংশধর আদিম মানুষদের মধ্যেও এইরূপ দুই শ্রেণীর ব্যক্তি দেখা যেত। পরে নির্ব্বিকার যৌন-মিলনের ফলে উহারা এক হয়ে যায়। আজিকার অপরাধী সমাজেও এইরূপ ব্যবস্থা কতকাংশে দৃষ্ট হয়। সক্রীয় অপরাধীদের আমরা অতি মাত্রায় সাহসী ও পেশীবহুল দেখি এবং নিষ্ক্রিয় * অপরাধীদের দেখি অপেক্ষাকৃত দুর্ব্বল ও ভীরু প্রকৃতির। অন্তঃস্বভাবের জন্যই উহারা এইরূপ হয়ে থাকে। এই সব কারণে একই অপঃস্পৃহার অংশ বা রূপ বিশেষ,—এই দ্রব্য ও শোণিত স্পৃহা মানুষ মাত্রের মধ্যেই সুপ্ত বা জাগ্রত রূপে বিরাজ করে কি'না তা ভেবে দেখা দরকার। কারণ যা'ই হোক না কেন, অপস্পৃহার এই অংশ বা রূপ দুইটী একত্রে বা পৃথক পৃথক ভাবে প্রত্যেক নিরপরাধী মানুষের মধ্যেই সুপ্তভাবে অবস্থান করে। যে মানুষটীর মধ্যে উহার একটী বা অপরটী বা উভয় স্পৃহাই জাগ্রত হয় তাকেই আমরা বলি অপরাধী। স্বভাব

* এই সক্রীয় এবং নিষ্ক্রিয়—অপরাধীদের মাঝামাঝি আরও একপ্রকার অপরাধী থাকলেও থাকতে পারে।

অপরাধীদের মধ্যে ইহারা জন্মগতভাবে এবং অভ্যাস অপরাধীদের মধ্যে উহারা অভ্যাস-গতভাবে জাগ্রত হয়। আমার মতে এই স্পৃহাদ্বয় একটী বিশেষ পন্থায় বা ধারায় বংশগত হয়, এই কারণে কতকগুলি অপরাধীকে আমরা কেবলমাত্র শোণিত স্পৃহা সম্পন্ন, কতকগুলিকে কেবলমাত্র দ্রব্য-স্পৃহা সম্পন্ন এবং কতকগুলিকে আবার এই উভয় স্পৃহা সম্পন্ন দেখে থাকি। এইবার এই শোণিত এবং দ্রব্যস্পৃহা কিরূপ উপায়ে বা পন্থায় নিরপরাধী মানুষের মধ্যেও সুপ্তভাবে বংশগত হতে পারে, এই সম্বন্ধে কিছুটা আলোচনা করা যাক। বুঝিবার সুবিধার জন্য ৮৯ পৃঃ বর্ণিত তালিকাটী নিয়ে পুনরায় উদ্ধৃত হল।

সক্রীয় বা নিষ্ক্রিয়

| শোণিতাত্মক | শোণিত সাম্পত্তিক | সাম্পত্তিক |
|---|---|---|

অপস্পৃহার অংশ বা রূপ বিশেষ—এই শোণিত ও দ্রব্য-স্পৃহার অবস্থিতি ও বংশানুক্রম যদি আমরা মেনে নিই তা হলে উহারা অনেকটা ম্যাণ্ডেল ল অনুসারে বংশগত হয় বলে মনে হয়। কিরূপ পন্থায় এবং সংখ্যায় উহা বংশগত হয়, তাহা পর পৃষ্ঠার চিত্রটী অনুধাবন করলে উত্তমরূপে বুঝা যায়। চিত্রের চৌকা ঘর কয়টীমূল পিতা মাতা এবং গোল ঘর কয়টী উহাদের যৌন-মিলন বুঝায়। এইখানে, শো=শোণিতাত্মক, সা=সাম্পত্তিক এবং শোসা বা শাসো=শোণিত সাম্পত্তিক, এইরূপ বুঝায়। চিত্রটী হতে শোণিতাত্মক এবং সাম্পত্তিক অপরাধীরা কিরূপ পন্থায় ও কারণে জন্মগ্রহণ করে তাহাও বুঝা যায়। ইহা ছাড়া উহাদের কোন কোনটী কিরূপ (২) সংখ্যায় বংশগত হয়, তাহাও ইহা দ্বারা বুঝা যায়। এই সুপ্ত দ্রব্য বা শোণিত স্পৃহা অভ্যাস বা জন্মগতভাবে জাগ্রত হলে, উহাদের আমরা অপরাধী বলি এবং উহাদের এই সব জাগ্রত স্পৃহার উপর নির্ভর করে

আমরা উহাদের উপরের তালিকানুযায়ী শ্রেণী বিভাগ করে থাকি।* এই অপরাধ-বিভাগের সাহায্যে অপরাধী বিশেষ কি প্রকারের অপরাধ করবে তা বলে দেওয়া যায়। কিন্তু তাদের অন্তর্নিহিত শোণিতাত্মক বা সাম্পত্তিক বা শোণিত-সাম্পত্তিক স্পৃহার সাহায্যে কিরূপে বা কি উপায়ে উহারা তা সমাধিত করবে তা নির্ভর করে তাদের কার্য্য-পদ্ধতি বা Modus operendiএর উপর, একথা ১১৪ পৃষ্ঠায় বলা হয়েছে। এই কার্য্য-পদ্ধতির সহিত মনস্তত্বের সম্পর্ক অত্যল্প। কোনও অপরাধী বিশেষ এক কার্য্য-পদ্ধতির সাহায্যে যদি একবার সফলতা অর্জ্জন করে তা হলে উহারা সেই বিশেষ কার্য্য-পদ্ধটীকেই আঁকড়ে ধরে থাকে। অপরাধীদের উদ্ভাবনী শক্তি ও ঔৎসুক্যের অভাব, উহাদের সংস্কার ও দলগত শিক্ষাও এজন্য দায়ী, এইরূপ আমি মনে করি। কোনও কোনও দলপতি অপরাধের পদ্ধতি ও সময়ের পরিবর্ত্তন না করার জন্যে সাকরেতদের প্রথম হতেই প্রতিজ্ঞাবদ্ধ করিয়ে নেয় এইরূপও শোনা গেছে, এ সম্বন্ধে বোম্বে ক্রিমিন্যাল ট্রাইব নামক পুস্তক দ্রষ্টব্য।

বংশানুক্রম সম্বন্ধে উপরের মন্তব্যগুলিই যে ধ্রুব সত্য এইরূপ আমি দাবী করি না বরং এই বংশানুক্রম সম্বন্ধে আরও অনুসন্ধানের প্রয়োজন আছে এইরূপ আমি মনে করি। আমি এমন কয়েকটী ভারতীয় অপরাধী পরিবারকে জানি, ইহাদের একটী পরিবারের পিতা মাতা এবং তিন পুত্রই অপরাধী এবং দুই কন্যা বেশ্যাবৃত্তি করে। কলিকাতার গৌরিয়া পরিবার ইহার একটী অন্যতম দৃষ্টান্ত।

---

* যে খুন করে সে কোনও কোনও ক্ষেত্রে সিঁদ কাটলেও কাটতে পারে, কারণ উভয়ই দ্বিতীয় অপরাধী। কিন্তু যে খুন করে বা সিঁদ কাটে সে কখনও পকেট কাটা প্রভৃতি সহজ বা সরল চুরী করে না, কারণ পকেটমার এবং সরল চোরেরা নিষ্ক্রিয় অপরাধী।

# অপরাধ-সাহিত্য

অপরাধীদের দ্বারা রচিত সাহিত্যকে বলা হয় অপরাধ সাহিত্য। সভ্য মানুষের অজ্ঞাতে এই সাহিত্য আবহমান কাল হতে রচিত হয়ে আসছে। অপরাধ ও অপরাধীদের প্রকৃত মনোভাব সম্বন্ধে বহুবিধ বিষয় এই সাহিত্য হতে জানা যায়। শুধু তাই নয়, অপরাধী হওয়ার কারণ এবং অপরাধীদের বিভিন্ন সংস্কার, নিয়ম কানুন সম্বন্ধেও জ্ঞাত হওয়া যায়। বিভিন্ন রূপ ডাক বা শব্দ, চিত্রলিপি গান, মন্ত্র, কবিতা, উক্তি, খেউড় প্রভৃতি লইয়া অপরাধ সাহিত্য গঠিত হয়েছে। নিরপরাধ সাহিত্যের ন্যায় অপরাধ সাহিত্যেরও ক্রমবিকাশ হয়েছে একটী বিশিষ্ট ধারায়। সভ্যতার সহিত সংঘাতের ফলে এই সাহিত্যের স্বরূপ কিছুটা পরিবর্ত্তিত হলেও মূলতঃ উহা অপরাধ সাহিত্যই আছে। কেবলমাত্র য়ুরোপীয় এবং ভারতীয় অপরাধীদের দ্বারা রচিত সাহিত্য লইয়া একটী মহাভারত রচনা করা যায়। বর্ত্তমান প্রবন্ধে অপরাধ-সাহিত্যের বিভিন্ন বিভাগের মাত্র কয়েকটী করিয়া উদাহরণ দেওয়া হবে। অর্থাৎ কি'না মনস্তত্ত্ব বুঝাইবার জন্য যেটুকুর প্রয়োজন মাত্র সেইটুকুর কথাই বলা হবে। সাধারণতঃ প্রকৃত অপরাধীরা তিন ভাগে বিভক্ত। যথা—স্বভাব, মধ্যম ও অভ্যাস। দৈব অপরাধী ও অপরাধ রোগীদের প্রকৃত অপরাধীদের মধ্যে ধরা হয় না। স্বভাব-জাত অপরাধীদের স্বভাব-অপরাধী, অভ্যাস-জাত অপরাধীদের অভ্যাস-অপরাধী এবং যে সকল অপরাধীদের ব্যবহার কতকটা স্বভাব ও কতকটা অভ্যাস অপরাধীদের মত হয়, তাহাদের মধ্যম অপরাধী বলা হয়। স্বভাব-জাত অপরাধীরা হয় অনেকটা আদিম যুগের মানুষের ন্যায়, তাদের মধ্যে সাহিত্য বলে কোনও জিনিষ থাকে না বললেই চলে। এদের যা কিছু সাহিত্য তা জন্তুজানোয়ারদের অনুকরণে ডাক বা শব্দের মধ্যে নিবদ্ধ থাকে। প্রয়োজন মত অভ্যাস ও মধ্যম অপ-

রাধীরাও, বিশেষ করে মধ্যম অপরাধীরা এই সব ডাক বা শব্দের সাহায্য নিয়ে থাকে। বস্তুতঃ অপরাধীদের প্রথম সাহিত্যের সন্ধান পাওয়া যায় এই সব বিভিন্নরূপ ডাক বা শব্দের মধ্যে। এই সকল ডাক বা শব্দ পশু পক্ষীদের ডাকের অনুকরণে সৃষ্টি হয়েছে। প্রমাণ স্বরূপ নিয়ে কয়েকটী ডাকের নমুনা তুলে দিলাম।

পেঁচা—ক্যাঁচ ক্যা-য্য-এ্য ক্যা ক্যা-য্য।
বেরাল—মিউ-উ ম্যাও-ও ম্যা এ্যা-ও।
কুকুর—ভোক্ ভেউ-উ ভোক ভোক।
শিয়াল—হুয়া-য়া-য়া হুয়া হুয়া হু-উ-উ।

পল্লী অঞ্চলে অপরাধীরা জঙ্গল বা বাগিচার মধ্যে আত্মগোপন করে এই সকল জন্তুর ডাকের অনুকরণে ডাক ডেকে পরস্পরকে পরস্পরের অবস্থিতি জানিয়ে দেয়। দলপতিরা ইহার দ্বারা দলের লোকেদের কোনও এক নির্দ্দিষ্ট স্থানে জড় হবার জন্যে নির্দ্দেশ দেয়। এমন অনেক স্বভাব দুর্ব্বৃত্ত জাতি আছে যারা কিনা আজও এই ধরণের ডাক ডেকে অপকর্ম্ম করে। দৃষ্টান্ত স্বরূপ বাঙলার বাউরি জাতির কথা বলা যেতে পারে। এ সম্বন্ধে নিম্নের বিবৃতিটী প্রণিধান যোগ্য।

আমার বাস ছিল বর্দ্ধমান অঞ্চলের এক পল্লীগ্রামে। বহু বৎসর পূর্ব্বের কথা, আমি তখন বালক। বাইরের ঘরে বসে পিতাঠাকুর পাড়ার মুখুয্যে মশাইএর সঙ্গে পাশা খেলছিলেন। রাত তখন প্রায় সাড়ে বার। হঠাৎ একটা শিয়ালের ডাক শোনা গেল "হুয়া-য়া-য়া হু-উ-উ হুয়া। মুখুয্যে মশাই চমকে উঠে বাবাকে শুধালেন "উঁহু বাড়ুয্যে, গতিক সুবিধে নয়। এ যে এক শিয়ালীর ডাক! এক শিয়ালীর ডাক না'কি এক ভয়াবহ ব্যাপার, সাধারণতঃ কখনও মাত্র একটা শিয়াল ডাকে না, একটা ডাকলেই

সঙ্গে সঙ্গে আরও অনেক শিয়াল এক সঙ্গে ডেকে উঠে। আসলে কোনও ডাকাত দলের সর্দ্দার শিয়ালদের ডাকের অনুকরণে তার লোকেদের কোনও একটি নির্দ্দিষ্ট স্থানে জমা হতে বলছিল। মুখুয্যে মশাই এর কথায় বাবা তাড়াতাড়ি উপরে উঠে চাপা সিঁড়ি বন্ধ করলেন। মুখুয্যে মশাইও আর দেরী না করে বাড়ীর দিকে রওনা হলেন। সকালে উঠে শুনতে পেলাম, গাঁয়ে ডাকাতি হয়ে গেছে। ডাকাতরা পাড়ার মনো স্যাকরাকে কেটে দুইখান করে তার সর্ব্বস্ব লুটে নিয়েছে।"

এই সকল ডাক বা শব্দই অপরাধীদের আদি সাহিত্য। এই শব্দ সাহিত্যের পরই চিত্র-সাহিত্যের স্থান। চিত্র-সাহিত্যের প্রথম সন্ধান পাওয়া যায় মধ্যম অপরাধীদের মধ্যে। স্বভাব-দুর্ব্বৃত্ত জাতিদের মধ্যেই বহুসংখ্যায় মধ্যম-অপরাধী দৃষ্ট হয়। এদের সভ্যতা যেন সবে মাত্র সুরু হয়েছে। এদের মধ্যে চিত্রদ্বারা লিখন পদ্ধতি আজও পর্য্যন্ত প্রচলিত আছে। এইরূপ লিখন পদ্ধতি অপরাধের জন্যই তারা প্রয়োগ করে। অপরাধ ও নিরপরাধ উভয় সাহিত্যেরই প্রথম উন্মেষ হয় এইরূপেই। সভ্য মানুষের প্রথম সাহিত্যের সন্ধান মেলে না। কিন্তু অপরাধীদের



অপরাধ-সাহিত্যের আজও সন্ধান মেলে। বংশ-পারম্পরিক অপরাধীরা, যাদের আমরা স্বভাব-দুর্ব্বৃত্ত জাতি বলি, তারা আজও পর্য্যন্ত তাদের সেই সহস্র সহস্র বৎসর পূর্ব্বের পুরান কৃষ্টিকে ধরে রেখেছে। নমুনা স্বরূপ উপরের একটী মাত্র ছত্র তুলে দেওয়া হল।

কোনও বাড়ীতে চুরি বা ডাকাতি করার প্রয়োজন হলে, দলের সর্দ্দার বাড়ীটীর কাছাকাছি কোনও একটী পাঁচিল বা গাছের গায় উপরি উক্ত

সাঙ্কেতিক ছত্রটী এঁকে দেয়। উপরের চিত্র সঙ্কেতের প্রকৃত অর্থ হচ্ছে এইরূপঃ "যে তারিখে চাঁদ দেখা যাবে চিত্রের ফালির ন্যায়, সেই তারিখের রাত্রে, দুই প্রহরে তীর দ্বারা প্রদর্শিত পথের তৃতীয় বাড়ীটাতে কায হবে, অতএব বন্ধুগণ তোমরা সেই রাত্রে অনুরূপ সময়ে অকুস্থলে হাজির হবে। ইহাই আমার নির্দ্দেশ।"

যে অনুজ্ঞা সভ্য মানুষ উপরের অতগুলি ছত্রে প্রকাশ করে, অপরাধীরা সেই কথাগুলি মাত্র চিত্রের কয়েকটি রেখা দ্বারা গত সাত আট হাজার বৎসর ধরে প্রকাশ করে আসছে। উহা তাদের কাছে লিপিবদ্ধ সাহিত্যেরই সামিল। এইরূপ সহস্র সহস্র চিত্র-লিপি বিভিন্ন স্বভাব দুর্ব্বৃত্তজাতিরা আবহমান কাল ধরে ব্যবহার করে আসছে। অনেক সময় দেখা যায় ভারতের কোনও এক স্বভাব-দুর্ব্বৃত্ত জাতির মধ্যে যে বিশেষ চিত্র-লিপির প্রচলন আছে, সেই বিশেষ চিত্র-লিপি য়ুরোপের কোনও এক স্বভাব-দুর্ব্বৃত্তজাতিও ব্যবহার করে, যদিও অধুনা কালে তারা বিভিন্ন ভাষায় কথা বলে ও বিভিন্ন পরিচ্ছদ পরিধান করে। ইহা দ্বারা প্রমাণিত হয় যে উভয় জাতিই একই বংশ উদ্ভব এবং কোনও এক সুদূর প্রাচীন যুগে তাদের বিভিন্ন শাখা পৃথিবীর বিভিন্ন দিকে গমন করে! এই সব চিত্র-লিপির পরিপূর্ণতা ও অসম্পূর্ণতা থেকে কোন্ শাখাটী কত পুরাতন এবং কোন্ দেশটি ছিল তাদের প্রথম আবাস স্থল, সে সম্বন্ধেও একটা নির্ভুল ধারণা করা যেতে পারে। শুধু তাই নয়, কোন্ সময় ও কবে কোন্ শাখাটী কোন্ দেশে গমন করে তাও বলা যায়। দৃষ্টান্ত স্বরূপ জিপসি বা বেদেদের কথা বলা যেতে পারে। পৃথিবীর প্রায় সর্ব্বত্রই এরা দৃষ্ট হয়। দেশভেদে এদের চেহারা, ভাষা ও পরিচ্ছদের বহু অদল বদল হয়েছে, কিন্তু মূলতঃ ভাষাসঙ্কেত ও আচার ব্যবহারের দিক থেকে তারা আজও একই আছে। এই সব চিত্র-লিপির স্বরূপ ও প্রসার থেকে

স্বভাব-দুর্ব্বৃত্তজাতির কোন্ বংশটী কত পুরাতন ও কোন্ কোন্ সভ্য জাতির সহিত তাদের পৌরাণিক সম্বন্ধ আছে, তাও বলা যেতে পারে। বিষয়টি তথ্যান্বেষী ছাত্র ও অধ্যাপকদের বিবেচ্য।

বাংলাদেশের স্বভাব-দুর্ব্বৃত্তজাতিদের মধ্যে বাউরিয়া জাতি অন্যতম। স্মরণাতীত কাল থেকে সভ্যদেশে বাস করা সত্ত্বেও তারা তাদের আদিম অভ্যাস ত্যাগ করেনি। চুরি ডাকাতি প্রভৃতি অপরাধ দ্বারাই তারা জীবিকা নির্ব্বাহ করে। এই জাতির লোকদের মধ্যে বহুপ্রকার সাঙ্কেতিক লিপির প্রচলন আছে। নিম্নে উদাহরণ স্বরূপ কয়েকটী মাত্র উদ্ধৃত করা হল।



গন্তব্য পথের পাশের গাছ বা পাথরে এই সব স্বভাব-দুর্ব্বৃত্তরা উপরি উক্ত চিত্রলিপি লিখে রাখে। পশ্চাদাগতরা এই সব লিপি দ্বারা পূর্ব্বগামীদের খুঁজে বার করে। উপরিউক্ত লিপিকার অর্থ হয় এইরূপ :

বন্ধুগণ আমরা আঁকড়ীর উল্টো দিককার সরল রেখার দিকে যাত্রা করেছি। (২) আমাদের দলে ৯ জন লোক আছে। সকলেই আঁকড়ীর উল্টো দিককার সরল রেখার দিকে চলেচি। (৩) আমরা গ্রামে ছাউনি ফেলব। আমরা ফিরে চলেছি।

আঁকড়ীর রেখার উপর অবস্থিত নয়টি সরল রেখার দ্বারা বুঝিয়ে দেওয়া হয় দলে কত লোক আছে। গোলকটী দ্বারা বোঝা যায় যে তারা গ্রামে রাত্রিযাপন করবে। গোলকের ডান দিকে ফাঁক থাকলে, বোঝা যাবে তারা ফিরে যাচ্ছে; কিন্তু বাম দিকে ফাঁক থাকলে বুঝতে হবে, তারা অপরাধ করার জন্য অগ্রসর হচ্ছে। আঁকড়ীর সরল রেখাটী দিক-বাচক। আঁকড়ীর রেখাটীর দিকেই তারা চলেছে।



উপরে আরও দুইটি চিত্র-লিপি উদ্ধৃত করা হল। গ্রামের ছাউনি উঠিয়ে অগ্রসর হবার পূর্ব্বে পূর্ব্ব লিপিকারদের স্বরূপ বর্ত্তমান লিপিকাটী লেখা হয়। পশ্চাদাগতরা এই চিত্রলিপি পাঠে পূর্ব্বগামীদের গন্তব্য স্থান সম্বন্ধে জ্ঞাত হয়। চিত্র লিপিকাটীর প্রকৃত অর্থ হয় এইরূপ:

বন্ধুগণ আমরা গোলকের ফাঁকের মুখেই (দিকেই) চলেছি বটে, কিন্তু আমরা দুই দলে বিভক্ত হয়েছি। আমাদের সঙ্গে চোরাই মাল আছে। এবং আমরা গোলক সংলগ্ন সরল রেখার মুখে (দিকে) প্রস্থান করছি।

উপরের প্রথম চিত্রটী থেকে দেখা যাবে একটী সরল রেখা গোলকটীকে দুই ভাগে বিভক্ত করেছে। এর দ্বারা বোঝা যায়, দলটী দুইভাগে বিভক্ত হ'ল, কিন্তু উভয় দলই গোলকের ফাঁকের দিকে চলেছে। শুধু তাই নয় তারা ফিরে চলেছে, দ্বিতীয় চিত্রের গোলক মধ্যস্থ চৌকা ঘরটী থেকে বুঝা যায়, তাদের সঙ্গে লুণ্ঠিত দ্রব্যও আছে। গোলক সংলগ্ন সরল রেখাটী তাদের যাত্রার দিক নির্ণয় করে।



শেষ নির্দ্দেশ জানিয়ে দেওয়া হয় উপরের চিত্রটী দিয়ে। উহারা দ্বারা তারা জানিয়ে দেয় তাদের একটী দল উত্তর মুখে চলেছে। এই দলে আছে চারজন। অপর দলটী চলেছে পূর্ব্ব দিকে। এই দলে আছে পাঁচজন।

স্বভাব-দুর্ব্বৃত্তজাতিরা এইরূপ বহু প্রকার লিপিকা ব্যবহার করে। এইসব লিপিকা, একই অর্থে তারা বংশপরম্পরায় ব্যবহার করে আসছে। এই সব লিপিকা অপরাধীদের প্রাচীন সাহিত্য।

এই সব চিত্র-লিপি ছাড়া বহু প্রকার সাঙ্কেতিক শব্দ ও ভাষাও এই সব স্বভাব-দুর্ব্বৃত্তজাতিরা আবহমান কাল ধরে ব্যবহার করে আসছে। এই সব ভাষা সঙ্কেত পরবর্ত্তীকালে সৃষ্ট হয় বলেই মনে হয়। এক একটী স্বভাব-দুর্ব্বৃত্তজাতি এক এক প্রকার ভাষা সঙ্কেত ব্যবহার করে, কোনও একটী বিশেষ স্বভাব-দুর্ব্বৃত্তজাতি কর্ত্তৃক ব্যবহৃত ভাষা-সঙ্কেত, যদি কোনও এক আধুনিক সভ্যজাতির ভাষার মধ্যে বেশী-সংখ্যায় দেখা যায় তা হলে সেই সভ্য ও অর্দ্ধসভ্য বা অসভ্য জাতীকে একই বংশোদ্ভুত বলে মনে করা যেতে পারে। এ সম্বন্ধে অপরাধ-বিজ্ঞান-বিদ্‌দের অবহিত হওয়া উচিত।

ডাক বা শব্দের পর চিত্রলিপি এবং চিত্রলিপির পর সঙ্কেতাদি অপরাধ-সাহিত্যে একটী বিশেষ স্থান অধিকার করে। এই ভাষা সঙ্কেতের স্বরূপ থেকে কোন সঙ্কেতটী কত পুরাতন এবং কোন সময় ও কি কারণে সৃষ্ট হয়, তাও বলা যেতে পারে। দৃষ্টান্ত স্বরূপ পুলিশ কথাটীর কথা বলা যেতে পারে। অধুনাকালে পুলিশ বা শান্ত্রি বোঝাবার জন্যে বিভিন্ন দল কর্ত্তৃক বিভিন্ন সাঙ্কেতিক শব্দের সৃষ্টি হয়েছে। প্রাচীন ভাষা-সঙ্কেত অধিক সংখ্যায় মধ্যম অপরাধীরা ব্যবহার করে এবং আধুনিক ভাষা সঙ্কেত অধিক সংখ্যায় ব্যবহার করে অভ্যাস-অপরাধীরা। ভাষা-সঙ্কেতের শব্দ-বিন্যাস থেকে উহার প্রাচীনতা বা আধুনিকতা ধরা পড়ে। দৃষ্টান্ত স্বরূপ কয়েকটী প্রাচীন ও আধুনিক ভাষা সঙ্কেতের কয়েকটী নমুনা নিম্নে উদ্ধৃত করা গেল। বাংলা দেশে তুঁতিয়া মুসলমান নামক এক স্বভাব-দুর্ব্বৃত্তজাতি আছে, ডাকাতির সময় বিপদের সূচনা হলে তাদের দলপতি

চীৎকার করে অপর সকলকে সাঙ্কেতিক ভাষায় আদেশ জানায়। সাঙ্কেতিক ভাষাটী এইরূপ—"মাছি ঘন জাল গুঁট"। অর্থাৎ মাছি উড়ছে দলে দলে, এইবার গুটিয়ে নাও, অর্থাৎ ফিরে চল বা সরে পড়।

এই সাঙ্কেতিক ভাষা দুইপ্রকারে হয়। নিম্নশ্রেণীর সঙ্কেতকে বলা হয় খেউড় বা slang এবং উচ্চশ্রেণীর সঙ্কেতকে বলা হয় "cyphur বা সঙ্কেত"। প্রথমে অপরাধীদের খেউড় বা slang সম্বন্ধে বলা যাক।

## খেউড়

খেউড় বা slang অপরাধ সাহিত্যের একটী প্রধান স্থান অধিকার করে। প্রত্যেক দেশের অপরাধীদের মধ্যেই নিজস্ব খেউড় বা slang দেখা যায়। ইংরাজীতে ইহাকে বলে slang, ফরাসীরা ইহাকে বলে আরগট্, ইতালীয়রা ইহাকে বলে গারগো এবং ভারতীয়রা ইহাকে বলে খেউড়। এই সব খেউড়ের সাহায্যে অপরাধীরা পরস্পরের সহিত পরস্পর কথোপকথনের কায চালায়। এক এক দল বা গোষ্ঠির অপরাধী এক এক প্রকার খেউড় ব্যবহার করে। বংশপরম্পরার ন্যায় গুরু পরম্পরায়, এই খেউড় সম্পদের অনেক শব্দ, যুগ যুগ ধরে নেমে এসেছে, এইরূপ অনুমিত হয়। অপরাধীদের এই খেউড় সম্পদ ভাষাতত্ত্ব ও জ্ঞান-বিজ্ঞানের ক্ষেত্রে অতীব প্রয়োজনায়, এই সব খেউড়ের শব্দগুলি অনুধাবন করলে, এক দেশীয় অপরাধীর সহিত অপর দেশীয় অপরাধীর প্রাচীন সম্বন্ধ জানা

যায়। আমরা সকল দেশের অপরাধীদের খেউড়ের মধ্যে অনেক বিদেশী শব্দের সন্ধান পাই। দৃষ্টান্ত স্বরূপ জার্ম্মাণ অপরাধীদের কথা বলা যেতে পারে, ইহাদের খেউড়ের শব্দগুলির মধ্যে আমরা হিব্রু শব্দের প্রাচুর্য্য দেখি, তেমনি ইতালিয় খেউড়ের মধ্যে আমরা জার্ম্মাণ ও ফ্রেঞ্চ, ফরাসী খেউড়ের মধ্যে জার্ম্মাণ ও ইংরাজ এবং ইংরাজী খেউড়ের মধ্যে ইতালীয় ও রোমানি শব্দের প্রাচুর্য্য দেখি। হরসলি সাহেব কয়েকটী ইংরাজী খেউড়ের শব্দের মধ্যে অনেক জিপসী এমন কি বিকৃত সংস্কৃত শব্দেরও সন্ধান পান। ভারতীয় অপরাধীদলের খেউড়ের মধ্যে হিব্রু, জার্ম্মাণ, আরব এবং চৈনিক শব্দও পাওয়া যায়। এই সকল খেউড় হতে অনেক ঐতিহাসিক তত্ত্বের কথাও জানা যায়। যথা, ইতালিয় অপরাধীরা মাতালকে বলে "ফরাসী," ভিখারীকে বলে "স্প্যানিয়ার্ড," তেতাস-খেলোয়াড়দের বলে "গ্রিক"। স্পেনিয় অপরাধীরা চোরদের বলে মরেক্কো। ভারতীয় অপরাধীরা cheat দের বলে উড়ে, নওসেরা, ডাকাতদের বলে বর্গী দেশবালী ইত্যাদি। ঐতিহাসিক কাহিনী অবলম্বন করেও অনেক খেউড়ের সৃষ্টি হয়েছে। যথা,—Julilletiser অর্থে ফ্রান্সে "ডির্থোন" বুঝায়। ডিউক অব বাগুসির ব্যাপারের সহিত য়ুরোপীয় অপরাধীদের দ্বারা ব্যবহৃত Coup De Rogusi শব্দটীর ঘনিষ্ট সম্বন্ধ আছে। এই সব খেউড়ের কতকগুলি শব্দ দেশের প্রচলিত শব্দগুলির অপভ্রংশ বা সংক্ষিপ্তসার মাত্র, কিন্তু অধিক ক্ষেত্রে খেউড়ের শব্দ সকল অতীব প্রাচীন হয়। কেবলমাত্র অভ্যাস অপরাধীরাই প্রতিদিনই নূতন নূতন খেউড়ের সৃষ্টি করে—সাঙ্কেতিক কথোপকথনের সুবিধার জন্য। আমরা অনেক খেউড়-শব্দের সম অর্থে ব্যবহার দেখতে পাই। মিঃ বিগনি ও মিঃ কগনেট সাহেব সম অর্থে ব্যবহৃত নিম্নোক্তরূপ বহু খেউড়ের সন্ধান পান। ভারতীয় খেউড় শব্দগুলি

সম্বন্ধেও এই কথা বলা চলে, নিম্নের বিলাতী তালিকাটী অনুধাবন করুন :—

| | | | | |
|---|---|---|---|---|
| (১) | পুলিশ বুঝাইতে | ১৭ | টী | শব্দ |
| (২) | সোডমি ” | ৯ | ” | ” |
| (৩) | ডাকাতি ” | ৭ | ” | ” |
| (৪) | মাতলামি ” | ৪৪ | ” | ” |
| (৫) | মদ্যপান ” | ২০ | ” | ” |
| (৬) | মদ ” | ৮ | ” | ” |
| (৭) | জল ” | ১৯ | ” | ” |
| (৮) | টাকাকড়ি ” | ৩৬ | ” | ” |

এদেশের স্বভাব দুর্ব্বৃত্ত জাতীদের মধ্যে এইরূপ বহু খেউড়ের প্রচলন আছে। ইহা ছাড়া শহর ও গ্রাম্য অপরাধীরাও বহুবিধ খেউড় ব্যবহার করে। এই সকল খেউড়ের মধ্যে বিদেশী ভাষার সহিত ভারতীয় আদিম জাতির অনুন্নত ভাষার আভাষও পাওয়া যায়। বঙ্গীয় ও কলিকাতা পুলিশের দপ্তরখানায়, এইরূপ বহু শত খেউড় শব্দ সংগৃহীত আছে। য়ুরোপীয় অপরাধীদের খেউড়গুলিও বিভিন্ন পুস্তকে সন্নিবেশিত হয়েছে। কিন্তু দুঃখের বিষয় এই সব ভারতীয় ও বিদেশী খেউড়গুলির তুলনামূলক আলোচনা এদেশে আজও হয় নি। সাধারণতঃ বাণিজ্য ও সাম্রাজ্য বিস্তারের সঙ্গে, প্রাচীন কাল হতে, এক দেশের অপরাধীদের সহিত অপর দেশের অপরাধীর সম্বন্ধ স্থাপিত হয়ে আসছে। এই সকল খেউড় শব্দগুলির প্রাচীনত্ব অনুধাবন করে এই সব বাণিজ্য ও সাম্রাজ্য বিস্তারের সময় ও কাল পর্য্যন্ত বলে দেওয়া যায়। নিম্নে বর্ত্তমান ভারতীয় অপরাধী-দল কর্ত্তৃক ব্যবহৃত কয়েকটী খেউড়ের উদাহরণ দেওয়া হল। এই খেউড়ের

শব্দগুলি অনুধাবন করলে বুঝা যায়, কতকগুলি শব্দ অতি প্রাচীন, আবার কতকগুলি শব্দ আধুনিক বা অতি-আধুনিক। প্রয়োজন বিধায় আধুনিক কালে উহারা সৃষ্ট হয়েছে। কয়েকটী এদেশীয় স্বভাব দুর্ব্বৃত্ত জাতীর সাঙ্কেতিক ভাষা বা খেউড় নিয়ে লিপিবদ্ধ হল :—

### মুজাফাপুর সোনার

রুমাল—সিঁদকাঠি
ভাজলি কৈ—আঁধার রাত

### ঝিঝা দোসাদ

থাম—দারোগা
খোহাট—সিপাই
কেটরী—সিঁদকাঠি
ভোমরা—ঘটি
পানাপিয়া—গেলাস
সিলচার—গহনা
পিসাকো—কাপড়
চিকান—থালি
কাটনি—কাঠের বাক্স

### ইরানি দল

লেপেই—পুলিশ
ডামরি—টাকা
টিন—পকেট
সানি—টাকার থলি
ব্রো—যাও
বেব্রো—শীঘ্র যাও
বিয়েনয়া—এখানে এস
কাকা—ভাই
নামিদান—না
বিবিসি—এস, খানা খাও
কৈ লো বিকোশ—ধূম পান করো
চিসিমিকেবা—কি জন্যে
আস বাকোব—ভাত খাও
ধুর—মানুষ
বকুল চিন থি—বুক পকেট

যাঁহারা এদেশীয় ভাষা-সঙ্কেতসমূহ সম্বন্ধে আগ্রহশীল, তাঁরা ভারতের বিভিন্ন প্রদেশীয় স্বভাব দুর্ব্বৃত্ত জাতীদের সম্বন্ধে লেখা পুস্তকগুলি পড়ে দেখতে পারেন। এই সব ভাষা সঙ্কেত বিভিন্ন প্রদেশীয় পুলিশ কর্তৃক

এখনও সংগৃহীত হচ্ছে, আমি নিজেও এইরূপ বহু ভাষা সঙ্কেত সংগ্রহ করেছি। ভারতবর্ষে বাউরিয়া নামক একটী স্বভাব দুর্ব্বৃত্ত উপদল আছে। উহারা মুজাফার নগর, হায়দ্রাবাদ, সিন্ধু ও ভগলপুর ষ্টেটে বাস করে। দৃষ্টান্তস্বরূপ এই উপদল কর্ত্তৃক ব্যবহৃত কয়েকটী ভাষা সঙ্কেতও নিম্নে তুলে দিলাম।

"Tuk—রুটী। Deekra—পুত্র, দিকরি কন্যা, Sago—পিতা। Dakho—শাল। Keh—চুল। Khoyee—ঘুম। Goda—পা। Bakko—মুখ। Thanoon—পুলিশ। Boro—চিনি। Choree-nomal Lebao—চোরাই মালের ক্রেতা। মোটো বা মোধানো—হাকিম। Mankho Thaio Avechhey—অপরিচিত লোক আসছে। Malkhatigaro—মাল লুকোও। Dharthcenapete Dheydhiyo মাটিতে পুতে ফেল। Gantadamen Hath Nako—থলির মধ্যে লুকোও। Khahan Kateo—লুকোলে কেন? Tereeano Honei Bhayamsai—সন্দেহ হয় লোকটা পুলিশ। Kharkhar Jadathi Dh ksai—পুলিশ আমাদের খুঁজবে। Tabriyani Ghaogi Dhedhiyo—ছেলেটীকে মালটা দিয়ে দাও। Chuddo Namko Vatvano—তোমার আসল নাম বলো না। Bijjo Lehdavidhei—মিথ্যা নাম বলো। Tho dero heera hosei thakan javeen radcejav—তুমি যাও, পরিশিষ্ট দলে যোগ দাওগে। Tho teroo o bandosi lassecjav—রক্ষীরা অসতর্ক, এইবার পালাও আর অর্থ নেই। Thahan Ahana hutho thahan bagee chosei thahan dhad theena pete melee dhadheesai—আমি ছাউনির কাছে কাছে মাল পুতে রেখেছি। Kharkhaar khaareen bathein kahee-dhyo—আচ্ছা পুলিশের কাছে স্বীকার করো।

—"স্মাগলারগণ নিষিদ্ধ পণ্যদ্রব্যকে সাধারণত সওদা নামে অবিহিত করে। কেহ কেহ এই ব্যবসায়কে বলে "কাম" বা "কায।" বিবিধ নিষিদ্ধ-দ্রব্য সম্বন্ধে তাদের নিজস্ব পরিভাষা আছে। সাধারণ ব্যক্তিদের দ্বারা এই সকল শব্দ সহজ অর্থে ব্যবহৃত হলেও অপরাধীদের নিকট উহারা বিশেষ বিশেষ গুপ্ত অর্থ বহন করে। বহু অপরাধীদের বাটী খানা-তল্লাস করে পুলিশ ঐরূপ পরিভাষাযুক্ত চিঠিপত্র, হিসাব বহি টেলিগ্রাম প্রভৃতি উদ্ধার করিয়াছে। এইসব কাগজপত্র আদালতে উপস্থিত করিয়া অভিজ্ঞ অভিসারগণ উহাদের প্রকৃত অর্থ বলিয়া দিয়াছে এবং আদালত তাহা মানিয়াও লইয়াছেন। নিম্নে উদাহরণ স্বরূপ কয়েকটী বিশেষ বিশেষ সঙ্কেত-শব্দ উদ্ধৃত হল" "আফিমের ফুল" দ্রষ্টব্য।

"(১) রেশমী থান—কোকেন (২) এক নম্বর চিড়িয়া মার্কা—জাপানে প্রস্তুত কোকেনের ট্রেডমার্ক। (৩) কম্বল—আফিম (৪) নম্বরী মাল—ট্রেজারীর চোরাই আফিম। (৫) টিকিয়া—একপ্রকার চৌকা ও চেপ্টা চোরাই আফিম (৬) ঘোড়া বা টাট্টু—চোরাই রাইফেল, রিভলভার, পিস্তল।"

এই সকল সাঙ্কেতিক শব্দের সাহায্যে কি ভাবে অপরাধীরা কথোপকথন চালায় নিম্নের প্রশ্নোত্তর হতে তার কিছুটা আভাষ পাওয়া যাবে—আফিমের ফুল দ্রষ্টব্য।

১ম ব্যক্তি—খাঁ সাহেবের কারবারের খবর কি ?

২য় ব্যক্তি—মন্দ নয়। কিন্তু আপনার সঙ্গে ত অনেক দিন পর্য্যন্ত কোনও কাযই হয় নি। নূতন সওদা আছে ?

১ম ব্যক্তি—এক জাপানী ব্যাপারীর হাতে দুইশ রেশমী থান (১) আছে। কি দর বলব।

২য় ব্যক্তি—এক-নম্বর চিড়িয়া মার্কা মাল ত? ৩০ টাকা হিসাবে দিতে পারি। নমুনা দেখাবেন।

১ম ব্যক্তি—আরে কম্বলের (৩) দর কি দিবেন? নম্বরী মাল (৪) বিশটা আছে। এ ছাড়া এক গোয়ালিয়ারের ব্যাপারী কিছু টিকিয়া (৫) মালও এনেছে। এরই বা কি দর দেবেন।

২য় ব্যক্তি—আসল নম্বরী হয় ত, ৮০৲ টাকা পর্য্যন্ত দিতে পারি। টিকিয়া ৬০৲ পর্য্যন্ত। নমুনা দেখলে পাকা কথা দেব, কম্বল (৩) অনেক জমেছে। রেশমী থানেরই (১) চাহিদা বেশী। দানাদার মাল পেলে দরে আটকাবে না।

১ম ব্যক্তি—ঘোড়ার (৬) কি দর? আপনার কাছে কিছু সওদা করতে চাই।

আদিম-সমাজের ব্যক্তিরা সঙ্কেত ব্যবহার করে না, তারা ব্যবহার করে খেউড়। এই সকল খেউড়ের সাহায্যে তারা আজও সভ্য লোকের অগোচরে কথোপথন করে থাকে। এই সব খেউড় দুই প্রকারের হয়ে থাকে, যথা, সরল এবং উল্টা। সরল খেউড়ের ন্যায় অপরাধীদের মধ্যে আমরা উল্টা খেউড়ও দেখে থাকি, প্রচলিত সরল শব্দ গুলিও উল্টা রূপে ব্যবহার করা অপরাধী সমাজের একটী বিশেষ রীতি। প্রমাণ স্বরূপ উল্টা-খেউড়ের কয়েকটী দৃষ্টান্ত দেওয়া যাক, যথা—"দেখ আমাদের একটা লোক দেখছে।" ইহারা উল্টা-খেউড় হইবে এইরূপ,—"খ্যাদ, কেয়টা কোল্ মা আদের খেদছে।" ইহার যদি সরল উত্তর হয় এইরূপ,—"সত্যি। চেনা লোক, ও কিছু নয়," তাহলে ইহার উল্টা খেউড় হবে এইরূপ, তস্যি? নেচা কোল্, ও দিকু অএন। উল্টা খেউড়ের দুই অক্ষরের বেশী কথা গুলির আদ্যক্ষর দুইটীর স্বর ও ব্যঞ্জন বর্ণ উল্টাইয়া এবং শেষের বর্ণগুলি ইচ্ছামত সোজা বা উল্টা রাখিয়া কথা

বলা যায়। এদেশে 'চি' আদ্যবর্ণ এবং "ফ" মধ্যবর্ণ দিয়া কথা বলার পদ্ধতিও প্রচলিত আছে, যথা,—(১) "চি-তু, চি-মি, চিয়া, চিও" অর্থাৎ কি'না,' "তুমি যাও" (২) তুরফপা কিরফপা করফরছ" অর্থাৎ কি'না,"তুমি কি করছ"। য়ুরোপীয় অপরাধীরাও এইরূপে বাক্যালাপ করে থাকে। প্রমাণস্বরূপ নিম্নে দুইটী ইংরাজী উল্টা খেউড় উদ্ধৃত করা হ'ল।

"Hi, boy ! look at that fine girl with the lean moke (donkey ). Pass her a pot of beer and a bit of tobacco. এই সরল ইংরাজী বাক্যটীর উল্টা খেউড় ইংরাজ অপরাধীরা এইরূপে বলে,—Hi, yob ! Kool that enif olrig with the nael ekom. Sap her a top O' reeb and a tib of occabot"

অনেক সময় সরল খেউড়েরও উল্টা খেউড় দেখা যায়, যথা— Islema ! Ogda the opperca। এই উল্টা খেউড়ের সরল খেউড় হবে এইরূপ "Misle ! Dog the copper ! ইহার প্রকৃত অর্থ হবে এইরূপ। "Vanish। see the police man.

এই সব খেউড়ের কতকগুলি আবার বিকৃত ও কদর্থে ব্যবহৃত হয়। যথা স্ত্রীলোক, মদ প্রভৃতিকে অপরাধীরা বলে "মাল"। এবং দেহকে ইহারা বলে লাস বা corpse, শব্দমাত্রকেই অপরাধীরা Valgarise করে নেয়, অর্থাৎ কি'না খেউড়ে পরিণত করে।

স্বভাব ও মধ্যম অপরাধীরা নিম্ন শ্রেণীর এবং অভ্যাস অপরাধীরা উচ্চশ্রেণীর খেউড় ব্যবহার করে। উচ্চ শ্রেণীর খেউড় বা slang কে ভাষার বিশুদ্ধতার জন্য আমরা সঙ্কেত বা cyphur প্রভৃতি বলে থাকি। শিক্ষিত অপরাধীরা বহুল পরিমাণে cyphur বা সাঙ্কেতিক শব্দ ব্যবহার করে। ইহাদের কেহ কেহ সাঙ্কেতিক ভাষা সকল ভ্যানিসিঙ ইঙ্ক দ্বারা লিখে পরস্পর পরস্পরের সহিত পত্রালাপ করে। সাঙ্কেতিক শব্দগুলির

প্রকৃতার্থ নিরুপণার্থে সকল দেশেই রাজ-সরকার “সাইফার এক্সপার্ট বা সঙ্কেত-বিদ্ পণ্ডিত নিযুক্ত করেন। এদেশীয় ভাষা সঙ্কেতের নমুনা স্বরূপ নিম্নে একটী লিপিকার কিছুটা অংশ উদ্ধৃত করলাম। এ সম্বন্ধে আফিমের ফুল শীর্ষক অপরাধ তত্ত্ব মূলক গ্রন্থ দ্রষ্টব্য।

“জ্যেঠা মহাশয়ের অপঘাত মৃত্যু হয়েছে। মেজ জ্যাঠা কাশীতে ব্রেক্ জার্নি করিলেন। চাচা আজ রওনা হইয়াছেন, বেলুড়ে নামিবেন, টুপির নম্বর ৮৮১, গাড়ী পাঠাইবেন।”

“লিপিকাটীর প্রকৃত পাঠ হইবে এইরূপ। “জ্যেঠা মহাশয়” রাশভারী সম্ভ্রান্ত ব্যক্তি অর্থাৎ যাহাতে ভারী বা বেশী মাল (আফিম) আছে। “অপঘাত মৃত্যু হইয়াছে” অর্থাৎ পার্শেলটী শোচনীয় ভাবে পুলিশ ধরিয়াছে। “মেজজ্যাঠা”—যে পার্শেলে মাঝারি ওজনের মাল আছে। “ব্রেক জার্ণি করিবেন”—এখন ঐ পর্য্যন্ত আসিবে, পরে আবার পাঠানর বন্দোবস্ত হইবে। “চাচা” ছোট পার্শেল। “টুপির নম্বর”—রেল কোম্পানির পুলিন্দার দেওয়া নম্বর।

নিম্নের অপর আর একটী লিপিকার কিছুটা অংশ তুলে দেওয়া হল।

“কালা মিয়া রওনা হইয়াছেন, লাল মিয়া শীঘ্রই আসিবেন। এই ব্যাপারে হিসাব নিকাশ যেন ঠিক থাকে, তা না হলে ওরা আমাকে “ট্যাপ” করবে।”

ইহার প্রকৃত অর্থ হইবে এইরূপ। কাল মিয়া অর্থে আফিম বুঝায়। অর্থাৎ আফিম পাঠান হইয়াছে। কোকেনের রঙ সাদা, কিন্তু সাদা মিয়া, এইরূপ কোনও নাম নেই। এই কারণে কোকেনকে বলা হয় লাল মিয়া। অর্থাৎ কি’না কোকেন শীঘ্রই সংগৃহীত হবে। ট্যাপ্ করার প্রকৃত অর্থ ছুরী মারা। লিপিকাতে বলা হয়েছে, টাকাকড়ির হিসাব যেন ঠিক থাকে, সময় মত দাম না দিলে অপর

স্মাগলাররা তাকে ছুরী মারতে পারে, ইত্যাদি। এইরূপ ভাবে এদেশের অপরাধীরা পিস্তলকে বলে খোকা, গুলি বা টোটাকে বলে খাবার। রিভলভারকে এরা বলে ঘোড়া, ইত্যাদি। অধুনাকালে এট্যাব্রিন ট্যাবলেট কেবলমাত্র সামরিক বিভাগই ব্যবহার করে, সাধারণের নিকট উহা থাকা আইনতঃ অপরাধ। এই কারণে স্মাগলার ও চোরেরা এই দুষ্প্রাপ্য ঔষধের নাম দিয়াছে হলদে বড়া। বলা বাহুল্য এই ট্যাবলেটের রঙ হরিদ্রা বর্ণের।

অপরাধীরা অনেক সময় উচ্চাঙ্গের সাহিত্যও সৃষ্টি করে থাকে। অপরাধীদের "ডাইরী" বা "রোজনামচা" লেখার কথা পূর্ব্ব পরিচ্ছেদে বলা হয়েছে। অনেক অপরাধীকে কারাগার ও হাজতের দেওয়ালে বহুবিধ গান ও কবিতা কয়লা বা ইটের টুকরা দিয়ে লিখতে দেখা গেছে। অপরাধীদের অন্তর্নিহিত ভাবপ্রবণতার কারণে অপরাধীরা এইরূপ করে থাকে। অভ্যাস অপরাধীদের পত্রালাপ প্রভৃতির মধ্যেও অনেক সাহিত্যের সন্ধান পাওয়া যায়। আমি কোনও এক ঠগী অপরাধীর ভাষার মধ্যে একটী সুন্দর শিশু সাহিত্যের সন্ধান পাই। অপরাধীটিকে আমার নিকট আনা হলে, হঠাৎ সে বলে উঠে—"রম্ভম্ নমস্কারম্ ধনঙ্কটীম্ মহারাজম্।" আমাকে অপরাধীটি এই ভাবে সম্বোধন করায় আমি অবাক হয়ে জিজ্ঞাসা করি, "এর মানে কি?" অপরাধীটি তখন ইহার এইরূপ ব্যাখ্যা করে—"অর্থাৎ কি'না হে ধনঙ্কটীর মহারাজ, তোমাকে আমি রম্ভা ( কলা ) দিয়ে নমস্কার করছি। বেশ বুঝতে পারি অপরাধীটী আমাকে হনুমান বলছে, ক্ষেপে উঠে আমি জিজ্ঞাসা করি, তার মানে? উত্তরে অপরাধীটি বলে, "বুঝতে পারলেন না, শুনুন তবে বলি, ধনঙ্কটী হচ্ছে কিষকিন্ধ্যার শামার ক্যাপিটেল বা গ্রীষ্মকালীন রাজধানী। হিজ্ ম্যাজেষ্টি সুগ্রী দি গ্রেট, হিজ্ এক্সেলেন্সি, হনুমান-অ- এবং হিজ রয়েল

হাইনেস্ অঙ্গদকে নিয়ে এইখানে—। আমি এইবার তাকে থামতে বলে জিজ্ঞাসা করি—"থাক কোথায় তুমি ?" উত্তরে অপরাধীটি বলে, "এই য়ে এড্রেস্ দিচ্ছি। আমার ঠিকানা, দিশেহারা পার্ক, আকাশ পাতাল রোড, ফোন নম্বর বড়বাজার 0000 ( ডবল ও ডবল ও )।" এইরূপ বাক্যালাপ হতে অপরাধীদের অন্তর্নিহিত শিশুসুলভ মনোবৃত্তির পরিচয় পাওয়া যায়। কোনও একটী চোরকে ধরে এনে জিজ্ঞাসা করা হয়, তোমার নাম কি ? উত্তরে সে বলে, "আজ্ঞে, ছিঁচ্কে।" এই ধরণের উত্তর অপরাধীদের বেপরোয়া ভাব, ভাবপ্রবণতা এবং নৈতিক অসাড়তার পরিচায়ক।

অপরাধীদের সাধারণ সাহিত্য সম্বন্ধে বলা হল, এইবার উহাদের উচ্চাঙ্গের সাহিত্য সম্বন্ধে বলা যাক। সাধারণতঃ অভ্যাস অপরাধীরা, বিশেষ করে প্রাথমিক অপরাধীদের দ্বারা এই সকল সাহিত্য রচিত হয়। অপরাধ সাহিত্য দ্বারা তারা তাদের অপস্পৃহার নিষ্কাশন ঘটায়,—শুধু তাই নয়, অপরাধ-সাহিত্য কারারুদ্ধ থাকাকালীন তাদের নিঃসঙ্গ জীবনেরও সাথী হয়।

অপরাধীরা অনেক সময় উচ্চাঙ্গের সাহিত্যও সৃষ্টি করে থাকে। এদের অনেকেই কোনও প্রকার বিদ্যা শিক্ষা করে না। এমন কি অনেকে উচ্চ বা নিম্ন কোনও প্রকারের বিদ্যালয়েও প্রবেশ করে নি। ইহাদের অধিকাংশই লিখিতে বা পড়িতেও জানে না। বর্ত্তমান লিখন বা পঠন পদ্ধতি সম্বন্ধে ইহারা অজ্ঞ। কিন্তু ইহা সত্বেও এই সকল অপরাধীরা বহু চমৎকার চমৎকার গীত ও মন্ত্রাদি রচনা করে থাকে। বহু দিন পূর্ব্বে কোনও এক পুলিশ অফিসার একটী চুরির তদন্ত ব্যপদেশে জয়নগর থানার অন্তর্গত মনিরতট নামক গ্রামে যান। সেখানে কোনও এক পুরানো চোরের বাটী হতে নিম্নলিখিত একটী তালা-ভাঙ্গার মন্ত্র তিনি

উদ্ধার করেন। মন্ত্রটীর মধ্যে সংস্কৃত ও বাঙলা ভাষার সংমিশ্রণ দেখা যায়। কথিত চোরটীকে জিজ্ঞাসাবাদ করলে, সে জানায় যে সে উহা তার নিরক্ষর ওস্তাদের নিকট মুখে মুখে শিক্ষা করে। তার ওস্তাদ নিরক্ষর হলেও, সে কিছু কিছু লেখাপড়া গ্রামের পাঠশালে শিখেছিল। এই কারণে উহা সে একটুকরা কাগজে টুকে রাখতে পেরেছে। তার বিশ্বাসমতে এই মন্ত্র পাঠে অতি সহজে তালা খুলে যায় এবং অর্থলাভ দ্বারা ভাগ্য প্রসন্ন হয়। এইরূপ বহু মন্ত্র আমি বিভিন্ন স্থান হতে সংগ্রহ করেছি। উহাদের একটী মাত্র নিম্নে লিপিবদ্ধ করা হল। মন্ত্রটীতে তিনটি বিষয় লক্ষ্য করবার আছে। যথা—(১) বাঙলার সঙ্গে সংস্কৃত শব্দের সংমিশ্রণ (২) তালাচাবি খোলা জনিত, শব্দের অনুরূপ-শব্দ বিন্যাস (৩) দেবদেবীর প্রতি বিশ্বাস ও ভক্তি অথচ কুকর্ম্মে তাহাদের নিকট হইতে সাহায্য প্রার্থনা।

"অং ফট্ সাহা অং ফট্ সাহা অং ফট্ সাহা
কিং কট কিং কট কটং কট সাহা
যং যাহা অং তাহা পকেটং তট সাহা
মা কালী দেহিং টাকা নোট ক্লিং হাতা
স্বায়াং ভয় ভূতেষু মাং মাতাষু দীনেষু ফট্ সাহা।"

উপরের শ্লোকটীতে আমরা "পকেট" এবং "নোট্" রূপ দুইটী ইংরাজী শব্দ পাই। ইহা ছাড়া "ক্লিং" রূপ একটী বিদেশী শব্দের ন্যায় একটী শব্দও দেখি। ইহা কোন ভাষা হতে নেওয়া হয়েছে তা নির্দ্ধারিত করা দুরূহ। বোধ হয় উক্ত শব্দটী কোনও একটী আদিম ভাষা হতে নেওয়া হবে। স্বভাবদুর্ব্বৃত্ত জাতীয় লোকেরা ঐরূপ অনেক শব্দ ব্যবহার করে। ইহা ছাড়া আরও একটা শব্দ লক্ষ্য করবার বিষয়। শ্লোকটীতে "দীনেষু"

রূপ একটী শব্দ ব্যবহৃত হয়েছে। ইহাতে আরও বলা হয়েছে—হে মা কালী আমি দীন ও দরিদ্র এবং সেই হেতু আমার টাকার প্রয়োজন। অতএব, হে মা কালী তুমি আমাকে ধনীর অর্থে ভাগ বসাতে সাহায্য করো।

পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে আমি বলেছি যে—"সকল দেশের অপরাধীদের স্বভাব চরিত্র মূলতঃ এক হলেও দেশ বিশেষের সামাজিক রীতিনীতি, আচার ব্যবহার, ধর্ম্ম-বিশ্বাস এবং আবহাওয়াও তাদের বহুল পরিমাণে প্রভাবান্বিত করে।" এই বিশেষ সত্য উপরের শ্লোকটির শব্দ বিন্যাস হতে বিশেষ রূপে প্রমাণিত হয়। অপরের কষ্টার্জ্জিত অর্থে ভাগ বসিয়ে কর্ম্মালস জীবন যাপন করার যে মনোবৃত্তি পৃথিবীর সকল অপরাধীদের মধ্যেই দেখে থাকি, সেই বিশেষ মনোবৃত্তির সন্ধান আমরা উপরের শ্লোকটীতে দেখতে পাই। য়ুরোপের ন্যায় বস্তুতান্ত্রিক দেশের অপরাধীদের মধ্যে যে আত্মনির্ভরতা আমরা দেখে থাকি শ্লোকটীর মধ্যে সেইরূপ আত্ম-বিশ্বাস ও আত্ম-নির্ভরতার বিশেষ অভাব দেখা যায়। শ্লোকটীর রচয়িতাকে এ বিষয়ে নিজের উপর পুরাপুরি বিশ্বাস না রেখে মা' কালীকে সাহায্যের জন্য আহ্বান করতে দেখি। ভগবৎ-বিশ্বাসী গ্রামবাসীদের সন্নিধানে বাস করার জন্যেও অবশ্য এইরূপ বিশ্বাস এদেশের কোনও কোনও অপরাধীদের মধ্যে আসলেও আসতে পারে। শ্লোকটির মধ্যে আরও একটি বিষয় লক্ষ্য করবার আছে। শ্লোকটীর মধ্যে আরও একটী বিশেষ সত্য নিহিত আছে। অপরাধীরা "অপরাধ করা" তাদের একটা জন্মগত অধিকার বলে মনে করে। এই কারণে তারা উপরি উক্ত মন্ত্রে সহজ ভাবে ঈশ্বরকেও তাদের সাহায্যের জন্য আহ্বান করে থাকে। যাহা হউক এই সকল মন্ত্র ও গান থেকে দেশ বিদেশের অপরাধীদের স্বভাব চরিত্রের সাদৃশ্য ও পার্থক্য সম্বন্ধে অনেক

কিছু জানা যায়। কলিকাতাবাসী একটী অপরাধীর রচিত দুইটী গান নিম্নে লিপিবদ্ধ করা হল। গীত দুইটী, দুইজন অপরাধী দ্বারা হাজতে গীত হতে শোনা গিয়েছিল।

"মাতোয়ালা নন্দ লালা, মেরি চোর বালা
আরে-এ, জানসে কা পরোয়া মে—
যব্ তক্ তু রহো হামেরা-আ।
মেরি পিয়ারা, মেরি পিয়ারা॥
খানা দানা রেইশ করনা ছোড়ত্ মে না যানা।
তু হামেরি তু হর হামা রঙমে তু, তু মে গানা॥
মেরি চোর বালা, মেরি মাতোয়ালা
নন্দ লালা, মেরি হামেলা-আ-।

"দো জাড়া যাওত চলি, লোটত আওত মে।
তব, তক্ তুহ না রহত্ উ বাত মে জানে-এ॥"

উপরের গান দুইটিতে অপরাধীদের অন্তর্স্বভাব পরিষ্কার রূপে পরিস্ফুট হয়েছে। সত্যকার অপরাধীরা বোঝে শুধু খাওয়া দাওয়া এবং স্ফূর্তি করা। সুরা এবং নারী থাকে তাদের নিত্য সঙ্গি। প্রথম গীতটীতে আমরা "হামেলা" রূপ একটী শব্দ পাই। হামেলা শব্দটীর প্রকৃত অর্থ "হুল্লোড় বা Orgery বলেই মনে হয়। স্বভাব, মধ্যম এবং উৎকট অভ্যাস অপরাধীরাই হুল্লোড় ভালবাসে। এই কারণে তারা স্বভাব এবং মধ্যম বেশ্যাদেরই পছন্দ করে বেশী, কারণ এই ধরণের বেশ্যারাও হুল্লোড় পছন্দ করে, সহ্যও করে—। এই ধরণের অপরাধীরা যে কোনও নারীর নিকট একনিষ্ঠা আশা করে না তা দ্বিতীয় গীতটীতে সম্যক রূপে বুঝা যায়।

গীতটীতে স্পষ্টই বলে দেওয়া হয়েছে—"দু জাড়া (দুই শীত) অর্থাৎ দুই বছরের জন্যে আমার জেল (মেয়াদ) হয়েছে। জেল থেকে দু বছর পর ফিরে যে তোমায় আমি দেখতে পাব না, তা আমি ভাল রূপেই জানি।" স্বভাব মধ্যম এবং শেষের দিকে (উৎকট) অভ্যাস অপরাধীদেরও মতবাদ কতকটা এই ধরণেরই হয়ে থাকে। এই সকল বিশেষ মতবাদ সর্ব্বদেশের উৎকট অপরাধীদের মূল মতবাদ। আদিম মানুষে গোষ্ঠির মতবাদও অনেকটা এই ধরণের হ'ত। মনের দিক থেকে আদিম মানুষের সঙ্গে অপরাধীদের বহুল পরিমাণে মিল থাকে। কারণ আধুনিক অপরাধীরা তাদের পিতৃপুরুষ আদিম মানুষের মনের উত্তরাধিকারী। এ সম্বন্ধে পূর্ব্ব পরিচ্ছেদগুলিতে আলোচিত হয়েছে—এ স্থলে উহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন।

উপরের গান দুইটীতে হিন্দির সহিত কিছু কিছু বাংলারও সংমিশ্রণও দেখা যায়। ইহার কারণ সম্বন্ধে এইরূপ বলা যেতে পারে। আরবি এবং হিন্দির সংমিশ্রণে যেমন উর্দ্দু ভাষার সৃষ্টি হয়েছিল তেমনি কোলকাতার বস্তিগুলিতে হিন্দি এবং বাংলার সংমিশ্রণে একটী বিশেষ ভাষার সৃষ্টি হয়েছে। সাধারণতঃ বড় বড় সহরের অপরাধীরা এইরূপ ভাষায় কথোপকথন করে। নমুনা স্বরূপ এইরূপ কয়েকটী বাক্য নিম্নে উদ্ধৃত করা গেল।

(১) আরে রহেন রহেন। হাপনার সে তবিয়েৎ আচ্ছা আছে ত। (২) হাপনি একটু লিচে দাঁড়িয়ে থাকেন, হামি উপরে খোবর ভেজিয়ে দিচ্ছি। (৩) আরে রহো, হামি ভি কেতনা থানাদার দেখিয়েছি। তুহর আমি জানসে মারিয়ে দেব। (৪) বড়বাজারের সে নরিনবাবু আইয়েছে। হামি সে খবর ভেজিয়ে দিচ্ছি। (৫) কেন নেহি বাবুর কথা শুনছে, বাবুর কথা নেহি শুনবে ত, ধরিয়ে নিয়ে যাবে, এমন মার মারবে যে

মরিয়ে যাবে। (৬) তু শা, হেনে এয়েছিস, যা শা তোর মির্জাপুরের মোড়ে। (৭) কহত কা, কা কুরু, না মিলি—।

কোলকাতায় মিশ্রভাষা যেমন বাঙলা এবং হিন্দির সংমিশ্রণে তৈরী হয়, বোম্বের মিশ্র ভাষা তেমনি তৈরী হয় মারাঠা এবং হিন্দির সংমিশ্রণে। শিক্ষিত অপরাধীরা নিখিল ভারত বা অন্তঃপ্রাদেশিক অপকার্য্যে পরস্পরের সহিত ভাষার আদানপ্রদান করে ইংরাজীর সাহায্যে, এবং অশিক্ষিত ও অল্প শিক্ষিত অপরাধীরা অনুরূপ কার্য্যের জন্য সাহায্য নেয় হিন্দির। ইহা হইতে আন্তপ্রাদেশিক ক্ষেত্রে হিন্দীর উপযোগীতা এবং দাবী প্রমাণিত হয় বলে আমি মনে করি।

উপরের দ্বিতীয় গীতটীতে যে মতবাদ প্রচারিত হয়েছে, উহা অপরাধী মাত্রেরই মর্ম্মকথা কারণ য়ুরোপীয় অপরাধীরাও তাদের সাহিত্যের মধ্যে অনুরূপ মতবাদ প্রকাশ করে। নিম্নের পদ্যানুবাদটী এ বিষয়ে প্রণিধান যোগ্য। মিঃ ডেভিড নিউগেটে একটী পুস্তক পান। পুস্তকটীতে কোনও এক অপরাধী শ্লোকটী তার প্রিয়তমার উদ্দেশ্যে লিখে রেখেছিল। শ্লোকটীর ভাবার্থ মাত্র নিম্নে লিপিবদ্ধ করা হয়েছে।

> "ওগো-ও প্রিয়তম লুসিগ্রে আমার—," সাত বছরের তরে আমি চলিলাম তোমায় ছেড়ে। আর সকল মেয়েরা যেমন হয়ে থাকে, তুমি যদি হও তাদের মতই একজন মেয়ে, তা হলে হয়ত, হয়ত কেন, নিশ্চয়ই, তুমি আমার জন্যে ফেলবে দীর্ঘনিশ্বাস, আর সেই সঙ্গে কয়েক ফোঁটা তপ্ত অশ্রুর কণাও —এবং তারপর আমার বন্ধুদের মধ্যে থেকেই তুমি খুঁজে নেবে, আমার মত আর আর একজন আলফ্রেড গ্রেকে, এবং তাকে তুমি আপন করে নেবে, যেমন তুমি নিয়েছিলে আমাকে, কয় বৎসর আগে।"—ইতি।

কয়েক বৎসর পূর্ব্বে কোনও এক ভারতীয় অপরাধীর বাক্স তল্লাস করে একটী নোটবুক্ পাই। নোটবুকটীতে উর্দ্দু ভাষায় একটী কবিতা লেখা ছিল। কবিতাটীর সহিত উপরের শ্লোকটীর তুলনা করা চলে। উর্দ্দু শ্লোকটীর হুবহু ভাবার্থ নিয়ে তুলে দিলাম।

"হাঁ আমি ফিরব এবং তোমার জন্যেই ফিরব। তিনটা বছর দেখতে দেখতে কেটে যাবে—কিন্তু ফিরে এসে আমি কি তোমায় দেখতে পাব? হয়ত পাব,—ফিরে এসে তোমায় আমি দেখতে পাব, কিন্তু তোমায় খুঁজে পাব না। বুঝব এ পার্ব্বতী সে পার্ব্বতী নয়। আমি জানব আমার পার্ব্বতী গত হয়েছে, তিন বছর আগে, যেদিন আমার জেল হয়েছিল। তোমার ঐ দ্বিতল কুঠি হতে আমি ফিরে এসে তোমায় খুঁজতে যাব। খুঁজতে যাব সেই বস্তিতে। যেখানে তোমার সঙ্গে আমার হয়েছিল প্রথম দেখা।—ইতি তোমারই।

সারা পৃথিবীতে অপরাধীরা নারীদের সম্বন্ধে নানা প্রকার উক্তি করে থাকে। কোনও এক ইটালিয়ান অপরাধী নারী সম্বন্ধে নিম্নোক্তরূপ একটী উক্তি করেছিল। হ্যাভলক এলিস সাহেবের "অপরাধী" নামক পুস্তকের ২১৫ পৃঃ দ্রষ্টব্য।

"নারীজাতির ভালবাসা এবং ইজ্জত জ্ঞানে যারা আস্থাবান সেই সব বেচারা, হতভাগ্য পুরুষদের মূর্খ ছাড়া আর কি-ই বা বলা যেতে পারে।"

এই সকল উক্তি হতে একটী বিশেষ সত্য প্রমাণিত হয়। পূর্ব্ব পরিচ্ছেদে আমি বলেছি, নারীরা সাধারণতঃ চোর হয় না। নারীজাতি সাধারণ ভাবে চোর হলে চোরেরা তাদের সমব্যবসায়ী রূপে শ্রদ্ধা করত, সাহিত্যের মধ্য দিয়ে তাদের প্রতি এইরূপ শ্লেষোক্তি তা' হলে তারা কখনও করত না।

নারীরাও এই সব শ্লেষোক্তির যথোচিৎ উত্তর দিয়ে থাকে। কোনও এক ঠগী অপরাধীর রক্ষিতার লেখা একটী পত্রের এক জায়গায় এইরূপ লেখা ছিল—"পুরুষের একনিষ্ঠার অপর নাম অনন্যপায়িতা।"

অপরাধী-সমাজের মেয়েরা এবং বিশেষ করে স্বভাব এবং মধ্যম বেশ্যারা অপরাধী পুরুষদের উক্তরূপ মনোবৃত্তি সম্বন্ধে সবিশেষ সচেতন। কিন্তু তা সত্ত্বেও তাদের অন্তঃর্নিহিত নারীত্ব মাঝে মাঝে তাদের ভালবেসে গোল বাধায়। অপরাধী পুরুষদের উক্তরূপ মনোবৃত্তি সম্বন্ধে কোনও এক অপরাধী নারী নিম্নোক্ত রূপ একটী লিপিকা রচনা করে। হ্যাভলক এলিস সাহেবের 'অপরাধী' পুস্তক দ্রষ্টব্য। লেখিকা একজন ইটালিয়ান—লিপিকার বাঙলা তর্জ্জমা নিম্নে প্রকাশিত হল।

"আমাদের এই পৃথিবী ঝটিকাপীড়িত সমুদ্রের ন্যায়ই বিপদসঙ্কুল স্থান। নয় কি? মরীচিকা এবং হতাশা তাদের সমুদয় নিষ্ঠুরতা নিয়ে এখানে মানুষকে নিয়ত কষ্ট দেয়। দৈবাৎ যদি আমি কখনও একবার কিছুক্ষণের জন্য সুখ বা শান্তি পাই, তা হলে পরমুহূর্ত্তেই এই সুখ ও শান্তির মূল্য দিতে হয়—মূল্য দিতে হয় তিক্ত চোখের জলে। পুরুষের ভালবাসায় যেন কেহ কখনও বিশ্বাস না করে। তাদের কাছে প্রেম মানে সুযোগের সদ্ব্যবহার মাত্র। তোমার সম্মান, ধর্ম্ম, পরিবার, সুখ শান্তি এবং যৌবন তাদের জন্যে নিঃশেষে উৎসর্গ করেও তুমি তাদের ধরে রাখতে পারবে না—পুরুষ এমনিই এক প্রকার জীব। তোমার এই সকল অমূল্য দ্রব্যের বিনিময়ে তারা তোমায় দেবে অবহেলা এবং অবজ্ঞা। শুধু তাই নয় তারা খুঁজতে বের হবে, তোমারই সমুখ দিয়ে তোমার মত অপর আর একজন মূর্খা নারীকে। তোমার প্রতি ফিরে দেখার প্রয়োজনও তার আর তখন হবে না।"

স্থানাভাবে, অপরাধ সাহিত্যের বেশী নমুনা বর্ত্তমান পুস্তকে উদ্ধৃত করা সম্ভব নয়। মৎসংগৃহীত বিবিধ দেশী বিদেশী অপরাধ-সাহিত্য এবং শিল্প ও চিত্র-কলা অপরাধ-বিজ্ঞানের একটী পৃথক খণ্ডে সন্নিবেশিত হবে। এক্ষণে কেবলমাত্র মনস্তত্ত্ব বুঝাইবার প্রয়োজনে কোনও বিদেশী যুবক অপরাধীর রচনার কিয়দংশ নিম্নে উদ্ধৃত করে বর্ত্তমান পরিচ্ছেদ শেষ করব। রচনাটী প্রশ্নোত্তর দ্বারা লিখিত, উহার সারাংশ মাত্র নিম্নে লিপিবদ্ধ করা হল।

কয়েদী জীবন দাসত্ব ছাড়া আর কিছুই নয়,—এ কথা অতীব মিথ্যা। "জেল জীবনকে সকল অবস্থাতেই দাসত্ব বলা যায় না" "অন্যায় কার্য্যের জন্য কারারুদ্ধ হওয়ার একমাত্র অর্থ হচ্ছে দাসত্ব জীবন" এইরূপ ধারণা ভুল। ইচ্ছার বিরুদ্ধে একজনের পক্ষে অপর আর আর একজনের আজ্ঞাধীন হতে বাধ্য হওয়াকে দাসত্ব বলা হয়। কিন্তু অপরের ইচ্ছাধীন না হয়েও, নিজেরই কোনও ইচ্ছা বা বৃত্তি বিশেষের ইচ্ছাধীন হতে যে মানুষ বাধ্য হয় তাকে তুমি কি বলবে? যে স্পৃহা বা বা ইচ্ছার উপর মানুষের নিজের কোনও হাত নেই, এইরূপ কোনও এক শক্তি বা স্পৃহার দ্বারা যে মানুষের প্রতিটি কার্য্য নিয়ন্ত্রিত হয় সেই মানুষকে যদি আমরা অপরাধী বলি তা হলে অপরাধী মাত্রেই ক্রীতদাস, অপরের না হোক নিজের। অপরাধীরা দ্রব্য অপহরণ করে, "যে সকল সকল দ্রব্য তারা পেতে ইচ্ছা করে সেই সকল দ্রব্য" সহজে পাবার জন্যে। অপরাধীদের মধ্যে কতকগুলি দুর্দ্দমনীয় স্পৃহা আছে, যথা অলসতা, দ্রব্য-স্পৃহা, ইত্যাদি। এইসব স্পৃহা উপশমের জন্য তারা চুরি করে। অর্থাৎ কি'না অপরাধীরা এই সকল স্পৃহা বা বৃত্তির ক্রীতদাস মাত্র। এই কারণে যারা অপরাধীদিগকে তাদের উক্তরূপ বৃত্তি বা ইচ্ছার অধীনতা থেকে মুক্ত করে, অর্থাৎ কি'না যারা অপরাধীদের চৌর্য্যাদি কার্য্য হতে নিরস্ত করে, তারা অপরাধীদের

দাসত্ব শৃঙ্খলে আবদ্ধ করে না, বরং তাদের দুর্দ্দমনীয় বৃত্তি বা স্পৃহার অধীনতা থেকে তারা তাদের মুক্ত করে দেয়। এই কারণে জেলে আবদ্ধ অপরাধীদের ক্রীতদাস বলা যায় না, বরং স্বাধীন মানুষ বলা যায়। আমার মতে মানুষের সূক্ষ্ম বা উত্তম বৃত্তি সমুদয়ের, তাদের অধম বা স্থূল বৃত্তিগুলির উপর জয়যুক্ত হওয়ার নামই প্রকৃত স্বাধীনতা। মানুষ যখন তার ধারণা অনুযায়ী সর্ব্বাপেক্ষা মহৎ বা উত্তম বৃত্তি দ্বারা তার প্রতিটী কার্য্য সর্ব্ব অবস্থাতেই নিয়ন্ত্রিত করে থাকে তখনই তাকে প্রকৃত স্বাধীন মানুষ বলা যায়। সত্যকার সৎব্যক্তি মাত্রেই, তা সে জেলের ভিতরেই থাকুক বা বাইরেই থাকুক, সে একজন স্বাধীন মানুষ। যে সকল মানুষ উচিৎ ও সৎকার্য্যে জন্য ধন সম্পত্তি বা জীবন দান করে, এবং যে সকল ব্যক্তির কার্য্যাদি ভয় অনুসূয়া এবং স্থূল বৃত্তি আদির দ্বারা নিয়ন্ত্রিত হয়—এই উভয় শ্রেণীর মানুষদের মধ্যে তুমি কাকে স্বাধীন মানুষ বলবে? মনে রেখ হস্ত পদ বদ্ধ অবস্থায় কবরের মধ্যে থেকেও মানুষ থাকতে পারে স্বাধীন, অপর দিকে সেই একই মানুষ রাজবেশে ভূষিত হয়ে, রাজপ্রাসাদে বাস করেও, ক্রীতদাসের মতই জীবন যাপন করতে পারে।"

উপরি উক্ত প্রশ্নোত্তরগুলি কথিত অপরাধীটি তার "অপরাধ-বিরাম" অবস্থাতেই লিখেছে মনে হয়, কারণ এইগুলির মধ্যে আমরা কিছুটা অনুতাপ, এবং কিছুটা সৎ প্রেরণারও সন্ধান পাই, ইহা ছাড়া অপরাধীটি যে একজন অভ্যাস-অপরাধী এই সব প্রশ্নোত্তর হতে ইহাও বুঝা যায়। তবে এইরূপ আত্ম বিশ্লেষণ অপরাধীরা (অপরাধ-বিরাম অবস্থাতেও) কদাচিৎ করে থাকে, এইরূপ আত্মবিশ্লেষণ অধিক সংখ্যায় লিপিবদ্ধ হলে, অপরাধ-বিজ্ঞানের অনেক দুরূহ সমস্যার সমাধান হত।

# অপরাধ-দর্শন

অপরাধীদের নিজস্ব দর্শনের নাম অপরাধ-দর্শন। বাক্-প্রয়োগ বা উপদেশাদির দ্বারা তাদের এই দর্শন যে ভুল তা প্রমাণ না করলে অপরাধীদের নিরপরাধী করা অসম্ভব। এই কারণে অপরাধ-বিজ্ঞানের ছাত্রদের অপরাধ-দর্শন সম্বন্ধে অবহিত হওয়া উচিত।

অপরাধ-দর্শনের মধ্যে আমরা অনুতাপ ও লজ্জার অভাব এবং নৈতিক অসাড়তার আধিক্য দেখে থাকি। অপরাধীদের বিবিধ উক্তি হতে অপরাধ-দর্শন সংগৃহীত হয়েছে। অপরাধীরা সাধারণতঃ অপরাধসমূহ অস্বীকার করে, কিংবা নানা যুক্তিতর্ক দ্বারা তাদের অপকর্ম্ম সমূহকে সমর্থন করে। অপরাধ তাদের কাছে থাকে একটা অধিকারের সামিল। প্রকৃত অপরাধীদের দর্শন এই রূপই হয়ে থাকে। অপরদিকে সমাজ বা রাষ্ট্র তাকে তার অপকর্ম্মের জন্য শাস্তি দিলেও সে দুঃখিত হয় না। তার মতে তার যেমন চুরি করবার অধিকার আছে গৃহস্থেরও তেমনি এই চুরির জন্য তাকে শাস্তি দিবার অধিকার আছে—অবশ্য যদি তাকে সে ধরতে সক্ষম হয়। এ বিষয়ে তাদের মনোবৃত্তি যুদ্ধরত সৈনিকদের মতই হয়ে থাকে। উভয়পক্ষীয় সৈন্যরা, কেহ কাহারও উপর বিরাগ রাখে না, কিন্তু তবুও তারা জীবনপণ যুদ্ধ করে কারণ যুদ্ধ, যুদ্ধমাত্র। অপরাধীদের মতে নিজেদের দলের লোকের প্রতি কোনও রূপ অপরাধ করলে, মাত্র উহা অপরাধের পর্য্যায় পড়ে, কিন্তু এই অপরাধ ধনী গৃহস্থদের বিরুদ্ধে করলে উহা অপরাধ হয় না।

অপরাধীদের এই বিশেষ মনোবৃত্তির প্রমাণস্বরূপ নিম্নে অপরাধীদের বিবিধ উক্তি এবং লিখন ( inscription ) সমূহ উদ্ধৃত করা হল।

"বুদ্ধিভ্রংশের জন্যেই আমরা ধরা পড়ি। অপর সকলের মত আমিও একজন নির্ব্বোধ, তাই আমাকেও কারাগারে নিক্ষিপ্ত হতে হ'য়েছে"— উক্তিটী কোনও এক য়ুরোপীয় অপরাধী কারাগৃহের গাত্রে লিখে রেখেছিল। "আমি ভিন্ন প্রকৃতির মানুষ হই, ঈশ্বরের যদি ইহা অভিপ্রেত হত, তা হলে তিনি আমাকে ভিন্ন প্রকৃতির মানুষই করতেন।" গোদে সাহেবের এই উক্তির অনুরূপ উক্তি অপরাধ-দর্শনের মধ্যেও দেখা যায়। কোনও এক অপরাধী লম্ব্রোসো সাহেবকে বলেছিল "যে ঈশ্বর আমাদের মধ্যে অপরাধস্পৃহা দিয়েছেন। সেই ঈশ্বরই আমাদের হাজতে পুরবার অধিকার গৃহস্থদের দিয়েছেন এজন্য দুঃখ করবার কি আছে।" কোনও এক ফরাসী ডাকাত ফাঁসীমঞ্চের উপর দাঁড়িয়ে এইরূপ উক্তি করে— "আমি একজন নির্দ্দোষী কারণ আমি কখনও গরীবের দ্রব্য অপহরণ করিনি। আমি কেবল ধনীর বাড়তি সম্পদের ভাগ নিয়েছি মাত্র। ডাকাতেরও উপর ডাকাত এই ধনীদের দ্রব্য অপহরণের মধ্যে আমি কোনও রূপ দোষ দেখিনি।" অপর আর এক অপরাধী ফাঁসীর সময় বলে উঠে, "আমরা গরীব অসহায় অপরাধী তাই আমাদের ফাঁসী হবে কিন্তু যে সব নেতারা অন্য দিক দিয়ে আমাদের চেয়েও বড় অপরাধী তাদের ফাঁসী দেবে কে ?" "আইন গরীবের জন্য ধনীর জন্য নয়" কোনও এক ইংরাজ অপরাধী পাঁচিলের গায় এই বাক্যটী লিখে রেখেছিল। নিম্নে অপরাধীদের আরও কয়েকটী লিখন ও উক্তি উদ্ধৃত করা হল। বলা বাহুল্য ইহাদের সব কয়জন অপরাধীই য়ুরোপীয়। "আইনজীবী এবং ব্যবসায়ীরা যে রীতিতে গরীব মূর্খ ব্যক্তিদের অর্থাদি অপহরণ করে আমরা জনসাধারণের সর্ব্বনাশ সেই রীতিতে করি না, এজন্যই কি আমরা

অপরাধী ?" জগতের ৠ অংশ পুণ্য কার্য্য প্রকারান্তরে ভীরুতা সূচক পাপকার্য্য ছাড়া আর কিছুই নয়।" "বাকচাতুর্য্য সহকারে উপকারের ভাণ করে অপরের অপকার করা অপেক্ষা সোজাসুজি তাকে আঘাত হানার মধ্যে ঢের বেশী পুণ্য আছে" "আমি আমার অপকর্ম্মের জন্য গর্ব্ব অনুভব করি, কারণ আমি কখনও সামান্য অর্থের জন্য চুরি করি নি।" পৃথিবীতে দুই প্রকারের সুবিচার আছে যথা, স্বভাব-সুবিচার এবং কৃত্রিম সুবিচার। ধনীর অর্থ অপহরণ করে যদি কেহ দরিদ্র পড়শীদের খাদ্য সংস্থান করে দেয়, যেমন আমি করে থাকি, তাহলে ইহাকে বলা যায় স্বভাব-সুবিচার। অপরদিকে যে সুবিচার আইনদ্বারা ধনীর অর্থ এমন ভাবে রক্ষা করে যাতে কিনা উহা দরিদ্রেরা না পেতে পারে, তাকে আমি বলি কৃত্রিম-সুবিচার। কোনও এক ইতালীয় কারাগার হতে লমব্রোসো সাহেব নিম্নোক্ত রূপ লিপিকাটী সংগ্রহ করেছিলেন। "মাত্র অর্দ্ধ ডজন ডিম চুরির জন্যে আমার মেয়াদ হ'ল, অথচ দেশের মন্ত্রীরা প্রতিদিন লক্ষ লক্ষ মুদ্রা অপহরণ করেও সাধু রইলেন, হায়রে দুর্ভাগা ইতালী।" কোনও এক ডাকাত সর্দ্দার বিচারকদের উদ্দেশ্যে এইরূপ একটী দম্ভোক্তি করে— "পৃথিবীতে আমাদেরও প্রয়োজন আছে। ঈশ্বর আমাদের পাঠিয়েছেন লোভী ধনীসম্প্রদায়কে শাস্তি দেবার জন্যে। আমরা ঈশ্বর প্রেরিত দূতমাত্র। এ ছাড়া, আমরা না থাকলে, জজ সাহেবরাই বা কিরূপে দিন গুজারন করতেন।" সারডিনিয়ার অপরাধীসমাজে নিম্নোক্ত রূপ একটী গীত গীত হয়ে থাকে। গীতটীর ভাবার্থ মাত্র নিম্নে তুলে দিলাম। গীতটীতে রচয়িতা তার অন্তর্নিহিত কর্ম্মালসতাকে সমর্থন করে, সাফাই গেয়েছেন মাত্র।

"আমার যদি খাদ্য না থাকে তা হলে কি আমি অপরের খাদ্য হতে কিছুটা নিতে পারি না ? নিশ্চই পারি। যদি তোমার খাদ্যের অভাব

ঘটে," এবং তুমি যদি সেই খাদ্য আয়ত্তের মধ্যে পেয়েও অপহরণ না কর তা হলে তুমি একজন "বোকা।" "প্রয়োজনের সময়, প্রত্যেক জিনিসই প্রত্যেকের"—এই বিশেষ সত্যটী অনুধাবন কর এবং সুখী হও।" "ধর্ম্ম, আইন, দেশপ্রেম এবং দৈহিক রোগ সমূহই মানুষের একমাত্র শত্রু। অপকর্ম্ম বা চুরি মানুষের শত্রু নয়, বরং উহা একটী সম্মানজনক ব্যবসায়। ধর্ম্ম মানুষের স্বাধীন চিন্তা এবং স্বাধীন আত্মাকে অপহরণ করে এবং সামাজিক রীতিনীতি মানুষের স্বাভাবিক ইচ্ছা বা স্পৃহাকে দমন করে মানুষকে অমানুষ করে তুলে। দেশপ্রেমকে আদর্শের ক্ষেত্রে পুতুল পূজা ছাড়া আর কিছুই বলা যায় না। এই দেশপ্রেমের নামে ভণ্ড ও স্বার্থসিদ্ধ রাষ্ট্রনায়কেরা পৃথিবীশুদ্ধ মানুষের সর্ব্বনাশ করে মাত্র, "অপকর্ম্ম বা চুরি দ্বারা মানুষ কখনও কি উক্তরূপে ক্ষতিগ্রস্ত হয়েছে? কক্ষন হয় নি বরং এই চুরি বা অপকর্ম্ম ধনসম্পদ বণ্টন করে সমাজের উপকারই করে থাকে।" "যে দেশে চোরের সংখ্যা কম থাকে, সেই দেশকে সুশাসিত দেশ বলা যেতে পারে। দেশের অভাব ও দারিদ্র্য যে পরিমাণে কমে যাবে, সেই পরিমাণে দেশে চোরের সংখ্যাও কমবে"—কোন এক অভ্যাস-অপরাধী লমব্রোসর কাছে এইরূপ এক উক্তি করেছিল। অপর আর এক অপরাধী তাঁর কাছে এইরূপ আর একটী উক্তি করে। উক্তিটির মাত্র কিছুটা অংশ উদ্ধৃত করা হল। বিদ্যাবুদ্ধি এবং সাধুতা মানুষের উপকারে আসে না, উপকারে আসে মাত্র অসাধুতা, তা না হলে মাথার ঘাম পায়ে ফেলে যারা কাজ করে, তারা এত কষ্ট পায় কেন?"

নিম্নে অপরাধীদের দ্বারা লিখিত আরও কয়েকটী উক্তি তুলে দেওয়া হল।

"আমাদের চৌর্য্য-ব্যবসায়ের জন্য আমরা অন্য কারুর উপর নির্ভরশীল নই। আমাদের অভিজ্ঞতা ও শক্তি অনুযায়ী আমরা ফলভোগ করি মাত্র।

আমি জানি কালই এজন্য আমার জেল হতে পারে। প্যারীনগরীর ১৮,০০০ চোরেদের এক দশম অংশকেও তোমরা জেলে পাঠাতে পার নি। আমরা দশ বছরের মধ্যে মাত্র এক বছর জেল খাটি এবং নয় বছর বাইরে থেকে জীবন উপভোগ করি। শ্রমিকদের মত আমরা বেকার জীবন অতিবাহিত কিংবা দ্রব্যাদি বন্ধক দিয়ে আহার সংগ্রহ করি না। আমরা একমাত্র পৃথিবীতে চিন্তাহীন দ্বিধাহীন মুক্ত এবং স্বাধীন মানুষ।"

"আমরা গ্রেপ্তারের সময় ভীত বা দুঃখিত হই না, বরং নিশ্চিন্ত হই। বাইরে থাকাকালীন যাদের দ্রব্যাদি আমরা অপহরণ করতাম, তাদের উপার্জ্জিত অর্থের দ্বারাই জেলে থাকাকালীন আমাদের ভরণপোষণ সমাধিত হয়, যারা আমাদের জেলে পাঠায়, বাহিরে বা ভিতরে তারাই আমাদের ভরণপোষণ করে।" জেলে থাকাকালীন পরবর্ত্তীকালের জন্য অপকর্ম্মের নূতন নূতন পরিকল্পনা আমরা নিশ্চিন্ত মনে উদ্ভাবন করতে পারি, এ ছাড়া পাকাপোক্ত অপরাধীদের সহিত মিশবার সুযোগও এইখানে আমরা পেয়ে থাকি, এদের কাছ হতে আমরা এই সময় অপকর্ম্মের নূতন নূতন কায়দা-কানুনও শিখে নিই। এই জন্য মাঝে মাঝে আমরা ইচ্ছা করেও জেলে এসে থাকি। অপরাধীদের কাছে জেল একটা বিরাট বিদ্যা-পীঠ বা বিশ্ববিদ্যালয় ছাড়া আর কিছুই নয়।

"যে সকল নারী দেহ বিক্রয় করে অর্থসংগ্রহ করে, তাদের আমরা বেশ্যা বলি। কিন্তু যারা অর্থের জন্য মস্তিষ্ক, বাহু ও সামর্থ্য বিক্রয় করে তাদের আমরা কি বলব? এক দিক দিয়ে শ্রমিক, চাকুরে প্রভৃতির সহিত এই বেশ্যা নারীদের কোনও প্রভেদ নেই। আমরা এই বেশ্যাবৃত্তি পছন্দ করি না, তাই আমরা চাকুরীকে ঘৃণা করি। চুরিই একমাত্র সম্মানজনক পেশা। সম্মানজনক ভাবে অর্থোপার্জ্জন করার জন্যেই আমরা অপকর্ম্ম করি। আমরা সাধারণতঃ ধনীর অর্থ অপহরণ করে থাকি,

দৈবাৎ কখনও দরিদ্রের অর্থ অপহরণ করলে উহার জন্যে আমরা গর্ব্ব অনুভব করি না—কারণ আমরাও গরীব গরীবের দুঃখ আমরা বুঝি। আমরা জেলের ভয় করি না, কিন্তু "জীবন-কয়েদ"কে ভয় করি, জীবন-কয়েদের তুলনায় আমরা প্রাণদণ্ডই কামনা করে থাকি।"

এইবার এদেশীয় অপরাধীদের কয়েকটী উক্তি নিম্নে উদ্ধৃত করা যাক, উক্তি কয়টী পাগলা হত্যার মামলা শীর্ষক প্রবন্ধ হতে তুলে দেওয়া হয়েছে। কলিকাতা পুলিশ জার্ণেল vol I part I দ্রষ্টব্য।

"ঈশ্বরের কৃপায় বিনা রক্তপাতে দেওঘরের একটী রাস্তায় খাঁদাকে আমরা গ্রেপ্তার করতে সমর্থ হই। হঠাৎ পুলিশের সঙ্গে তার রাস্তায় দেখা হয়ে যায়। আশ্চর্য্যের বিষয় এই সময় উভয় পক্ষের কাছেই আগ্নেয় অস্ত্র ছিল না। খুন সম্বন্ধে জিজ্ঞাসাবাদ করলে সে সব কিছুই প্রথমে অস্বীকার করে, কিন্তু পরে কথঞ্চিৎ শান্ত হয়ে উত্তর দেয় "বুঝতেই ত পারছেন সব। তবে কি জানেন আপনারা বাপের ব্যাটা কিংবা আমি বাপের ব্যাটা তা প্রমাণ হ'ল না, এই যা—। যাক্ যা হবার তা ত হয়ে গেছে, এখন একটা বিড়ি ত খাওয়ান। আমরা খাঁদাকে তার অনুরোধ মত একটা সিগারেট দিই। এই সময় খাঁদাকে বেশ প্রফুল্ল চিত্ত দেখা যায়। তার কাছ থেকে, এই সুযোগে আমি কথা বার করবার চেষ্টা করি। আমি তাকে জিজ্ঞেস্ করি, "হ্যাঁরে, একটা লোককে যে জল-জ্যান্ত তুই মেরে ফেললি তোর একটু ভয় বা মায়া হ'ল না। জানিস ওপরে একজন ঈশ্বর আছেন। "ঈশ্বরের কথা বলছেন, জানি না তিনি আছেন কি না। যদি থাকেন তাহলে আমার ঈশ্বর এবং আপনার ঈশ্বর আলাহিদা ( আলাদা ) ব্যক্তি। ঈশ্বর মানুষেরই গড়া একটী বস্তু বা ব্যক্তি ছাড়া আর কিছুই না। আপনি যখন একটা ইঁদুর মারেন তখন কি আপনি ঈশ্বরের কথা চিন্তা করেন? এই

পাগলা আমার জীবন অতিষ্ঠ করে তুলছিল, সে আমার মনের শান্তি ত অপহরণ করেই ছিল, তা ছাড়া সে আমার মলিনাকেও সরাতে চেয়েছিল। এক পৃথিবীতে আমাদের উভয়ের স্থান হওয়া অসম্ভব দেখা যায়। তাকে হত্যা করার জন্মে আমি কিছুমাত্র দুঃখিত নই। অন্যথায় সেও যদি আমাকে এজন্য হত্যা করত—বা হত্যা করতে পারত তা হলে এজন্যও আমি দুঃখিত হতাম না। কারণ, বাঁচবার অধিকার কেবল-মাত্র শক্তিমানদেরই আছে, তা ছাড়া জীবনটা একটা মটোরকার মাত্র, পেট্রোল ফুরিয়ে গেলেই জীবন অচল হয়। মৃত্যু বা মরণ মেকানিকেল ষ্টপেজ্ অব্ হার্ট মাত্র, এপারেও কিছু নেই ওপারেও না—।" এর পর খাঁদা উচ্চহাস্য করে উঠে। অবাক হয়ে আমি জিজ্ঞাসা করি—"হাসছিস তুই, ভয় করছে না তোর, কালই যে তোর ফাঁসী হতে পারে।" উত্তরে খাঁদা বলে, "ভয়? মরতে—? ভয় করবে কেন? আমি মরব আর সঙ্গে সঙ্গে ভগবানের সঙ্গে মিশিয়ে যাব, এতে ভয়ের কি আছে!" আমি পুনরায় প্রশ্ন করি "বলিস কিরে, কি এমন পুণ্য করেছিস, যে তুই মরার সঙ্গে সঙ্গেই ঈশ্বরের সঙ্গে মিশিয়ে যাবি!" আমার প্রশ্নে খাঁদা বিব্রত বা বিচলিত হল না। বরং স্মিত হাস্যেই সে উত্তর দেয়—"দেখুন আমি আত্মাকে কখনও কষ্ট দিই নি, লাইফের ইঞ্চি বাই ইঞ্চি আমি ভোগ করেছি। মন যা চেয়েছে আমি তা তাকে দিইছি, তাই মরতে আজ আমার ভয় নেই, দুঃখও নাই। কিন্তু আপনারা যখন মরবেন, কষ্টের মধ্যেই মরবেন, মনে হবে, এটা হল না, ওটা করলাম না, অনেক অতৃপ্ত বাসনা নিয়েই আপনারা মরবেন, হয় ত এজন্য আবার আপনাদের জন্মাতেও হবে।" এর পর হঠাৎ খাঁদার চোখ সজল হয়ে উঠে। একটু চুপ করে থেকে সে উত্তর দেয় "দেখুন একটা আমি অন্যায় কাজ করে ফেলেছি, তার জন্মে যদি আবার আমার জন্মাতে হয়। আমি চন্দন-

নগরে একটা বিয়ে করে ফেলেছি, তবে শালীকে হাজার পঞ্চাশেক টাকা দিয়ে এসেছি—আর বলে এসেছি, দেখ শালী, আমি যখন মরব, তুই তখন ওই টাকা নিয়ে এন্তার ফুর্ত্তী করবি, আর মদ খাবি। সে শালী যদি আমার কথা মত কাজ করে তাহলে আমার আত্মা স্বর্গে চলে যাবে, কিন্তু সে শালী যদি হিঁদুর বিধবার মত তুলসী পাতার রস দিয়ে ভাত খায় এবং নিরামিষ খেতে থাকে, কিংবা উপসী ছারপোকার মত একাদশী করে তা হলে আমার আত্মা শান্তি পাবে না।" খাঁদার এই পত্নী প্রীতি আমাকে মুগ্ধ করে, এই প্রীতির মধ্যে পত্নীপরায়ণা বা একনিষ্ঠা নেই, কিন্তু পত্নী-প্রীতি আছে। এর পর আমি মলিনার কথা তুলি। উত্তরে খাঁদা বলে, "দেখুন চোরেরা মরে মেয়েদের ভালবেসে, আর মেয়েরা মরে চোরেদের বিশ্বাস করে। ওর আর দোষ কি, দোষ আমার। এর পর খাঁদার সহিত নানা বিষয়ে আমি আলোচনা করি। কথোপকথনের মধ্যে খাঁদা আমাকে এইরূপ উপদেশ দেয়—"দেখুন লোকে বেশী ছেলে পুলে হলে ভয় পায়, কিন্তু কেন? আমি বুঝতে পারি না, এতে ভয়ের কি আছে। আমার মতে মাত্র একটী ছেলেকে মানুষ করা উচিত, বাকীগুলোকে একখানা ছুরি আর চার আনা পয়সা হাতে দিয়ে, "যা লুটে খেগে যা," বলে অভিভাবকদের তাড়িয়ে দেওয়া উচিত, কিংবা তাদের গাঁয়ে পাঠিয়ে দেওয়া উচিত লাঙ্গল চষবার জন্যে। বাঙ্গলাদেশে বামুন কায়েতদের মধ্যে লাঙ্গল ধরা চাষী নেই, তারা পরগাছার (প্যারাসাইটের) মত জীবন যাপন করে, এ বড় লজ্জার কথা। হোক না কেন দশটা বা বারটা ছেলে পুলে, তাদের মধ্যে একটা বা দুইটা লেখা পড়া করুক, বাকীগুলো ছোটবেলা থেকে চাষীদের সঙ্গে বাস করে সৃষ্টি করুক বামুন, বৈদ্য ও কায়েত চাষী। একটার বেশী ছেলে যারা মানুষ করতে চায় তারা কোনটাকেই মানুষ করতে

পারে না”—এই ধরণের অপরাধ দর্শন অপরাধীদের অব্যবস্থচিত্ততার পরিচয় দেয়।

কোনও এক দুর্দ্দান্ত ভারতীয় শোণিতাত্মক অপরাধীকে আমি নানা রূপ জিজ্ঞাসাবাদ করি। অপরাধীটি শিক্ষিত থাকায় তার মধ্যে আদর্শ মিশ্রিত নৈতিক অসাড়তা ছিল। নিম্নের উক্তিটী এ বিষয়ে প্রণিধানযোগ্য। অপরাধীটিকে তার পিতার নাম জিজ্ঞাসা করায় সে অবিচলিতভাবে উত্তর দেয় “আমার মা যাঁর নামও জানেন না তাঁকে আমি কোথায় পাব। কিন্তু এজন্য আমি দুঃখিত নই। বরং এজন্য আমি গর্ব্ব অনুভব করি। আমি একজন ভারতীয় টমিই। দেশের টমিইরাই দেশকে বড় করে সাম্রাজ্য গড়ে দেয়। আমাদের মত টমিইরাই রাষ্ট্রের জন্য বেপরোয়া ভাবে জীবন দিতে পারে, আপনাদের মত ভদ্র সন্তান ভাল অফিসার হ'তে পারেন কিন্তু আমাদের মত লড়াকু হতে পারেন না। আমার মতে যারা এফোর্ড করতে পারেন তাঁদের উচিত একজন করে ডুপ্লিকেট রাখা, আরজিনাল সাইডের ছেলেরা হবে অফিসার এবং ডুপ্লিকেট সাইডের ছেলেরা হবে প্রাইভেট—বিশেষতঃ বাঙ্গলাদেশে যেখানে জলবায়ু অনুকূল নয়। এদেশে আর্টিফিসিয়ালি সৈন্য তৈরী করা ছাড়া গত্যন্তর নেই। আমার মত ঘর ছাড়া টমিইদের মানুষ করা উচিত ষ্টেটকে, সেনাবাহিনীর জন্যে—” এতদ্বারা দেশের প্রভূত উপকার হবে এবং চুরি ডাকাতিও বন্ধ হবে—। দৃষ্টান্ত স্বরূপ অপর আর এক আদর্শ-মিশ্রিত নৈতিক অসাড়তার কথা বলা যাক। কোনও এক মোসলেম অপরাধী হিন্দুর নাম নিয়ে অপরাধ করে, ধরা পড়ার পর এ সম্বন্ধে জিজ্ঞাসিত হলে সে এইরূপ উত্তর দেয় “আপনারা শিক্ষিত হয়ে এই সব প্রশ্ন তুলেন কেন? আমরা জাতীতে হিন্দুই, মাত্র ধর্ম্মে মুসলমান। সাতশ বছর পূর্ব্বে পাঠানরা যখন ভারত আক্রমণ

করে তখন আমাদের উভয়েরই হিন্দু পূর্ব্ব পুরুষ কি পাশাপাশি দাঁড়িয়ে দেশ রক্ষা করে নি। আমি মোসলেম হওয়ার জন্যে গর্ব্ব অনুভব করি, কারণ মোসলেম ধর্ম্ম সংস্কৃতির ক্ষেত্রে আমাদের দেশকে সমৃদ্ধ করেছে। ঠিক যেমনি করে বোদ্ধ ধর্ম্ম সমৃদ্ধ করেছে চীন দেশকে। এই ধর্ম্ম দ্বারা হিন্দু মোসলেম সমভাবেই লাভবান হয়েছেন।

উপরের এই উক্তিটির মধ্যে আমরা লেশ মাত্রও নৈতিক অসাড়তা পাই না, বরং পুরাপুরি আদর্শেরই সন্ধান পাই। অপরাধ-বিরামের সময়, অপরাধীরা উচ্চ ধরণের সাহিত্যের ন্যায় উচ্চাঙ্গের দর্শনও সৃষ্টি করে থাকে।

অযৌনজ অপরাধীদের ন্যায় যৌনজ অপরাধীদের উক্তির মধ্যেও নানা রূপ অপরাধ-দর্শনের সন্ধান পাওয়া যায়। দৃষ্টান্ত স্বরূপ জনৈক নিষ্ক্রিয়-অযৌনজ অপরাধীর কয়েকটি উক্তি উদ্ধৃত হল। উক্তিগুলির মধ্যে আমরা নৈতিক অসাড়তার সন্ধান পাই।

"সমাজে কতকগুলি বখা মেয়ে থাকলে, তাদের ধরে রাখবার জন্যে কতকগুলি বখা ছেলেরও প্রয়োজন আছে।" আমি যদি মেয়েটীর সহিত ভাব না করি তা হলেও কি সে সতী সাধ্বী থাকবে, কখনও তা সে থাকবে না, সে তখন অপর আর একটী ছেলের সহিত ভাব করবে, নিজেকে বঞ্চিত করে অপর আর একটী ছেলের সুযোগ আমি করে দিই নি এই জন্যই কি আমি অপরাধী।"—"উপবাসী রেখ না দেহেরে, দেহকে তো উপবাসী রাখবেই না, এমন কি তার প্রত্যেক অঙ্গ প্রত্যঙ্গ তার প্রত্যেকটী কোষ অনুকোষও যা আহার চায় তাদের তাই দেওয়া উচিত, আমার অন্তরাত্মা আমাকে বার বার এই কথাই স্মরণ করিয়ে দেয়। আমরা জীবন ধর্ম্মী, জীবনকে পরিপূর্ণরূপে উপভোগ না করে আমরা মরতে চাই নি, এই জন্যেই কি আমি ঘৃণ্য—"

"কি করব বলুন, আমি ত আমার মনটাকে গলা টিপে মেরে তথাকথিত ভাবে সৎ বা সাধু থাকতে চেষ্টা করেছিলাম, কিন্তু তখনও আমি জানতাম না, যে মনের তলায় অপর আর একটা মন আছে যাকে কিনা বলে অবচেতন মন, এবং উপরের মনকে দাবাতে পারলেও অবচেতন মনকে দাবান অসম্ভব। শেষে নাচার হয়ে মন যা চায় আমি তাই তাকে দিতে থাকি।" "আজ যদি আমার জীবন যৌবন চলে যায়, আপনি কি তা তাকে ফিরিয়ে দিতে পারবেন? সে ক্ষমতা কি আপনার আছে? আপনার আজ যা গেছে তা কি আর ফিরবে?

কোনও এক ব্যক্তিকে জিজ্ঞাসা করা হয় "তুমি যে তাকে এমনি করে ফাঁকি দিলে, এতে কি তোমার ভাল হবে?" উত্তরে ভদ্রলোক বলেন "কেন? উভয়েই ত আমরা ঈশ্বরের জীব। সে না ভোগ করে, না হয় আমিই ভোগ করলাম।"

কোনও এক বিবাহিত কন্যা দুই বৎসর বিবাহিত জীবন অতিবাহিত করে অবশেষে তার পূর্ব্ব প্রেমাস্পদের কাছে ফিরে আসে। এই অপকার্য্যের জন্য তাকে পাপীয়সী বলে সম্বোধন করায় সে এইরূপ উক্তি করে। ইহা অপরাধ দর্শনের একটী চূড়ান্ত নিদর্শন।

"এত দিন আমি পাপ করে এসেছি, কারণ আমি দেহকে দিয়েছি একজনকে, কিন্তু মন দিয়েছি অপর জনকে। আজ আমি দেহ ও মন উভয়ই মাত্র একজনকে দিচ্ছি, তাই আমি আর পাপ করছি না। ভাল-বাসায় পাপ নেই, পুণ্য আছে এবং উহা জীব মাত্রেরই জন্মগত অধিকার।"

—প্রত্যেক কর্ম্মক্ষম পুরুষমাত্রেরই প্রতি দশ বৎসর অন্তর একটী করে পত্নী সংগ্রহ করা উচিত; তা না হলে তার দেহ ও মন সুস্থ থাকতে পারে না। আধুনিক সভ্যতা ও সমাজ ব্যবস্থা একাধিক বিবাহের পক্ষপাতী নয়, এই কারণে অধুনাকালে অন্য উপায়ে আমরা আত্মাকে পরিতৃপ্ত করি।

ইহার দ্বারা আমরা দেহ ও মনকে সুস্থ রাখি, এবং মেধাশক্তিও আমাদের ইহা দ্বারা অক্ষুণ্ণ থাকে—এই কারণে অপর দিক দিয়ে আমরা সমাজের ও দেশের বহুবিধ উপকার করতে সক্ষম হয়ে থাকি,” যা কি'না মনের দিক থেকে উপবাসী ব্যক্তিরা কদাচ পারে না।

বলাবাহুল্য এই ধরণের উক্তি সকল মানুষের বিকৃত মনোবৃত্তির পরিচয় দেয়। ভুল পথে চিন্তাধারা প্রবাহিত হওয়ার জন্যেই এইরূপ হয়ে থাকে। এই সকল উক্তিগুলির মধ্যে সম্ভবতই কোনওরূপ বৈজ্ঞানিক সত্য নিহিত নেই।

[ অপঃস্পৃহা মানুষ মাত্রেরই মধ্যে বিদ্যমান—পুস্তকের প্রতিটি পরিচ্ছেদে ইহা বিশেষরূপে বুঝান হয়েছে। কিন্তু এই অপঃস্পৃহা হতে মানুষ কি কোন দিনই মুক্ত হতে পারবে না? প্রশ্নটী আমি এক সাধক বন্ধুর নিকট উত্থাপন করি। উত্তরে সাধক বন্ধুটী এইরূপ বলেন—“এক মাত্র প্রেম দ্বারাই ইহা সম্ভব।” তিনি বলেন—“বিজ্ঞান যেখানে নিরুত্তর, সেইখানে আরম্ভ হয় দর্শন। দর্শন যখন মানুষের প্রতিটী প্রশ্নের উত্তর দিতে অক্ষম হয়, মানুষের মন তখন ছুটে চলে অনাদৃত ধর্ম্মের দিকে। ধর্ম্ম যেখানে নিরুত্তর হয়, সেইখানে আরম্ভ হয় প্রেম। কিন্তু ইহাও অভ্যাস সাপেক্ষ। এজন্য বহু পুরুষের সাধনারও প্রয়োজন। প্রথমে ভালবাসতে হবে নিজেকে, তার পর ভালবাসতে হবে পরিজনবর্গ, দেশবাসী তথা বিশ্ববাসীকে। এর পর ভালবাসতে হবে জীবজন্তু, কীট পতঙ্গ ও বৃক্ষাদিকে এমন কি পাহাড় পর্ব্বত, চেয়ার টেবিলকেও—” কিন্তু ইহা কি সম্ভব? পৃথিবীতে আমি দেখেছি অনাচার অবিচার, আমি দেখেছি উপকারী বন্ধুর লালসদৃষ্টি, আমি দেখেছি পদস্থ ব্যক্তির যৌনজ ও অযৌনজ ব্যভিচার, আমি দেখেছি নৈতিক অসাড়তার নির্ল্লজ্জ

অভিব্যক্তি—কিন্তু আমি দেখিনি স্বার্থহীন কামনাহীন প্রেম। স্বার্থহীন কামনাহীন প্রেম? এ পৃথিবীতে কি তা আছে?

কিন্তু একটী বিষয় মনে রাখা উচিত, এ পৃথিবীতে হারায়নাক কিছু। পৃথিবীতে অপরাধীদেরও প্রয়োজন আছে। মহামানবেরা সমাজের কোনও ক্ষতিও করে না, উপকারও না। কিন্তু অপরাধীরা সমাজের অপকার করে। এই কারণে অপরাধীদের সম্বন্ধে আমরা সর্ব্বদাই সচেতন থাকি। নিরাবিল শান্তি কখনও কাম্য হতে পারে না, কিছুটা বিঘ্ন বাধা না থাকলে মানুষ অলস প্রকৃতির হয়—এই দিক থেকে এরা শান্তিপ্রিয় পৃথিবীর উপকারই করে। মনস্তত্ত্বের ছাত্র মাত্রেরই জানা আছে সামান্য-রূপ বিঘ্ন ( disturbance ) না থাকলে মানুষ একাগ্রচিত্ত হতে পারে না। নিঃসাড় নিস্তব্ধতার ( pin drop silence ) মধ্যে একাগ্রচিত্ত হওয়া যায় না। এই দিক দিয়ে অপরাধীরা মানুষের উপকারই করে থাকে—বিশেষ করে শান্তির সময়ে। অন্তঃশত্রুরূপে এরা মানুষকে কর্ম্মঠ রেখে তাকে সভ্যতার পথে এগিয়ে দেয়। ঈশ্বর কাউকে নিরাবিল অপকারের জন্য সৃষ্টি করেন নি। বিষ থেকেই অমৃত তৈরী হয়, স্বল্প মাত্রায় ব্যবহার করলে বিষও হয়ে উঠে ঔষধ। তবে সমাজ তথা পৃথিবীর উপকারের জন্য এদের সংখ্যা আরও কমান দরকার।

তবে চিরকাল কেহ অপরাধী থাকে না। সৎ প্রেরণার ক্রমাবির্ভাবে সে পুনরায় নিরপরাধী হয় বা হতে পারে। অত্যাচারী দস্যুসর্দ্দার বাহুবলে যদি স্থান বিশেষে পূর্ণ অধিকার বিস্তার করতে পারে তা হলে প্রায়ই দেখা যায় যে সে সময় সময় তাঁবেদার ব্যক্তিদের উপর নিজে অত্যাচার করলেও অপর কোনও ব্যক্তিকে তাদের উপর অত্যাচার করতে দিতে নারাজ থাকে। কিন্তু পরে এইরূপ কার্য্যের দ্বারা ধীরে ধীরে সে সৎ প্রেরণা লাভ করে এবং পরিশেষে সে নিজেও তাদের উপর আর

অত্যাচার করে না—সে তখন হয়ে উঠে প্রজাপালক রাজা বা সৎ-জমীদার। সৎ প্রেরণার ক্রমাবির্ভাবের ইহা একটী বড় প্রমাণ। ইতিহাসে এইরূপ দৃষ্টান্তের অভাব নেই। ]

## অপরাধ শিল্পে

অপরাধ-শিল্প এবং অপরাধ-চিত্র অপরাধ বিজ্ঞানের একটী উল্লেখযোগ্য পরিচ্ছেদ। অপরাধীদের বুদ্ধি-প্রেরণা শীর্ষক পরিচ্ছেদে পকেটমাররা কিরূপ সুন্দরভাবে বোতল ভাঙ্গা কাঁচের সাহায্যে কিরূপ সুন্দরভাবে ছুরী বা খুর তৈয়ারী করে, সেই সম্বন্ধে বলা হয়েছে, বস্তুতঃ হাউস-ব্রেকিং ইন্‌স্‌ট্রুমেণ্ট বা ভাঙন যন্ত্রপাতিগুলির নির্ম্মাণ কৌশলের মধ্যে এর অত্যদ্ভুদরূপ শিল্পজ্ঞানের পরিচয় দেয়। অপরাধীদের তালা বা সিন্দুক ভাঙা যন্ত্রপাতিগুলি সম্বন্ধে পুস্তকের ২য় খণ্ডে বিশেষরূপে আলোচিত হবে। কোনও এক কর্ম্মকার অভ্যাসের দ্বারা অপরাধী হয়ে উঠে। অপরাধ বিরামের সময় তার এ জন্য প্রায়ই অনুতাপ আসত। এই অবস্থায় গৃহস্থদের উপকারের জন্য সে এমন একটী তালা নির্ম্মাণ করে যা কি'না সুচতুর চোরেরাও ভাঙতে পারে না। এইরূপ তালা চাবির সে নাম দেয় "Lock-guard, কিন্তু অর্থের অভাবে তার এই কলকৌশলকে সে কাযে লাগাতে পারে নি। তাঁর মতন একজন চোরের এই আবিষ্কার সম্বন্ধে কেউই আস্থা স্থাপন করে না, করলে হয়ত ভালই হ'ত। এই অপরাধ,শিল্প ছাড়া অপরাধ চিত্রও দেখা যায়। এই সব চিত্র অপরাধীরা কয়লার বা ইটের টুকরা দিয়ে খেয়াল মত জেলের দেওয়ালে বা হাজত বা Lock upএর গায় প্রায়ই এঁকে রাখে। এইরূপ বহু অপরাধ-চিত্র আমি সংগ্রহ করেছি, টিস্যু পেপারের সাহায্যে।

স্থানাভাবে সবগুলি উদ্ধৃত করা সম্ভব হল না। দৃষ্টান্তস্বরূপ একটী মাত্র চিত্র বর্ত্তমান পরিচ্ছেদে সন্নিবেশিত হল। আমি ছবিটির নাম দিয়েছি গতি-শীল পক্ষী বা "ডায়োনদিক্ বার্ড"। চিত্রটী অপরাধীদের অন্তর্নিহিত অব্যবস্থাচিত্ততার পরিচয় দেয়। নিম্নের ছবিটী দেখুন :



# পরিশিষ্ট

সকল দেশের অপরাধীদের প্রকৃতি মূলতঃ এক প্রকারের হলেও, কোনও কোনও বিষয়ে তারা ভিন্ন প্রকৃতির হয়ে থাকে। দেশ বিশেষের সভ্যতা রীতিনীতি সামাজিক আচার ব্যবহার, এবং ধর্ম্ম বিশ্বাস এ বিষয়ে বিশেষ সাহায্য করে। এক এক দেশ বা সমাজের মধ্যে এক এক প্রকারের অপরাধীর আধিক্য দেখা যায়—কারণ অনেক সময় সমাজই অপরাধী গড়ে। বিশেষ করে অভ্যাস-অপরাধীদের সম্বন্ধে এ কথা বিশেষরূপে প্রযোজ্য। এই অভ্যাস অপরাধীদের সংখ্যাই সকল দেশে সর্ব্বাপেক্ষা অধিক দেখা যায়। দেশের অপরাধীদের প্রায় ¾ অংশের ও অধিক থাকে এই অভ্যাস অপরাধী। সমাজের বিধিব্যবস্থা এদের সংখ্যা বাড়িয়ে বা কমিয়ে দিতে পারে। এই কারণে এক য়ুরোপীয় অপরাধবিজ্ঞান সব সময় ভারতীয় অপরাধীদের উপর সকল বিষয়েই প্রযোজ্য হয় না। য়ুরোপীয় অপরাধীদের মাপকাঠিতে ভারতীয় অপরাধীদের বিচার করা মূর্খতা মাত্র। কিন্তু দুঃখের বিষয় ভারতীয় অপরাধ বিজ্ঞান এখনও গড়ে উঠে নি। ভারতীয় অপরাধ-বিজ্ঞান এদেশের পুলিশ বিভাগ এবং ইউনিভারসিটির মনস্তত্বঃ বিভাগের সমবেত চেষ্টায় গড়ে উঠতে পারে। ইংরাজীতে একটা কথা আছে, "টু ষ্ট্যাডি বার্ডস ইন্ কেজ এণ্ড বার্ডস্ ইন্ ওয়াইল্ড ষ্টেট্, ইজ ডিফারেণ্ট থিঙ্", কথাটি ধ্রুব সত্য। এই কারণে জেলে আবদ্ধ অবস্থায় অপরাধীদের উত্তমরূপে ষ্টাডি করা অসম্ভব। আমরা এ বিষয়ে ভারতীয় পুলিশ বিভাগকে অবহিত হতে বলি। অপরাধীদের প্রতিটি "ব্যবহারই," তাদের ন্যাকামি

বা বজ্জাতি,"—প্রারম্ভেই এইরূপ মনে না করে, তাঁদের উচিত এদের এই সব ব্যবহারের মধ্যে কোনও রূপ বৈজ্ঞানিক সত্য নিহিত আছে কি'না তা অনুসন্ধান করা। কিরূপ প্রণালীতে এবং ধারায় এইরূপ অনুসন্ধান করা চলে, তা আমি এই পুস্তকটির বিভিন্ন পরিচ্ছেদে বিবৃত করেছি।

অপরাধ-বিজ্ঞান সম্বন্ধীয় অনুসন্ধান পদ্ধতি সম্বন্ধে এইখানে আরও কিছু বলা যাক। তিনটী বিশেষ পদ্ধতি দ্বারা এই অনুসন্ধান কার্য্য সমাধিত হয়। উহাদের যথাক্রমে—(১) পরিদর্শন (২) আগম এবং (৩) অনুমান বলা হয়। প্রথমে পরিদর্শন সম্বন্ধে বলা যাক। চক্ষু কর্ণ প্রভৃতি ইন্দ্রায়াদির সাহায্যে প্রত্যক্ষভাবে বিষয়বস্তু পরিজ্ঞাত হওয়ার অপর নাম পরিদর্শন। চোরেদের কেহ কেহ সর্ব্বাঙ্গ তৈলসিক্ত করে কালো হাপ্ প্যাণ্ট বা ল্যাঙ্গট পরে চুরি করতে বার হয়। তৈলসিক্তজনিত দেহের পিচ্ছলতার কারণে কেহ তাদের ধরে রাখতে পারে না। কাল ল্যাঙ্গট বা হাপ্ প্যাণ্ট পরার উদ্দেশ্য অন্ধকারের সহিত বেমালুম মিশে যাওয়া। এক্ষণে কেহ যদি ঐরূপ অবস্থায় কোনও চোরকে প্রত্যক্ষভাবে পরিদর্শন করে তাদের বুদ্ধিমত্তা সম্বন্ধে ঐরূপ উক্তি করে; তা হলে ঐরূপ উক্তিকে বলা হবে "পরিদর্শন"। পরিদর্শন সম্বন্ধে বলা হল এইবার "আগম" সম্বন্ধে বলা যাক। বিশ্বস্ত ব্যক্তির নিকট হ'তে শুনা কাহিনীর উপর নির্ভর করে মানুষের জ্ঞান লাভ করার অপর নাম "আগম"। "দি ক্রিমিন্যাল" পুস্তকের এক জায়গায় লেখা আছে—"ডিভকো সহরের কাছে কোনও এক য়ুরোপীয় অপরাধী এইরূপ উক্তি করে 'হাঁ মশাই আমরা অলস প্রকৃতিরই বটে, আমরা জানি যে ইহা এক লজ্জাস্কর ব্যাপার কিন্তু তা সত্ত্বেও আমরা অলস জীবনই যাপন করি। এই অলসতা দূর করার জন্য আমরা মদ খাই, ইত্যাদি।" কিংবা কোন এক পুরাণ পাপীর কাছে শুনা গেল যে তারা ছোট ছোট নুড়িতে চূণ মাখিয়ে সেগুলি গালের

কষিতে পুরে, কষির মধ্যে ফুটা করে। চূণের দ্বারা গালের ভিতরকার ছাল ক্রমান্বয়ে ক্ষয়িত হয়ে ছিদ্র তৈরী হয়। তার পর এই ছিদ্রের মধ্যে আরও বড় বড় নুড়ি পুরে ছিদ্রটি বড় হতে আরও বড় করে তারা গহনা ও অর্থাদি অনায়াসে লুকিয়ে রাখে, সাধারণ ভাবে মনে হয় দ্রব্যগুলি তারা গিলে ফেল্‌ল, আসলে কিন্তু তা তারা গিলে না।" এই সকল বিশ্বস্ত বিবৃতির উপর নির্ভর করে যদি কেহ অপরাধীদের অন্তর্নিহিত অলসতা বা বুদ্ধিমত্তা সম্বন্ধে কোনও মতামত প্রকাশ করেন ত উহাকে বলা হবে "আগম", পরিদর্শন ও আগম সম্বন্ধে বলা হল এইবার অনুমান সম্বন্ধে বলা যাক। অদূরবর্ত্তী কোনও এক পর্ব্বত শিখর হ'তে ধূম নির্গত হচ্ছে, এইক্ষেত্রে নিশ্চিতরূপে অনুমান করা যায় যে অদূরবর্ত্তী পর্ব্বত-শিখরে আগুন আছে —কারণ আগুন হতেই ধূম নির্গত হয়। বিষয় বস্তুর দুইটী গুণাগুণ পরিদর্শন করার পর উহার তৃতীয় গুণটি সম্বন্ধে নির্ভুল রূপ অনুমান করা যায়। এইরূপ রীতিতে অনুসন্ধান করার অপর নাম অনুমান। একটু বুঝিয়ে বলা যাক। "কোনও একটি পকেটমার সাহেবী পোষাক পরে পকেটমারার উদ্দেশ্যে ট্রামের একজন পকেটভারী ভদ্রলোকের পাশে হয় ত বসে আছে। হঠাৎ সে দেখতে পেল ময়লা গেঞ্জি ও লুঙ্গী-পরা শুধুপায়ে তার পূর্ব্ব-পরিচিত অপর এক পকেটমার রাস্তা দিয়ে হেঁটে যাচ্ছে। সাহেবী পোষাক পরা পকেটমারটি বন্ধুকে দেখামাত্র জ্ঞান হারা হয়ে ট্রাম হতে লাফিয়ে পড়ে গরীব বেশী বন্ধুকে জড়িয়ে ধরল।" এইরূপ ক্ষেত্রে অনুমান করা যেতে পারে যে অপরাধীমাত্রই অদূরদর্শী হয়ে থাকে এবং সামান্য মাত্র উত্তেজনার কারণ ঘটলেও তারা আত্মহারা হয়ে পড়ে, শুধু তাই নয়, আশু পরিণাম সম্বন্ধেও তারা তখন চিন্তা করতে অক্ষম হয়। এইরূপ পরিদর্শন, আগম ও অনুমানের মধ্যে অনেক ভুল বা ত্রুটী-বিচ্যুতিও থেকে যায়। এই ভুল বা ত্রুটীকে বলা হয় "বিকল্প"। অনুসন্ধানের সময়

এই সব বিকল্প সম্বন্ধে সাবধানতা অবলম্বন করা উচিত। বিকল্প দুই প্রকারের হয়, যথা—(১) বহি-বিকল্প এবং (২) অন্ত-বিকল্প। রজ্জু-সর্প, শুক্তি-মুক্তা, মায়া মরীচিকা প্রভৃতি বহি-বিকল্পের ( illusion ) দৃষ্টান্ত। এই বিশেষ ক্ষেত্রে বিকল্প চক্ষু হতে মস্তিষ্কের দিকে প্রবাহিত হয়। অপর দিকে অন্ত-বিকল্পের ( hallucination ) মধ্যে কোনও রূপ বিষয় বস্তুর অস্তিত্ব থাকে না। অন্ত-বিকল্পের বিষয় বস্তু চিন্তার দ্বারা মস্তিষ্কের মধ্যে জাত হয় এবং পরে উহার ছবি মস্তিষ্ক হতে চক্ষুর দিকে প্রবাহিত হয়। এইরূপ অবস্থায় আমরা ভূত বিভীষিকা প্রভৃতি দেখে থাকি। অর্থাৎ কি'না প্রথমক্ষেত্রে রজ্জুকে সর্প বলে ভ্রম হয়, কিন্তু দ্বিতীয় ক্ষেত্রে রজ্জু বা সর্প কোনটিরও অস্তিত্ব থাকে না, অথচ মানুষ সর্প বা রজ্জু দেখে, মস্তিষ্ক বিকারের কারণেই এইরূপ ঘটে, এই ধরণের ভুল পরিদর্শনকেই আমরা অন্ত-বিকল্প বলি। ঠগী অপরাধীরা মানুষের এই সব স্বভাবগত বিকল্প সম্বন্ধে অবহিত থাকে এবং তারা প্রায়ই কখনও বাক্-প্রয়োগ ( suggestion ) দ্বারা কখনও বা হাত সফাই বা magicএর সাহায্যে দুর্ব্বল চিত্ত মানুষের মধ্যে বিকল্পের সৃষ্টি করে নানারূপে তাদের ঠকিয়ে থাকে। অপরাধ-বিজ্ঞানের ছাত্রমাত্রেরই মনোবিজ্ঞানের এই বিশেষ দিকটি সম্বন্ধে অবহিত থাকা উচিত।

অপরাধ-বিজ্ঞান অনুসন্ধানের রীতি বা পন্থাগুলি সম্বন্ধে বলা হল, এইবার এই অপরাধ-বিজ্ঞান সম্বন্ধীয় অনুসন্ধানের ক্ষেত্রগুলি আমরা কিরূপে বেছে নিতে পারি সেই সম্বন্ধে কিছু আলোচনা করা যাক। আমরা প্রত্যহ বহু কিছু দেখি, পড়ি বা শুনি এবং তাহার ফলে আমাদের মনে নানারূপ প্রশ্ন জাগে—বিশেষ করে একটি প্রশ্ন, "কেন ?" কিন্তু এই "কেন ?" প্রশ্নের সমাধানের চেষ্টা আমরা প্রায়ই করি না—কিন্তু আমরা যদি তা করি তা হলে আপনা আপনিই এদেশে অপরাধ-বিজ্ঞান

গড়ে উঠতে পারে। দৃষ্টান্ত স্বরূপ এইরূপ বলা যেতে পারে।—" স্মাগলারেরা যুমুনা বললে অফিম্ এবং গঙ্গা বললে মদ দেয় কেন ? অনুসন্ধান করলে জানা যাবে, যুমুনার জল কাল এবং গঙ্গার জল সাদা, এই জন্যে। "সাইব্রেরিয়ার কোনও এক স্থানে নির্ব্বাসিত খুনেদের একটী প্রদেশ আছে, কিন্তু এই বিশেষ প্রদেশটিতেই ধনপ্রাণ সর্ব্বাপেক্ষা নিরাপদ, কিন্তু কেন ? তাহলে ক্রোধ বা passion এর কারণে সঙ্ঘটিত অপরাধ সমূহ কি প্রকৃত অপরাধ নয় ? "অষ্ট্রেলিয়ার কোনও একস্থানে পৃথিবীর মধ্যে অপরাধ এবং অপরাধীর সংখ্যা সর্ব্বাপেক্ষা বেশী। কিন্তু কেন ? এই প্রশ্ন যদি আমাদের মধ্যে জাগে তাহলে আমরা অনুসন্ধানের দ্বারা জানতে পারি যে ওই প্রদেশটিতে ইংলণ্ডের অপরাধীদের পূর্ব্বে নির্ব্বাসিত করা হত। অপরাধীদের বংশানুক্রমের ইহা একটি প্রকৃষ্ট উদাহরণ। কোনও কোনও ভারতীয় অপরাধী ছোট ছোট কাজ বা অপরাধে লিপ্ত হতে লজ্জা বোধ করে, তারা মনে করে এতদ্বারা তাদের গুরুর অপমাননা হবে। অপকর্ম্মের মধ্যেও এই ধরণের আভিজাত্য বোধ দেখা যায় কেন ? কলিকাতার পুরাণ চোরদের প্রায়ই একটি করে ছোকরা পুষতে দেখা যায়, এই সব ছোকরাদের দখল নিয়ে তারা মারপিঠও করে থাকে অথচ সকল ক্ষেত্রে এই সব ছোকরারা (*) অপকর্ম্মের জন্য নিয়োজিত হয় না, ইহার কারণ

(*) স্ত্রী-বেশ্যার ন্যায় কলিকাতায় পুরুষ-বেশ্যাও দৃষ্ট হয়। এই ধরণের পুরুষ-বেশ্যা এদেশে মাত্র বেশ্যাপল্লীতেই দেখা যায়। এ ছাড়া কলিকাতায় আমরা বালক বেশ্যাও (?) দেখে থাকি। সাধারণতঃ এরা ১২ হতে ১৮ বৎসরের গৃহহীন বালক মাত্র। বাবরি কাটা চুলওয়ালা লম্বা চুড়িদার পাঞ্জাবী পরা এই সব বালক ঠোঁটে রং মেখে, কালি দিয়ে ভ্রূ এঁকে কলিকাতার ময়দান এবং অপরাপর নির্জ্জন স্থানে ঘুরা ফিরা করে। এরা প্রায়ই পুরাণ চোরদের দ্বারা প্রতিপালিত হয়—এক শ্রেণীর পুরাণ চোরদের সহিত এদের অবৈধ-সম্বন্ধ থাকে। এদের কেউ কেউ নির্জ্জন স্থানে ভদ্রব্যক্তিদের পেলে চীৎকার করে মিথ্যে বদনাম দেবার ভয় দেখিয়ে অর্থ আদায়েরও চেষ্টা করেছে।

কি ? এই "কেন ?" উত্তরের জন্য যদি অনুসন্ধান করা যায় তা হলে দেখা যাবে যে এই সব ছোকরাদের সহিত এই শ্রেণীর পুরাণ চোরদের অবৈধ সম্বন্ধ আছে। কলিকাতা শহরের বহু অপরাধী একাধারে হিন্দু, মুসলমান এবং খৃষ্টান নামে আত্মপরিচয় দেয়, যথা—(১) সেখ করিম ওরফে হরিচরণ দাস ওরফে জে ডেভিড ওরফে সাধন চাটুয্যে ওরফে সেখ্ নবী ইত্যাদি। বাপের নামও যথাক্রমে অনুরূপ ভাবে তারা পাল্টিয়ে দেয়। সব সময় কি এরা আত্মরক্ষা বা আত্মগোপনের জন্য এইরূপ করে ? প্রকৃত অপরাধীরাই সাধারণতঃ এইভাবে নাম পাল্টিয়ে থাকে, না প্রাথমিক অপরাধীরাও এইরূপ করে থাকে ? ইহা কি প্রকৃত অপরাধীদের এক জাতীত্বের পরিচায়ক ? কেহ কেহ যুক্ত নামে—যথা, আমীন ভট্টচায্য, সুধাময় সেখ্ ইত্যাদি, নাম বলে, কিন্তু কেন ? এইরূপে প্রতিটী প্রশ্ন মনের মধ্যে জাগ্রত হওয়া মাত্র যদি আমরা "পরিদর্শন, আগম এবং অনুমানের সাহায্যে অনুসন্ধান সুরু করি তাহলে এদেশেও অপরাধীদের রীতি নীতি সমাজ ব্যবস্থা ও চরিত্রাদি সম্বন্ধে বহুবিধ তথ্য জানা যায়। এদেশের শান্তিরক্ষক, আইনজীবী এবং বৈজ্ঞানিকরা যদি এইভাবে অনুসন্ধান চালান, তবেই ভারতীয় অপরাধ-বিজ্ঞান গড়ে উঠতে পারে, ভারতীয় অপরাধীদের সংখ্যা কমাতে হলে ভারতীয় অপরাধ-বিজ্ঞানের প্রয়োজন সর্ব্বাপেক্ষা বেশী, এইরূপ আমি মনে করি। ভারতীয় অপরাধ-বিজ্ঞানের সহিত পাশ্চাত্য অপরাধ-বিজ্ঞানের তুলনা মূলক আলোচনা অপরাধ-বিজ্ঞানের অপর আর একটী দিক্, কি ভাবে এইরূপ তুলনা করা যেতে পারে সেই সম্বন্ধে কিছু বলা যাক। দৃষ্টান্ত স্বরূপ অপরাধী বিশেষের (১) হৃদয়ের প্রসারতা ও (২) হৃদয়ের উদারতার কথা বলা যেতে পারে। দেশ-বিশেষের সমাজ-ব্যবস্থা এবং ধর্ম্ম বিশ্বাস প্রকৃত অপরাধীদের সামান্যমাত্রায় প্রভাবন্বিত করে, কিন্তু উহারা প্রাথমিক

অপরাধীদের উপর অত্যধিক রূপে প্রভাব বিস্তার করে থাকে। কোনও কোনও অপরাধীদের মধ্যে সময় সময় কমবেশী সৎ-প্রেরণা বর্ত্তিয়ে থাকে। বস্তুতান্ত্রিক য়ুরোপে আংশিক সৎপ্রেরণা অপরাধীদের মধ্যে হৃদয়ের প্রসারতা আনে এবং ধর্ম্মপ্রাণ ভারতবর্ষের অপরাধীদের মধ্যে এই আংশিক-সৎপ্রেরণা সৃষ্টি করে হৃদয়ের উদারতা। এই প্রসারতা এবং উদারতার প্রকৃত অর্থ সম্বন্ধে একটু বুঝিয়ে বলার প্রয়োজন আছে। কোনও এক বাঙ্গালী ভদ্রলোকের রোম নগরে পকেট কাটা যায়। অপহৃত ব্যাগটীর মধ্যে ৩০০৲ টাকার নোট্, জাহাজের একখানি টিকিট ও পার্শপোর্ট ছিল, এবং সেই সঙ্গে খানকতক ঠিকানা লেখা কাড্ও। কয়েকদিন পরে ভদ্রলোক তার লণ্ডনের ঠিকানায় একটী রেজিষ্টার্ড লেফাপা পান, লেফাপাটীর মধ্যে পাশপোর্ট ও জাহাজের টিকিটখানি নাস্ত ছিল। ইহা একটী হৃদয়ের প্রসারতার দৃষ্টান্ত। ভারতীয় অপরাধীরা এইরূপ ক্ষেত্রে দ্রব্যগুলি নষ্ট করে ফেলত। কিন্তু এই ভারতীয় অপরাধীরা হৃদয়ের প্রসারতা না দেখালেও তারা সময় সময় হৃদয়ের উদারতা দেখিয়ে থাকে। দৃষ্টান্ত স্বরূপ এইরূপ বলা যেতে পারে। বাঙ্গালার কোনও এক স্থানে জনৈক গৃহস্থ একদল ডাকাত দ্বারা আক্রান্ত হন। এই অবস্থায় গৃহস্বামী তাঁকে একেবারে সর্ব্বস্বান্ত না করার জন্যে অনুরোধ জানান। ডাকাত দলের সর্দ্দার এইরূপ অবস্থায় কিছু অর্থ গৃহস্বামীকে ফেরৎ দেয়। এইরূপ দয়া কোনও ইয়োরোপীয় ডাকাত দেখায় কি'না সন্দেহ আছে। এইরূপ উদারতা ভারতীয় অপরাধীদের দ্বারাই সম্ভব, সৎপ্রেরণা বিকৃত এবং আংশিক রূপে অপরাধীদের মধ্যে দেখা গেলে, উহাদের ব্যবহারাদিও অত্যদ্ভুদ হয়ে থাকে। সৎপ্রেরণার স্বল্পতার কারণে উহারা একেবারে অপরাধ-বিমুখ না হলেও এই ধরণের প্রসারতা বা উদারতা এদের অপকর্ম্মের মধ্যেও এরা দেখিয়ে থাকে।

কোনও কোনও প্রাথমিক অপরাধীদের সম্বন্ধে ইহা বিশেষ রূপে প্রযোজ্য।

এইরূপ তুলনা মূলক আলোচনা দ্বারা অপরাধ-বিজ্ঞানের উন্নতি সাধন করা যায়। এ ছাড়া অপরাধ-বিজ্ঞানের ছাত্রদের অপরাধীদের প্রতি বিশেষ দরদ বা সহানুভূতি থাকা উচিত তা না হলে নিরপেক্ষভাবে তাদের কার্য্যকলাপ বিচার করা অসম্ভব। দৃষ্টান্ত স্বরূপ কোনও এক বাহ্যতঃ যৌনজ অপরাধীর কথা বলা যাক্, ধরুন বিশ্বস্তভাবে জানা গেল বা শুনা গেল, কোনও এক গৃহস্থ-কন্যা একজন ধনি যুবকের সঙ্গে অবৈধভাবে প্রেম বিনিময় করছে। বিষয়টী জ্ঞাত হওয়া মাত্র কন্যাটীর উপর ক্রুদ্ধ হয়ে ঘৃণায় নাক সিঁটকালাম। অথচ কিরূপ অবস্থায় কন্যাটী এইরূপ পন্থা অবলম্বন করেছে তা জানবার একবার চেষ্টাও করলাম না। ইহা অত্যন্ত রূপ অন্যায়। নিম্নের বিবৃতিটী পড়লে বিষয়টী উত্তমরূপে বুঝা যাবে।

"প্রৌঢ় বয়সে আমার পিতা কর্ম্মচ্যুত হন। এ বয়সে চাকুরি পাওয়া যায় না। সাত আটটী পুত্রকন্যা নিয়ে পিতা আমার ভীষণ দুরবস্থায় পড়েন। পাওনাদার ও বাড়ীওয়ালার তাগাদায় আমরা অস্থির হয়ে উঠি। ঠিক এই সময় দেবীদার সঙ্গে আমার বাবার আলাপ হয়। তিনি প্রায়ই আমাদের বাড়ী আসতেন, এবং আমাদের কিছু কিছু অর্থ-সাহায্যও করতেন। দেবুদার কিন্তু লক্ষ্য ছিল আমার উপর। বাবা সবই বুঝতেন কতবার আমাকে সাবধানও করে দিয়েছেন, কিন্তু মুখে তিনি কোনও কিছু বলতে সাহস করেন নি। একদিন ঘরে বসে গল্প করতে করতে দেবুদা আমাকে বুকের কাছে টেনে নিলেন। প্রতিবারের ন্যায় এবারও আমি প্রতিবাদ করতে যাচ্ছিলাম, এমন সময় আমার কানে এল বাড়ীওয়ালার বীভৎস চীৎকার। জন চার পাঁচ দেশওয়ালী গুণ্ডা নিয়ে বাড়ীওয়ালা জোর করে বাড়ী দখল করতে চায়। কিছুক্ষণ বাকবিতণ্ডার পর,

পিতাঠাকুর নাচার হয়ে ঘরে ঢুকলেন। তখনও আমি দেবুদার আলিঙ্গন থেকে নিজেকে মুক্ত করতে চেষ্টা করছি। বাবা এ অবস্থায় আমাদের দেখেছিলেন কিনা জানিনা। তিনি ঘরে ঢুকে দেবুদাকে বললেন, "বাবা দেবু গোটা ৫০৲ টাকা দিতে পার? তাড়াতাড়ি সরে বসে দেবুদা উত্তর দিল "নিশ্চয়ই পারি। এতক্ষণ বলেন নি কেন? কারা ওরা? ৫০টা টাকা দেবুদা আমার হাতে গুঁজে দেয়। আমি নোট কটা ধীরে ধীরে তক্তপোষের উপর নামিয়ে রাখি। পিতাঠাকুর ছোঁ মেরে টাকাকটা তুলে নিয়ে বেরিয়ে যান। ততক্ষণে আমিও উঠে দাঁড়িয়ে ছিলাম। দেবীদা পথ আগলে বলে উঠেন—"পালাচ্ছ যে, ইয়ারকি নাকি। দাঁড়াও, কাকীমাকে বলে দিচ্ছি, পুঁটী আমার কথা শুনছে না। যাও বসো ওখানে।" বাপমার দুঃখ দুর্দ্দশা বোঝবার আমার বয়স হয়েছে, তাই চোখের জল মুছে আমি দেবুদার পাশে গিয়ে বসি। আমি বাধাও দিইনা, নিজেকে এলিয়েও দিই না, আমার নিষ্পন্দ দেহটা নিয়ে কিছুক্ষণ নাড়াচাড়া করে দেবুদা বেরিয়ে যান। ঘর হতে শুনতে পাই মা বলছেন—"আবার আসবে ত বাবা! বিছানায় শুয়ে আমি কাঁদতে থাকি, হঠাৎ শুনতে পাই মা শুধাচ্ছেন" কাঁদছিস্ নাকি তুই? উত্তরে আমি বলি "না মা কাঁদিনি ত!"

এই ধরণের পরিবারের কলিকাতায় অভাব নেই আমি এমন পরিবারেরও খবর রাখি যেখানে মাতা লজ্জার খাতিরে কুমারী কন্যার গর্ভজাত কন্যাকে নিজ কন্যা বলে পরিচয় দিয়ে লজ্জা ঢেকেছেন। ক্ষুধার জ্বালার ন্যায় আর জ্বালা নেই। নিজে অনাহারে মরলেও, কেহ পুত্র-কন্যাকে অনাহারে মরতে দিতে রাজী হয় না। এই অবস্থায় স্ত্রী কন্যাকে বিক্রয় না করে কেহ যদি আহার সংস্থানের জন্য অপরাধ করে তা'হলে আমরা তাকে স্ত্রী কন্যা বিক্রয়কারকদের অপেক্ষা কি কম ঘৃণা করি না?

আবার আমি এমন কন্যাকেও জানি, যে কি'না অতি সংগোপনে যৌনজ বৃত্তির দ্বারা অর্থোপার্জ্জন করে বৃদ্ধ পিতামাতাকে ভরণপোষণ করেছে. শুধু তাই নয়, ছোট ভগ্নীদের বিবাহ দিয়েছে এবং একমাত্র ভাইটীকে বি-এ পাশ করিয়ে,পরে একজন ভাল ছেলেকে নিজে বিবাহ করে সুখী হয়েছে—এবং বিবাহের পর সে একনিষ্ঠাভাবেই জীবনযাপন করেছে। তার বিগত দিনের অপকার্য্যের জন্য সে সারা জীবনই অনুতপ্ত ছিল।

এই ধরণের অপরাধীদের শ্রেণী বিভাগ কিরূপ প্রণালীতে করা উচিত তাহা বিবেচ্য। সাধারণ ভাবে এদের দৈব অপরাধী বলা উচিত কি'না তাহাও বিবেচ্য। নিম্নে এই ধরণের একজন অযৌনজ অপরাধীর বিবৃতি উদ্ধৃত করা হল। বিবৃতিটী প্রণিধান যোগ্য।

"সামান্য মাইনের এক খাতাঞ্চির চাকরী করি। কিন্তু পোষ্যবর্গের অভাব নেই। ভাইয়ের সংসার, বোনের সংসার সবই আমার ঘাড়ে। বন্ধুবান্ধবদের কাছে টাকা ধার করি, ভিক্ষাও। প্রতিদানে উপকারী বন্ধুরা আমার বয়স্থা কন্যা এবং সুন্দরী স্ত্রীর উপর সুবিধা ( advantage ) নিতে চায়। আমি এক দিনেই শুভাকাঙ্খিদের বিদায় দিয়ে অর্থের সন্ধানে বার হই। শেষে নাচার হয়ে আফিসের ক্যাস থেকে কিছু টাকা না বলে আমানৎ নিই, কিন্তু শোধ দিতে পারি না, বরং ক্ষেপে ক্ষেপে আরও বহু টাকা নিয়ে ফেলি। অডিট্ হবার মাত্র এক দিন বাকি। আগের দিন সন্ধ্যার পরও একা ক্যাস ঘরে বসে ভাবতে থাকি। সকল কর্ম্মচারীরাই বাটী চলে যায়, কিন্তু আমি যাই না। হঠাৎ আমার মাথায় এক বুদ্ধি আসে। আমি চোর চোর বলে চেঁচিয়ে উঠি। লোক-জন জড় হলে আমি জানাই—হঠাৎ পিস্তল হাতে একটা লোক আসে। লোকটা ২০ হাজার টাকা আমার কাছ থেকে কেড়ে নিয়ে ঐদিকে পালিয়ে গেল।"

এই সব অপরাধ ছাড়া, কুসংস্কার, কুপ্রথা এবং দাম্ভিকতা প্রসূত অপরাধ সম্বন্ধেও অপরাধ-বিজ্ঞানের ছাত্রদের বিবেচনা করা উচিত। প্রভুর আদেশে প্রভুভক্ত ভৃত্যের দ্বারা কৃত অপরাধকে আমরা কিরূপ শ্রেণীর অপরাধ বলব? পিতার আদেশে মাতৃহত্যা, সাগর বক্ষে কন্যা নিক্ষেপ, বংশের সুনাম রক্ষার্থে ভ্রূণ হত্যা প্রভৃতিও এই শ্রেণীর অপরাধ, কারণ এই সকল অপরাধ ব্যক্তিগত স্বার্থের দ্বারা প্রণোদিত হয় না। এ ছাড়া ভয়ে বা লজ্জা এড়াবার জন্যও অনেকে অপরাধ করে। পাঞ্জাবের কোনও কোনও পরিবারে, জন্মিবামাত্র কন্যাগণকে হত্যা করা হত, কারণ কন্যাগণকে বিবাহ করে বাটীর কর্ত্তাকে কেহ "শ্বশুরা" সম্বোধন করে তাহা ঐ সব পরিবারের কর্ত্তা ব্যক্তিরা পছন্দ করত না। আমি এমন এক উচ্চ বংশোদ্ভব ভদ্র ডাকাত সর্দ্দারের কথা শুনেছি, যে কি'না একটা দারুণ উত্তেজনা উপভোগ করবার জন্যে বা রোম্যান্সের কারণে ডাকাতি করত। অপহৃত অর্থাদি সে নিজে গ্রহণ না করে না'কি সেগুলি সে প্রায়ই গরীবদের বিলিয়ে দিত। এ ছাড়া অপহৃত দ্রব্যাদির ⅓ অংশ অকুস্থলেই না'কি গৃহস্থদের সে ফিরিয়েও দিয়েছে। এ সম্বন্ধে তাকে জিজ্ঞাসা করা হলে সে এইরূপ উক্তি করত—"মনে করুন কোনও এক গভীর রাত্রে, হা-রে-রে-রে করে সদলে পাঁচিল টপকে কোনও এক ধনী জমিদারের বাটী আক্রমণ করলাম। তার পর আরম্ভ হল আক্রমণ, প্রতি-আক্রমণ ও আর্ত্তনাদ এবং গৃহস্থ বধূদের আকুল মিনতি। আমি বিজয়ী বীরের মত তাদের অভয় দিচ্ছি—এর চেয়ে বড় রোম্যান্স কি আপনারা কল্পনা করতে পারেন" ইত্যাদি। এই ধরণের অপরাধ-রোগীদের আমরা অপরাধী-রোগী বলব কি'না তাহাও বিবেচ্য।

এই সব যৌনজ এবং অযৌনজ অপরাধীদের অপরাধী রূপে ধরা উচিত

কিনা তাহা বিবেচ্য—কারণ ওরা ইচ্ছার বিরুদ্ধে অপরাধী হয়েছে। অনুরূপ অপর আর একপ্রকার অপরাধী আছে যাদের কিনা অপরাধী বলা যায় না। এই সব অপরাধীদের বাক্‌প্রয়োগ দ্বারা অপরাধী করা হয়। অন্যের দ্বারা অন্যায় ভাবে প্ররোচিত না হলে সুস্থ অবস্থায় এদের অপস্পৃহা জাগ্রত হয় না। নিম্নের বিবৃতিটী হতে বক্তব্য বিষয়টী বুঝা যাবে।

"মেয়ে কয়টীকে আমি বোনের মতই দেখে এসেছি। হঠাৎ একদিন আমার এক বন্ধুকে বলতে শুনি, মেয়ে কয়টী নাকি দুষ্টা প্রকৃতির। বন্ধুটী বলে, যে সে মেয়েটিকে প্রায়ই আদর করে শুধু সে নয়, তার অপরাপর বন্ধুরাও তাদের আদর করেছে। সাক্ষ্যস্বরূপ তার ঐ সব বন্ধুদেরও আমার কাছে সে হাজির করে দেয়। বন্ধুবর সুযোগের সদ্ব্যবহার করার জন্য আমাকে অনেক উপদেশ দেয়। ধীরে ধীরে আমার মধ্যে যৌনস্পৃহা জাগ্রত হয়। বন্ধুবর আমাকে বুঝায় দুষ্ট মেয়েদের সহিত দুষ্টামী করলে দোষ নেই। তখনও আমি জানতাম যে এদের সকল কাহিনীই কল্পিত এবং তারা আমাকে ফাঁদে ফেলবার জন্যে মিথ্যে গল্প ফেঁদেছে। বলা বাহুল্য আমি সুযোগের সদ্ব্যবহার করতে গিয়ে অপদস্থ ও প্রহৃত হই। আমার সমস্ত সুনাম নষ্ট হয়।"

এই ধরণের Agent propogator বা প্রলুব্ধকারী * চরদের দ্বারা প্ররোচিত হয়ে যারা অপরাধী করে তাদের অপরাধী বলা উচিত কিনা তাহাও বিবেচ্য। আমার মতে মানুষের স্বাভাবিক অপরাধস্পৃহা যারা জাগ্রত করে তারাই আসল অপরাধী।

অপরাধ-বিজ্ঞানের ছাত্রদের প্রথমে উচিত, যারা আসল অপরাধী নয়

* ভারতীয় পুলিশ এই সব প্রলুব্ধকারী চরদের আন্তরিক ভাবে ঘৃণা করে এবং এদের সাহায্য তারা কখনও লয় না। ভারতীয় পুলিশ মাত্র সংবাদবাহী চরদের সাহায্য নিয়ে থাকে, কিন্তু তাও তারা বিশেষ যাচাই করে তবে গ্রহণ করে।

বা অপরাধ-রোগী তাদের চিনে নেওয়া। এর পর তাদের উচিত প্রকৃত অপরাধীদের মধ্যে যারা দৈব-অপরাধী তাদের পৃথক করা। এর পর তাদের উচিত প্রকৃতপক্ষে প্রকৃত অপরাধীদের কোন গুলি প্রাথমিক এবং কোন গুলি বা প্রকৃত অপরাধী তা ঠিক করা এবং তাদের "অভ্যাস, স্বভাব মধ্যম প্রভৃতি শ্রেণীতে এবং শোণিতাত্মক, সাম্পত্তিক প্রভৃতি উপশ্রেণীতে" তাদের বিভক্ত করা—পরিদর্শন, আগম অনুমান এবং সংগৃহীত বিবৃতি আদি দ্বারা আমরা তা করে থাকি। গ্রন্থটির মধ্যে প্রমাণস্বরূপ বহু বিবৃতি সন্নিবেশিত হয়েছে। এই সব বিবৃতি সম্বন্ধে কয়েকটী কথা বলে আমি পুস্তকের বর্ত্তমান খণ্ড শেষ করব।

এই পুস্তকে যে সকল বিবৃতি সমূহ সন্নিবেশিত হয়েছে সেগুলির ভাষা-গুলি সংশোধন করে সাহিত্যের উপযোগী করেছি, এই কারণে প্রত্যেকটি বিবৃতিটি একই ভাষায় লেখা দেখা যায়। বহু Leading questions এবং তার উত্তরও এইসব বিবৃতির মধ্যে সন্নিবেশিত হয়েছে। বিবৃতি-গুলি সংক্ষিপ্ত ক'রে লিপিবদ্ধ করার উদ্দেশ্যেই এইরূপ করা হয়েছে।

মানুষ কি করে অপরাধী হয়, এবং অপরাধী হ'তে মানুষ পুনরায় কি করে নিরপরাধী হ'তে পারে তা আমি এই পুস্তকে বলেছি, কিন্তু তা তারা কেন হয়, তা আমি বলতে পারি নি। মানুষ মরে কেন, পাগল হয় কেন, অপরাধী হয় কেন?—অনাদি কাল হতে মানুষের মনে এ প্রশ্ন জেগেছে, কিন্তু বিজ্ঞান আজও এ সব প্রশ্নের উত্তর দিতে পারে নি। বিজ্ঞান বলে দিয়েছে এক এবং একে দুই হয়, দুই পরিমাণ হাইড্রোজেন এবং এক পরিমাণ অক্সিজেন মিলে জল হয়, অর্থাৎ কি'না কি করে বা কেমন করে এইরূপ হয় বিজ্ঞান তা বলে দিয়েছে, কিন্তু কেন তা হয় বিজ্ঞান তা বলতে পারে নি। তাই এই "কেন?" র উত্তর আমিও দিতে পারি নি—অঙ্ক শাস্ত্রের সাহায্যে যদি কেহ মানুষের মন মাপতে চান তা হলে তিনি

ভুলই করবেন। তবে কি করে বা কি উপায়ে অপরাধীরা অপরাধী হয় তা আমি বলেছি ; যেটুকু বলেছি বা বলতে পেরেছি তা থেকে সমাজ কতটুকু উপকৃত হবে তা পাঠক বর্গের বিবেচনার উপর ছেড়ে দিয়ে, নিম্নের বিবৃতির মধ্যে আমার শেষ নিবেদন জানিয়ে পুস্তকের বর্ত্তমান খণ্ডটি আমি শেষ করলাম।

"দেশের বরেণ্য-মণীষীরা যাঁরা অনাগত কালে, আইনজীবী, জেল কর্ত্তৃপক্ষ, পুলিশ অফিসার, ডাক্তার, ও মনস্তত্ত্ববিদদের একত্র করে গঠন করবেন একটী "কমিটী" যে "কমিটী," অপরাধ ও অপরাধীদের সম্বন্ধে চিন্তা করবেন প্রভূত সহানুভূতির সঙ্গে বিজ্ঞান সম্মত ভাবে, নূতন দৃষ্টিভঙ্গিতে, যাঁরা প্রচলন করবেন নূতন বিধিব্যবস্থার, যাঁরা জেল সমূহকে রূপান্তরিত করবেন শোধনাগারে,—ও চিকিৎসাগারে তাঁদেরই স্মরণ করে পুস্তকের এই প্রথম খণ্ডটি শেষ করলাম।"

মুদ্রাকর ও প্রকাশক—শ্রীগোবিন্দপদ ভট্টাচার্য্য, ভারতবর্ষ প্রিন্টিং ওয়ার্কস্
২০৩-১-১, কর্ণওয়ালিস্ ষ্ট্রীট, কলিকাতা